*A Bill to provide for Irrigation in the Provinces subject to the Lieutenant-Governor of Bengal*

Whereas it is necessary to make provision for the construction, maintenance, and regulation of canals, for the supply of water therefrom and for the levy of water rates for water so supplied, in the provinces subject to the Lieutenant Governor of Bengal It is hereby enacted —

## PART I

### Preliminary

1 This Act may be called The Bengal Irrigation Act, 1875

It shall extend to any portion of the territories for the time being under the government of the Lieutenant Governor of Bengal to which it may be declared applicable by notification in the *Calcutta Gazette*

It shall come into force on the date on which such notification may be issued

Repeal of Acts

2 The enactments specified in Schedule A hereto annexed are repealed to the extent mentioned in the third column of the said schedule

Interpretation clause

3 In this Act—unless there be something repugnant in the subject or context—

Canal

(1) Canal includes—

(*a*) all canals channels and reservoirs constructed maintained or controlled by Government for the supply or storage of water

(*b*) all works embankments structures supply and escape channels connected with such canals, channels, or reservoirs

(*c*) all village channels as defined in clause (ii) of this section,

(*d*) all drainage works as defined in clause (iii) of this section

(*e*) any part of a river stream lake natural collection of water or natural drainage channel to which the Lieutenant Governor has applied the provisions of Part II of this Act

(*f*) All lands on the banks of any canal as defined in articles *a* *b* *c* *d* and *e* of this clause which have been acquired by the Govern

বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরনর সাহেবের অধীন প্রদেশে জল সেচনের বিধান করণার্থ আইনের পাণ্ডুলিপি।

বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরনর সাহেবের শাসনাধীন দেশে খালের জল যোগান যায়, ও তদ্রূপে যে জল পাওয়া যায় তাহার কর আদায় হয়, এই নিমিত্ত খাল প্রস্তুত ও রক্ষা করণের ও তাহার নিয়মাবধারণের বিধান করা আবশ্যক, এই২ কারণে নিম্নলিখিত বিধান করা যাইতেছে।

## প্রথম অধ্যায়।

### পরিভাষা।

১ ধারা। এই আইন ' বঙ্গদেশের জল সেচন বিষয়ক ১৮৭৫ সালের আইন' নামে খ্যাত হইতে পারিবে।

কলিকাতা গেজেটে জ্ঞাপনপত্র প্রকাশ করণদ্বারা এই আইন যৎকালে বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরনর সাহেবের শাসনাধীন দেশের অন্তর্গত যে স্থানে প্রচলিত করা যায় তৎকালে সেই স্থানে প্রচলিত হইবে।

ঐ জ্ঞাপনপত্র যে তারিখে প্রচারিত হয় সেই তারিখ-অবধি ঐ আইন প্রবল হইবে ইতি।

যেং আইন রহিত হইল তাহার কথা।

২ ধারা। এই আইনের A চিহ্নিত তফসীলে যেং আইনের উল্লেখ হইয়াছে, ঐ তফসীলের তৃতীয় ঘরে যত দূর নির্দ্দিষ্ট হইল, ঐ২ আইন তত দূর রহিত হইবে ইতি।

অর্থ করণের ধারা।

৩ ধারা। বিষয়বিরে চনায় কিম্বা পূর্ব্বাপর কথার দ্বারা ভাবান্তর বোধ না হইলে এই আইনে—

খাল।

(১) "খাল শব্দের মধ্যে এই২ বিষয়ও গণ্য —

(ক) গবর্ণমেণ্ট জল যোগাইবার কিম্বা সুবিধা রাখিবার নিমিত্ত যে সকল খাল ও নালা ও জলাশয় প্রস্তুত কি রক্ষা করেন কিম্বা স্বীয় কর্তৃত্বাধীনে রাখেন তাহা,

(খ) সেই২ খাল কি নালা কি জলাশয় সংক্রান্ত সকল বিষয় ও বাঁধ ও গাঁথনি ও জল প্রবেশের ও বাহির হইবার নিমিত্ত নালা।

(গ) এই ধারার ২ প্রকরণের অর্থানুযায়ি সকল গ্রামীয় জলনালা।

(ঘ) এই ধারার ৩ প্রকরণের অর্থানুযায়ি জল বাহির হইবার সকল কার্য্য।

(চ) শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরনর সাহেব নদীর কি স্রোতের কি হ্রদের কিম্বা স্বাভাবিক জলাশয়ের কি স্বাভাবিক পয়নালার যে কোন অংশের পক্ষে এই আইনের ২ অধ্যায়ের বিধান প্রচলিত করেন সেই অংশ।

(ছ) এই প্রকরণের (ক) (খ) (গ) (ঘ) ও (চ) দফামতে যাহাকে খাল বলিয়া জানিতে হইবে, সেই খালের তীরে গবর্ণমেণ্ট যে সকল ভূমি প্রাপ্ত

ment, or which are used for purposes connected with canals

(ii) "Village channel" means any channel which is supplied with water from a canal but which is not maintained at the cost of Government, and all subsidiary works belonging to any such channel.

Village channels

(iii) "Drainage work" means any work made or improved for the purposes of the drainage of the country by the Government under the Bengal Embankment Act 1873, or other similar law for the time being in force, or any work for drainage purposes falling under the definition of a public watercourse under that Act, or any sluice.

Drainage-work

(iv) 'Collector' means the head Revenue Officer of a district, and includes any officer appointed to exercise all or any of the powers of a Collector under this Act,

Collector

(v) 'Canal Officer' means an officer appointed under this Act to exercise control or jurisdiction over a canal or any part thereof.

Canal Officer

(vi) "Section" means a section of this Act.

Section

(vii) "Owner" includes every person having a joint interest in the ownership of the thing specified and all rights and obligations which attach to an owner under the provisions of this Act shall attach jointly and severally to every person having such joint interest in the ownership.

Owner

4 Nothing contained in the Bengal Embankment Act, 1873, shall apply to any canal as defined in this Act.

Bengal Embankment Act not applicable to canal

5 The Lieutenant-Governor may from time to time declare, by notification in the *Calcutta Gazette*, the officers by whom and the local limits within which, all or any of the powers or duties herein after conferred or imposed shall be exercised or performed.

Power to appoint officers

হয় কিম্বা খাল সম্পর্কীয় কার্য্যের নিমিত্তে যে ভূমির ব্যবহার হয় সেই ভূমি।

(২) যে নালা গবর্ণমেন্টের খরচে চালাইয়া রাখা গিয়া না থাকে এমত যে নালার জল খালহইতে পাওয়া যায় "গ্রামীয় জল নালা" শব্দে সেই নালা ও তদুপযোগী সকল বিষয় জানিতে হইবে।

গ্রামীয় জলনালা।

(৩) বঙ্গদেশীয় বাঁধ বিষয়ক ১৮৭৩ সালের আইন মতে কিম্বা সেই মর্ম্মের অন্য যে আইন যৎকালে প্রবল থাকে তদনুসারে গবর্ণমেন্ট জল নির্গমনের নিমিত্ত যে কোন বিষয় প্রস্তুত কিম্বা পূর্ব্বাপেক্ষা উৎকৃষ্ট করেন কিম্বা ঐ আইনে রাজকীয় পয়নালা শব্দের অর্থের মধ্যে জলনির্গমনের নিমিত্ত যে কার্য্য আইসে, তাহা ও কোন জল কপাট 'জল নির্গমনের কার্য্য' শব্দে জানিতে হইবে।

জলনির্গমনের কার্য্য।

(৪) কোন জিলায় যিনি রাজস্বের প্রধান কার্য্যকারক হন কালেক্টর শব্দে তাঁহাকে জানিতে হইবে। এবং এই আইনক্রমে যে কার্য্যকারক কালেক্টরের সকল কি কোন২ ক্ষমতামতে কার্য্য করিতে নিযুক্ত হন ঐ শব্দের মধ্যে তিনিও গণ্য।

কালেক্টর।

(৫) এই আইনক্রমে যে কার্য্যকারক কোন খালের কি তাহার কোন অংশের উপর কর্ত্তৃত্ব কি বিচারাধিপত্য করণার্থে নিযুক্ত হন খালের কর্ত্তৃপক্ষ শব্দে তাঁহাকে জানিতে হইবে।

খালের কর্ত্তৃপক্ষ।

(৬) "ধারা" শব্দে এই আইনের ধারা জানিতে হইবে।

ধারা।

(৭) যে বিষয় নির্দ্দিষ্ট হয় সেই বিষয়ের স্বামিত্ব পক্ষে যে২ ব্যক্তির সাধারণ স্বার্থ থাকে 'স্বামী' শব্দের মধ্যে সেই২ ব্যক্তিও গণ্য। এবং এই আইনের বিধান মতে স্বামির প্রতি যে সকল স্বত্ব ও দায় বর্ত্তে স্বামিত্ব পক্ষে যে২ ব্যক্তির উক্ত প্রকারের সাধারণ স্বার্থ থাকে সেই২ ব্যক্তিরও প্রতি সংযুক্ত ও স্বতন্ত্রভাবে সেই২ স্বত্ব ও দায় বর্ত্তিবে ইতি।

স্বামী।

৪ ধারা। এই আইনে খাল বলিয়া যাহা নির্দ্দিষ্ট হইল বঙ্গদেশীয় বাঁধ বিষয়ক ১৮৭৩ সালের আইনের কোন কথা তদ্রূপ কোন খালের প্রতি খাটিবে না ইতি।

খালের প্রতি বঙ্গদেশীয় বাঁধ বিষয়ক আইন না খাটিবার কথা।

৫ ধারা। পশ্চাৎ লিখিত নানা ধারাক্রমে যে২ ক্ষমতা প্রদান করা গেল, ও কর্ত্তব্য যে২ কর্ম্ম নির্দ্ধারিত হইল সেই সকল কি তন্মধ্য কোন২ ক্ষমতামতে যে কার্য্যকারকদের যে২ স্থানের মধ্যে যে২ কর্ম্ম নির্ব্বাহ করিতে হইবে, শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব সময়ে২ কলিকাতা গেজেটে জ্ঞাপনপত্র দিয়া ইহা প্রকাশ করিবেন ইতি।

কার্য্যকারকদিগকে নিযুক্ত করিবার ক্ষমতার কথা।

## PART II

### Of the Application of Water for Public Purposes

6 Whenever it appears expedient to the Lieutenant Governor that the water of any river or stream flowing in a natural channel or of any lake or other natural collection of still water should be applied or used by the Government for the purpose of any existing or projected canal

Notification to issue when water supply is to be applied for public purposes.

the Lieutenant Governor may by notification in the official Gazette declare that the said water will be so applied or used after a day to be named in the said notification, not being earlier than three months from the date thereof

7 At any time after the day so named, any Canal Officer, acting under the orders of the Lieutenant Governor in this behalf may enter on any land and remove any obstructions and may close any channels and do any other thing necessary for such application or use of the said water

Powers of Canal Officers.

8 As soon as is practicable after the issue of such notification, the Collector shall cause public notice to be given at convenient places stating that the Government intends to apply or use the said water as aforesaid, and that claims for compensation in respect of the matters mentioned in section nine may be made before him

Notice as to claims for compensation.

9 No compensation shall be awarded for any damage caused by—

Damage for which compensation shall not be awarded.

(a) stoppage or diminution of percolation or floods

(b) deterioration of climate or soil

(c) stoppage of navigation, or of the means of drifting timber or watering cattle

But compensation may be awarded in respect of any of the following matters —

Matters in respect of which compensation may be awarded.

(d) Stoppage or diminution of supply of water through any natural channel to any defined artificial channel, whether above or under ground in use at the date of the said notification

## দ্বিতীয় অধ্যায়।

### সাধারণের হিতজনক কার্য্যে জল প্রয়োগের কথা।

৬ ধারা। যে খাল আছে কিম্বা যে খাল করিবার কল্পনা থাকে সেই খালের কার্য্যের নিমিত্তে কোন নদীর কিম্বা স্বাভাবিক নালার স্রোতের জল, কিম্বা কোন হ্রদের কি স্বাভাবিক অন্য জলাশয়ের স্থির জল গবর্ণমেণ্টের প্রয়োগ কি ব্যবহার করা বিহিত, শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরনর সাহেব ইহা জানিতে পাইলে,

সাধারণের হিতজনক কার্য্যে জল যোগাইতে হইলে আপনপত্র প্রকাশ করিবার কথা।

কলিকাতা গেজেটে আপনপত্র প্রকাশ করিয়া জানাইবেন যে, ঐ আপনপত্রের তারিখঅবধি তিন মাসের অন্যূন যে তারিখ নির্দ্ধারিত হয়, সেই তারিখ অবধি ঐ জল তদ্রূপে প্রয়োগ হইবে কিম্বা ঐ জলের তদ্রূপ ব্যবহার হইবে ইতি।

৭ ধারা। উক্তরূপে নির্দ্ধারিত দিনের পর কোন সময়ে, খালের কোন কর্ত্তৃপক্ষ শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরনর সাহেবের আজ্ঞাধীনে কর্ম্ম করিয়া, কোন ভূমিতে গমনপূর্ব্বক উক্ত প্রকারে জল প্রয়োগ কি ব্যবহার হইবার অবরোধক কোন বিষয় স্থানান্তর করিতে কিম্বা কোন নাল বন্ধ করিতে ও অন্য যে কার্য্য আবশ্যক তাহা করিতে পারিবেন ইতি।

খালের কর্ত্তৃপক্ষদের ক্ষমতার কথা।

৮ ধারা। ঐ আপনপত্র প্রকাশ হইবার পর যত শীঘ্র হয়, কালেক্টর সাহেব উপযুক্ত নানা স্থানে এই মর্ম্মের নোটিস লটকাইয়া দিবেন যে গবর্ণমেণ্ট পূর্ব্বোক্তমতে উক্ত জল প্রয়োগ কি ব্যবহার করিতে মনস্থ করিয়াছেন অতএব ৯ ধারার উল্লিখিত কোন বিষয়ে কোন ব্যক্তির ক্ষতিপূরণের দাওয়া থাকিলে ঐ কালেক্টর সাহেবকে জানাইবেন ইতি।

ক্ষতিপূরণের দাওয়া করা গেলে তাহার নোটিসের কথা।

৯ ধারা। নিম্নলিখিত কোন কার্য্যদ্বারা হানি হইলেও সেই হানিপূরণ করিয়া দিবার আজ্ঞা হইবে না,—

যেং বিষয়ের হানিপূরণ করিয়া দেওয়া না যাইবে তাহার কথা।

(ক) জলক্ষরণ কি বন্যা বন্ধ হওন কি কমিয়া পড়ন।

(খ) জলবায়ুর কি মৃত্তিকার গুণের অপকৃষ্ট হওন।

(গ) নৌকাদি গমনের কি বাহাদুরী কাষ্ঠ ভাসাইয়া লওনের কি গোমেষাদির জলপানের উপায় বন্ধ হওন।

কিন্তু নিম্নলিখিত কোন বিষয়ের নিমিত্তে হানিপূরণ পাওয়া যাইতে পারিবে —

যেং বিষয়ের হানিপূরণের আজ্ঞা হইতে পারে তাহার কথা।

(ঘ) উক্ত আপনপত্রের তারিখে মাটির উপর কি নীচে নির্দ্দিষ্ট যে কৃত্রিম নালার ব্যবহার হয় তাহাতে স্বাভাবিক কোন নালা দিয়া যে জল আইসে তাহা বন্ধ হওন কি কমিয়া যাওন।

(e) Stoppage or diminution of supply of water to any work erected for purposes of profit on any channel, whether natural or artificial in use at the date of the said notification

(f) Stoppage or diminution of supply of water through any natural channel which has been used for purposes of irrigation within the five years next before the date of the said notification

(g) Damage done in respect of any right to a village channel or the use of any water to which any person is entitled under the Indian Limitation Act, 1871 Part IV

(h) Any other substantial damage not falling under any of the above clauses (a) (b) or (c) and caused by the exercise of the powers conferred by this Act which is capable of being ascertained and estimated at the time of awarding such compensation

In determining the amount of such compensation regard shall be had to the diminution in the market value at the time of awarding compensation, of the property in respect of which compensation is claimed and where such market value is not ascertainable the amount shall be reckoned at twelve times the amount of the diminution of the annual net profits of such property, caused by the exercise of the powers conferred by this Act

No right to any such supply of water as is referred to in clauses (d) ( ) or (f) of this section in respect of a work or channel not in use at the date of the notification shall be acquired as against the Government except by grant or under the Indian Limitation Act 1871 Part IV

10 No claim for compensation for any such stoppage diminution or damage shall be made after the expiration of one year from such stoppage diminution or damage unless the Collector is satisfied that the claimant had sufficient cause for not making the claim within such period

Limitation of claims

11 The Collector shall proceed to enquire into any such claim and to determine the amount of compensation, if any which should be given to the claimant, and sections nine to twelve (inclusive) fourteen and fifteen eighteen

Enquiry into claim and amount of compensation

(চ) উক্ত জ্ঞাপনপত্রের তারিখে স্বাভাবিক কি কৃত্রিম যে নালার ব্যবহার হয় সেই নালায় লভ্যের নিমিত্ত যে বিষয় নির্ম্মিত হয় সেই বিষয়ের জলসম্পোষা বন্ধ হওন কি কমিয়া যাওন।

(ছ) উক্ত জ্ঞাপনপত্রের তারিখের পূর্ব্ব পাঁচ বৎসরের মধ্যে যে জল স্বাভাবিক কোন নালা দিয়া গিয়া ক্ষেত্রাদিতে সেঁচিবার নিমিত্ত ব্যবহার হইত কিন্তু তাহার বন্ধ হওন কি কমিয়া যাওন।

(জ) গ্রামীয় জলনালার স্বত্ব পক্ষে কিম্বা মিয়াদ বিষয়ক ভারতবর্ষীয় ১৮৭১ সালের আইনের ৪ অধ্যায়মতে কোন ব্যক্তির যে জল পাইবার অধিকার থাকে তাঁহার সেই অধিকার পক্ষে যে হানি করা গেল তাহা।

(ঝ) গুরুতর অন্য যে হানি উক্ত (ক) (খ) বা (গ) প্রকরণের মধ্যে না আইসে ও এই আইনক্রমে প্রদত্ত ক্ষমতানুসারে কার্য্য করণদ্বারা হইল কিন্তু হানিপূরণের আজ্ঞা করণ সময়ে নিশ্চয়মতে জানা যাইতে ও গণনা হইতে পারে সেই হানি।

হানিপূরণস্বরূপ যত টাকা দেওয়া উচিত ইহা নিরূপণ করিতে গেলে যে সম্পত্তির উপলক্ষে ঐ হানিপূরণের দাওয়া হয় হানিপূরণের আজ্ঞা করণসময়ে বাজারে ঐ সম্পত্তির মূল্য কমিয়া গেলে তাহারও বিবেচনা করিতে হইবে। বাজারে তাহার মূল্য নিশ্চয়মতে জানা যাইতে না পারিলে এই আইনক্রমে প্রদত্ত ক্ষমতানুসারে কার্য্য হওনদ্বারা ঐ সম্পত্তির নিট লভ্য বৎসরে যত টাকা পর্য্যন্ত কমিয়া গেল তাহার দ্বাদশগুণ বাজারের ভাও বলিয়া ধরিতে হইবে।

জ্ঞাপনপত্রের তারিখে যে কার্য্যের কি নালার ব্যবহার না ছিল তদুপলক্ষে এই ধারার (ঘ) (চ) কি (ছ) প্রকরণে জল পাইবার যে অধিকারের উল্লেখ হইয়াছে তাহার প্রদান না করা গেলে কিম্বা মিয়াদবিষয়ক ভারতবর্ষীয় ১৮৭১ সালের আইনের ৪ অধ্যায়মতে প্রাপ্ত না হইলে গবর্ণমেন্টের বিপক্ষে সেই অধিকার পাওয়া যাইতে পারিবে না ইতি।

১০ ধারা। জল বন্ধ হওনের কি কমিয়া যাওনের কিম্বা হানির নিমিত্ত হানিপূরণের যে দাওয়া হয়, এক বৎসরের মধ্যে দাওয়াদারের সেই দাওয়া উপস্থিত না করিবার বিশিষ্ট কারণ ছিল, কালেক্টর সাহেব ইহা সন্তোষমতে না জানিলে এক বৎসরের পর ঐ দাওয়া করা যাইতে পারিবে না ইতি।

দাওয়া করিবার মিয়াদের কথা।

১১ ধারা। তদ্রূপ যে কোন দাওয়া করা যায়, কালেক্টর সাহেব ঐ দাওয়ার তদন্ত লইতে প্রবর্ত্ত হইবেন ও দাওয়াদারের হানিপূরণ দিতে হইলে কত টাকা দিতে হইবে ইহা স্থির করিবেন।

দাওয়ার ও হানিপূরণার্থ যত টাকা দেওয়া উচিত তাহার অনুসন্ধান লওয়ার কথা।

to twenty three (inclusive) twenty six to forty (inclusive) fifty one, fifty seven, fifty eight and fifty nine of the Land Acquisition Act, 1870 shall apply to such enquiries

ও তদ্রূপ তদন্ত লওয়ার কার্য্যপক্ষে ভূমিগ্রহণবিষয়ক ১৮৭০ সালের আইনের ৯ অবধি ১২ পর্য্যন্ত ধারা, ও ১৪ ও ১৫ ধারা ও ১৮ অবধি ২৩ পর্য্যন্ত ধারা, ও ২৬ অবধি ৪০ পর্য্যন্ত ধারা ও ৫১, ৫৭, ৫৮, ও ৫৯ ধারা খাটিবে।

Provided that instead of the last clause of the said section twenty six, the following shall be read The provisions of this section and of section nine of the Bengal Irrigation Act 1875 shall be read to every assessor in a language which he understands before he gives his opinion as to the amount of compensation to be awarded

কিন্তু উক্ত ২৬ ধারার শেষ প্রকরণের পরিবর্ত্তে এই প্রকরণ পাঠ করিতে হইবে।—'এই আইনমতে হানি পূরণের কত টাকা নিরূপণ করিতে হইবে এই বিষয়ে আসেসরের মত জ্ঞাত করিবার পূর্ব্বে তিনি যে ভাষা বুঝেন এই ধারার ও বঙ্গদেশীয় জলসেচন বিষয়ক ১৮৭৫ সালের আইনের ৯ ধারার বিধান সেই ভাষায় তাঁহার নিকট পাঠ করা যাইবে ইতি'।

12 Every tenant holding under an unexpired lease or having a right of occupancy who is in occupation of any land at the time when any stoppage or diminution of water supply in respect of which compensation is allowed under section nine takes place may claim an abatement of the rent previously payable by him for the said land on the ground that the interruption reduces the value of the holding

Abatement of rent on interruption of supply

১২ ধারা। কোন ভূমি সম্পর্কীয় জল বন্ধ হইলে কি কমিয়া গেলে, যদি ৯ ধারামতে তজ্জন্যে হানিপূরণ পাইতে পারা যায় তবে যে সময়ে ঐ জল বন্ধ হয় কি কমিয়া যায় সেই সময়ে পাট্টার মিয়াদ গত না হওয়া প্রযুক্ত কিম্বা ভোগদখলের স্বত্ব থাকাতে ঐ ভূমি যে প্রজার ভোগদখলে থাকে তিনি ঐ জমির যত খাজানা দিতেন জলের বাধাপ্রযুক্ত তাহার যোতের মূল্য কমিয়াছে বলিয়া সেই খাজানা কমাইয়া দিবার দাওয়া করিতে পারিবেন ইতি।

জলসম্পোষের আটক হইলে খাজানা কমাইয়া দিবার কথা।

13 If a water supply increasing the value of such holding is afterwards restored to the said land the rent of the tenant may be enhanced, in respect of the increased value of such land due to the restored water supply to an amount not exceeding that at which it stood immediately before the abatement

Enhancement of rent on restoration of supply

১৩ ধারা। সেই জমীতে পুনরায় জলসম্পোষ করিয়া দেওয়া যাওয়াতে যদি যোতের মূল্য বৃদ্ধি হইয়া যায় তবে জলসম্পোষদ্বারা ঐ ভূমির মূল্য যত দূর বৃদ্ধি হইয়া উঠিল তদনুসারে প্রজার খাজানা বৃদ্ধি হইতে পারিবে। কিন্তু খাজানা হ্রাস করিবার পূর্ব্বেই যত খাজানা দেওয়া যাইত তাহার অধিক বৃদ্ধি হইবে না।

জলসম্পোষ, পুনরায় করিয়া দেওয়া গেলে খাজানা বৃদ্ধি করিবার কথা।

Such enhancement shall be on account only of the restored water supply and shall not affect the liability of the tenant to enhancement of rent on any other grounds

ঐ রূপ যে খাজানা বৃদ্ধি করা যায় তাহা কেবল পুনরায় জলসম্পোষ করিয়া দেওয়া হেতুক। অন্য কোন কারণে প্রজার খাজানা বৃদ্ধি হইতে পারিলে ইহাতে ব্যাঘাত হইবে না ইতি।

14 All sums of money payable for compensation under this Act shall become due three months after the claim for such compensation is made in respect of the stoppage diminution or damage complained of and simple interest at the rate of six per cent per annum shall be allowed on any such sum remaining unpaid after the said three months, except where the non payment of such sum is caused by the wilful neglect or refusal of the claimant to receive the same

Compensation when due

Interest

১৪ ধারা। এই অধ্যায়মতে হানিপূরণের টাকা দেনা হইলে জল বন্ধ হওন কি কমাইয়া দেওন প্রযুক্ত কিম্বা অন্য যে হানির নালিশ হয় তদ্ধেতুক ঐ হানিপূরণের দাওয়া হইবার তারিখ অবধি তিন মাস গত হইলে ঐ টাকা দেনা হইবে। ও উক্ত তিন মাসের পর তাহার যত টাকা শোধ না হইয়া থাকে তাহার উপর বৎসর শতকরা ৬ টাকার হিসাবে সামান্য সুদ দেওয়া যাইবে। কিন্তু দাওয়াদার ইচ্ছাপূর্ব্বক ঐ টাকা লইতে শৈথিল্য করণ কি অসম্মত হওনপ্রযুক্ত ঐ টাকা শোধ না হইলে ঐ সুদ চলিবে না ইতি।

হানিপূরণের টাকা যে সময়ে দেনা হয় তাহার কথা।

সুদের কথা।

[*Government Gazette*, 13th July 1875]

## PART III

### OF THE MAINTENANCE OF CANALS

*Entry for enquiry*

15 Whenever it shall be necessary to make any enquiry or examination in connection with a projected canal or with the maintenance of an existing canal any Canal Officer or other person acting under the general or special orders of a Canal Officer, may enter upon any lands adjacent to a canal, and may exercise all powers and do all things in respect of such lands as he might exercise and do if the Government had issued a notification under the provisions of section four of the Land Acquisition Act, 1870 to the effect that land in that locality is likely to be needed for a public purpose

*Power to inspect and regulate water supply*

16 Such Canal Officer or other person may also enter upon any land building or watercourse on account of which any water rate is chargeable, for the purpose of inspecting or regulating the use of the water supplied, or of measuring the lands irrigated thereby or chargeable with a water rate, and of doing all things necessary for the proper regulation and management of such canal

*Power to enter for repairs and to prevent accidents*

17 In case of any accident being apprehended or happening to a canal, any Canal Officer or any person acting under his general or special orders in this behalf may enter upon any lands adjacent to such canal, and may execute all works which may be necessary for the purpose of preventing such accident, or repairing any damage done

*Notice to occupier of buildings &c.*

18 When such Canal Officer or person proposes, under the provisions of either of the two sections last preceding to enter into any building or enclosed court or garden attached to a dwelling house not supplied with water flowing from any canal, he shall previously give to the occupier of such building court or garden such reasonable notice as the urgency of the case may allow

*Compensation for damage to land*

19 In every case of entry upon any land or building under section seven section fifteen, section sixteen, or section seventeen, the Canal Officer or person making the entry shall ascertain and record the nature of any crop, tree,

## তৃতীয় অধ্যায়।

### খাল সারাইয়া রাখিবার কথা।

*অনুসন্ধান লইবার জন্যে যাওয়ার কথা।*

১৫ ধারা। প্রস্তাবিত খালের সম্পর্কে কিম্বা যে খাল আছে তাহা সারাইয়া রাখন বিষয়ে কোন অনুসন্ধান কি তদন্ত লওয়া আবশ্যক হইলে, খালের কোন কর্তৃপক্ষ, কিম্বা অন্য যে ব্যক্তি খালের কর্তৃপক্ষের সাধারণ কি বিশেষ আজ্ঞা ক্রমে কর্ম্ম করেন তিনি খালের নিকট কোন জমীতে যাইতে পারিবেন, এবং সাধারণের হিতজনক কার্য্যের নিমিত্ত তৎস্থানের জমীর প্রয়োজন থাকার সম্ভাবনা গবর্ণমেন্ট ভূমি গ্রহণ বিষয়ক ১৮৭০ সালের আইনের ৪ ধারার বিধানমতে এই মর্ম্মের জ্ঞাপনপত্র প্রকাশ করিলে তিনি যে সকল ক্ষমতামতে যে২ কার্য্য করিতে পারিতেন, সেই ভূমি সম্পর্কেও সেই সকল ক্ষমতামতে সেই২ কার্য্য করিতে পারিবেন ইতি।

*যে জল যোগাইয়া দেওয়া যায় তাহা দেখিয়া তাহার বিধান করণের কথা।*

১৬ ধারা। যে ভূমির কি ঘরের কি জলপ্রণালীর নিমিত্ত কোন জলকর লওয়া যাইতে পারে তাহাতে যে জল যোগাইয়া দেওয়া যায় খালের ঐ কর্তৃপক্ষ কি ঐ অন্য ব্যক্তি তাহা দেখিবার ও তাহার ব্যবহারের বিধান করিবার নিমিত্তে কিম্বা যে ভূমিতে ঐ জল সেচিয়া দেওয়া যায় কিম্বা যে ভূমির উপর জলের কর লাগে তাহা মাপিবার নিমিত্তে এবং ঐ খালের সুবিধান করিবার ও তৎসম্পর্কীয় কার্য্য উপযুক্তমতে চালাইবার জন্যে আবশ্যক সকল কার্য্য করিবার নিমিত্ত ঐ ভূম্যাদিতে প্রবেশ করিতে পারিবেন ইতি।

*সারাইয়া দিবার ও দুর্ঘটনা নিবারণের জন্যে প্রবেশ করিবার ক্ষমতার কথা।*

১৭ ধারা। খালের কোন দুর্ঘটনা ঘটিলে কি ঘটিবার সম্ভাবনা থাকিলে খালের কোন কর্তৃপক্ষ কিম্বা এতৎ পক্ষে তাঁহার সাধারণ কি বিশেষ আজ্ঞাক্রমে কর্ম্মকারি কোন ব্যক্তি ঐ খালের নিকটস্থ কোন জমীতে গিয়া ঐ দুর্ঘটনা নিবারণ করিবার কিম্বা হানি সারাইয়া দিবার নিমিত্ত যে কর্ম্ম আবশ্যক হয় তাহা করিয়া দিতে পারিবেন ইতি।

*গৃহাদির প্রজাকে নোটিস দিবার কথা।*

১৮ ধারা। কোন খালের জল যে বাটীতে কিম্বা ঘেরা প্রাঙ্গণে কিম্বা বসতবাটী সংযুক্ত বাগানে যোগাইয়া না দেওয়া যায় খালের উক্ত কর্তৃপক্ষ কি উক্ত অন্য ব্যক্তি ইহার পূর্ব্ব দুই ধারার কোন এক ধারার বিধানমতে ঐ বাটীতে কি প্রাঙ্গণে কি বাগানে যাইতে মনস্থ করিলে তিনি কর্ম্মের আবশ্যক বিবেচনায় উপযুক্ত সময় থাকিতে ঐ বাটীর কি প্রাঙ্গণের কি বাগানের দখিলকারকে আপনার সেই মনস্থের নোটিস দিবেন ইতি।

*ভূম্যাদির হানি হইলে সেই হানিপূরণের কথা।*

১৯ ধারা। ৭, ৫ ১৬ কি ১৭ ধারামতে খালের কর্তৃপক্ষ কি অন্য ব্যক্তি কোন ভূমিতে কি ঘরে প্রবেশ করিলে, যে শস্যের কি বৃক্ষের কি ঘরের কি অন্য সম্পত্তির কোন হানি হইয়া থাকে তিনি তাহা নিশ্চয়মতে জানিয়া তাহার

building or other property to which damage has been done and the extent of the damage done to any such property and shall tender compensation to the proprietors or occupiers for all damage done to the same by the entry or by any works executed If such tender is not accepted the Canal Officer shall refer the matter to the Collector who shall thereupon give notice in writing to the persons interested in such land and to the Canal Officer requiring them to attend before him on a date to be fixed in the notification for the purpose of settling the amount of compensation

On the date so specified the Collector shall proceed to determine the amount of compensation and to pay the same to the persons entitled to it

In case the Collector and the persons interested differ as to the sufficiency of the compensation the Collector shall refer such difference for the final order of the Civil Court

[illegible]

20 Suitable means of crossing canals constructed or maintained at the cost of Government shall be provided at such places as the Lieutenant Governor thinks necessary for the reasonable convenience of the inhabitants of the adjacent lands and suitable bridges culverts or other works shall be constructed to prevent the drainage of the adjacent lands being obstructed by any canal

On receiving a statement in writing, signed by not less than five of the owners of such lands, to the effect that suitable crossings or means of drainage have not been provided on any canal the Collector shall cause inquiry to be made into the circumstances of the case and if the statement is established shall report his opinion thereon for the consideration of the Lieutenant Governor and the Lieutenant Governor shall cause such measures in reference thereto to be taken as he thinks proper

---

## PART IV

### Of Village Channels

[illegible]

21 Person in this part includes any number of persons acting jointly

[illegible]

22 The Canal Officer shall keep a register of all village channels connected with a canal, whether already existing or constructed under this Act and of the owners of such channels

[Government Gazette 13th July 1875]

ভার ও তদ্রূপ কোন সম্পত্তির যত দূর হানি হইয়াছে ইহা লিপিবদ্ধ করিয়া, প্রবেশ করণদ্বারা কিম্বা যে কার্য্য করা গেল তদ্দ্বারা যত হানি হইয়াছে অধিকারিদের কি প্রজাদের সেই হানিপূরণ করিবার প্রস্তাব করিবেন। সেই প্রস্তাব গ্রাহ্য না হইলে খালের কর্তৃপক্ষ কালেক্টর সাহেবের প্রতি সেই বিষয় অর্পণ করিবেন। তাহা হইলে, ঐ ভূমিতে যে ব্যক্তিদের সম্পর্ক থাকে তিনি তাঁহাদের নামে ও খালের কর্তৃপক্ষের নামে নোটিস লিখিয়া দিয়া ঐ হানিপূরণের টাকা নির্দ্ধার্য্য করিবার নিমিত্ত ঐ নোটিসের নির্দ্দিষ্ট তারিখে তাঁহাদিগকে আপনার সম্মুখে উপস্থিত হইতে আজ্ঞা দিবেন।

সেই তারিখে কালেক্টর সাহেব হানিপূরণের টাকা নির্দ্ধার্য্য করিয়া যাহাদের অধিকার থাকে তাঁহাদিগকে ঐ টাকা দিতে প্রবর্ত্ত হইবেন।

হানিপূরণের টাকা যথোপযুক্ত হয় নাই বলিয়া কালেক্টর সাহেবের ও সেই সম্পর্কযুক্ত ব্যক্তিদের অনৈক্য হইলে কালেক্টর সাহেব চূড়ান্ত আজ্ঞা হওবার নিমিত্ত দেওয়ানী আদালতে ঐ বিবাদ অর্পণ করিবেন ইতি।

খালের পারাপার হইবার উপায় গবর্ণমেণ্টের করিতে হইবার কথা।

২০ ধারা। গবর্ণমেণ্টের খরচে যেং খাল প্রস্তুত করা কি সারাইয়া রাখা যায় শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরনর সাহেব সেইং খালের সন্নিকট ভূমিবাসিদের যুক্তিমত সুবিধার জন্যে যেং স্থানে পারাপার হইবার উপযুক্ত উপায় করা আবশ্যক বোধ করেন সেইং স্থানে সেইং প্রকারের উপায় করাইয়া দেওয়া যাইবে। এবং কোন খালের দ্বারা নিকটস্থ জমীর জলবাহির হইবার কোন বাধা না হয় এই কারণে উপযুক্ত সাকো কি কলবট কি অন্য বিষয় প্রস্তুত করাইয়া দেওয়া যাইবে।

কোন খাল পারাপার হইবার কিম্বা জলবাহির হইবার উপযুক্ত উপায় করা যায় নাই ঐ ভূমির স্বামিদের মধ্যে অন্যূন পাঁচ জন এই মর্ম্মের পত্র লিখিয়া স্বাক্ষর করিয়া কালেক্টর সাহেবকে দিলে তিনি ঐ পত্র পাইয়া সেই বিষয়ের বৃত্তান্তের অনুসন্ধান লইবেন ও সেই কথা ঠিক জানিতে পাইলে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরনর সাহেবের বিবেচনার্থে আপনার অভিমতের রিপোর্ট করিবেন। তাহা হইলে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরনর সাহেব তদ্বিষয়ের যে বিধান বিহিত বোধ করেন করাইয়া দিবেন ইতি।

---

## চতুর্থ অধ্যায়।

### গ্রামীয় জলনালার কথা।

ব্যক্তি শব্দের অর্থের কথা।

২১ ধারা। এই অধ্যায়ে 'ব্যক্তি' শব্দের মধ্যে যাহারা যৌতায় কর্ম্ম করেন তাহারাও গণ্য ইতি।

গ্রামীয় জলনালার রেজিষ্টর রাখিতে হইবার কথা।

২২ ধারা। কোন খালের সঙ্গে গ্রামীয় যে জলনালার সংযোগ থাকে, সেই খাল পূর্ব্বাবধি থাকিলে কি এই আইনমতে প্রস্তুত করিয়া দেওয়া গেলেও, খালের কর্তৃপক্ষ সেই সকল জলনালার ও তাহার স্বামিদের রেজিষ্টর রাখিবেন।

A village-channel made as an extension of, or a branch to, an existing village channel shall be registered as a separate village channel and for greater convenience in determining the rights and liabilities of all persons under this Act, so much of the length of any village channel as lies within the limits of any one village or mouzah shall ordinarily be entered on the register as a separate village channel Every section of a village channel so separately borne on the register shall be deemed to be a separate village channel in respect to all rights and liabilities imposed by this Act

Provided always that whenever it shall seem fit to the Canal Officer for any special reason to enter upon his register as one village channel a section of a village channel which includes portions lying within two or more villages or mouzahs, the Canal Officer may, with the consent of the collector obtained in writing register such section as one village channel, and all rights and liabilities in respect of the channel so registered shall attach jointly and severally to all the owners of such channel

23 Any person may acquire the property in an existing village channel for the purpose of improving or maintaining it—

Any person may acquire an existing village channel by agreement

(a) By taking over, with the consent of a Canal Officer, any village channel belonging to Government

(b) By transfer of a village channel from the owner thereof by private agreement

24 Any person may, with the permission of a Canal Officer construct a new village channel by private arrangement with the owners or occupiers of the land affected

Any person may construct a new village channel by agreement

25 Any person desiring the construction of a new village channel but being unable or unwilling to construct it by private agreement, may apply in writing to a Canal Officer stating—

Any person may construct village channel by applying to Canal Officer

(a) that he desires the said Canal Officer, in his behalf and at his cost, to do all things necessary for constructing such channel

গ্রামীয় যে জলনালা আছে তাহা বাড়াইয়া কিম্বা তাহার শাখাস্বরূপ গ্রামীয় জলনালা করা গেলে তাহাও স্বতন্ত্র গ্রামীয় জলনালা বলিয়া রেজিষ্টরী করা যাইবে। এবং এই আইনমতে সকল ব্যক্তির যে অধিকার ও দায় থাকে তাহা নির্ণয় করিবার সুবিধা হয় এই কারণে গ্রামীয় কোন নালার লম্বাইর যে অংশটি কোন এক গ্রামের কি মৌজার সীমার মধ্যে থাকে সচরাচর তাহা স্বতন্ত্র গ্রামীয় জলনালা বলিয়া রেজিষ্টরে লেখা যাইবে। রেজিষ্টরে গ্রামীয় একি জলনালার যেই অংশটি তদ্রূপে স্বতন্ত্র করিয়া লেখা যায় এই আইনক্রমে যে অধিকার ও দায় অবধারিত হয় তৎসম্পর্কে সেইং অংশ স্বতন্ত্র গ্রামীয় জলনালা বলিয়া জ্ঞান হইবে।

পরন্তু গ্রামীয় জলনালার যে অংশের মধ্যে দুই কি তদধিক গ্রামের কি মৌজার অন্তর্গত অংশ থাকে খালের কর্ত্তৃপক্ষ বিশেষ কোন কারণে গ্রামীয় একি জলনালা বলিয়া তাহা রেজিষ্টরে লেখা উচিত বোধ করিলে তিনি কালেক্টর সাহেবের লিখিত অনুমতি পাইয়া গ্রামীয় একি জলনালা বলিয়া সেই অংশটি রেজিষ্টরী করিতে পারেন ও তদ্রূপে যে জলনালা রেজিষ্টরী করা যায় তৎসম্পর্কীয় সকল অধিকার ও দায় একত্র ও স্বতন্ত্র ঐ জলনালার সকল স্বামির প্রতি বর্ত্তিবে ইতি।

২৩ ধারা। গ্রামীয় যে জলনালা বর্ত্তমান থাকে কোন ব্যক্তি তাহা উৎকৃষ্ট করিবার কি সারাইয়া রাখিবার অভিপ্রায়ে এইং প্রকারে তাহার স্বামিত্ব পাইতে পারিবেন

কোন ব্যক্তির করার করিয়া গ্রামীয় জলনালা পাইতে পারিবার কথা।

(ক) গ্রামীয় জলনালা গবর্ণমেণ্টের হইলে খালের কর্ত্তৃপক্ষের সম্মতিক্রমে তাহা লওনের দ্বারা।

(খ) গ্রামীয় জলনালার স্বামির সঙ্গে আপোসে বন্দোবস্ত করিয়া তাহা হস্তান্তর করণ দ্বারা ইতি।

২৪ ধারা। যে জমীর সম্পর্কে অনিষ্ট ঘটিতে পারে কোন ব্যক্তি সেই জমীর স্বামিদের কি প্রজাদের সঙ্গে আপোসে বন্দোবস্ত করিয়া খালের কর্ত্তৃপক্ষের অনুমতি লইয়া গ্রামীয় নূতন জলনালা প্রস্তুত করিতে পারিবেন ইতি।

বন্দোবস্ত করিয়া কোন ব্যক্তির গ্রামীয় নূতন জলনালা প্রস্তুত করিতে পারিবার কথা।

২৫ ধারা। কোন ব্যক্তি গ্রামীয় নূতন জলনালা প্রস্তুত করাইতে ইচ্ছা করেন, ও আপোসে বন্দোবস্ত করিয়া তাহা করিতে না পারিলে কি অনিচ্ছুক হইলে তিনি খালের কর্ত্তৃপক্ষের নিকট দরখাস্ত লিখিয়া এইং কথা জানাইতে পারিবেন

খালের কর্ত্তৃপক্ষের নিকট দরখাস্ত করিয়া কোন ব্যক্তির গ্রামীয় জলনালা প্রস্তুত করিতে পারিবার কথা।

(ক) ঐ নালা প্রস্তুত করিবার জন্যে যেং কর্ম্ম করা আবশ্যক, খালের কর্ত্তৃপক্ষ আমার পক্ষে ও আমার খরচে সেই সকল কর্ম্ম করেন আমার এই প্রার্থনা।

(*b*) that he is ready to defray all costs necessary for acquiring the land and constructing the channel

If the Canal Officer considers the construction of such village channel expedient he may call upon the applicant to deposit any part of the expense such Officer may consider necessary,

and upon such deposit being made shall cause inquiry to be made into the most suitable alignment for the said village channel,

and shall mark out the land which, in his opinion it will be necessary to occupy for the construction thereof

and shall forthwith publish a notification in every village through which the village channel is proposed to be taken, that so much of such land as is situated within such village has been so marked out

and shall send a copy of such notice to the Collector of every district in which any part of such land is situate

Such notification shall also call upon any person who wishes to be admitted a joint owner of such village channel to state his claim within thirty days of the publication of such notification If any claimant appears and his claim is admitted he shall be liable to pay his share in the construction of the village channel and in the cost of acquiring the land and shall be an owner of the village channel when constructed

26 On receipt of copy of such notification, the Collector shall proceed to acquire the land required under the provisions of the Land Acquisition Act, 1870 as if a declaration had been issued by the Government for the acquisition of the land under the provisions of section six of that Act and as if the Government had thereupon directed the Collector to take order for the acquisition of the land under section seven of the said Act

[illegible]

27 On being put in possession of the land, the Canal Officer shall construct the required village channel and on its completion shall give to the applicant notice thereof and of any balance payable by him on account of the cost of acquiring the land and construction of the work On such notice being given such balance shall be due from the applicant to the Canal Officer On receipt of payment in full of all such expenses, the canal officer shall make over possession of such channel to such applicant

[illegible]

[*Government Gazette*, 13th *July* 1870 ]

(খ) ভূমি পাইবার ও ঐ জলনালা প্রস্তুত করিবার যত খরচ লাগে আমি তাহা দিতে উদ্যত আছি।

গ্রামীয় সেই জলনালা প্রস্তুত করা বিহিত, খালের কর্তৃপক্ষের এমত বিবেচনা থাকিলে, তিনি খরচের যত টাকা আবশ্যক জ্ঞান করেন দরখাস্তকারিকে তাঁহার কোন অংশ গচ্ছিত করিতে আজ্ঞা দিতে পারিবেন,

এবং ঐ টাকা গচ্ছিত করা গেলে, তিনি গ্রামীয় ঐ জল নালা করিবার অতি উপযুক্ত স্থানের অনুসন্ধান লইবেন,

ও তাঁহার বিবেচনায় ঐ জলনালা করিবার নিমিত্ত যে ভূমি লওয়া আবশ্যক তিনি সেই ভূমির চিহ্ন দিয়া,

যেং গ্রামের মধ্য দিয়া ঐ জলনালা চালাইবার অভিপ্রায় থাকে, সেইং গ্রামে ঐ ভূমির চিহ্ন দেওয়া গিয়াছে, প্রত্যেক গ্রামে এই মর্ম্মের নোটিস প্রচার করিয়া,

ঐ ভূমির কোন অংশ যেং জিলার মধ্যে থাকে সেইং জিলার কালেক্টর সাহেবের নিকট ঐ নোটিসের নকলও পাঠাইবেন।

আরো কোন ব্যক্তি গ্রামীয় ঐ জলনালার সহস্বামী বলিয়া গ্রাহ্য হইতে ইচ্ছা করিলে ঐ জ্ঞাপনপত্র প্রকাশ হইবার পর ত্রিশ দিনের মধ্যে তাঁহার দাওয়া প্রকাশ করিতে ঐ জ্ঞাপনপত্রে আদেশ থাকিবে। কোন দাওয়াদার উপস্থিত হইলে ও তাঁহার দাওয়া গ্রাহ্য হইলে, গ্রামীয় ঐ জলনালা প্রস্তুত করণে ও ভূমি গ্রহণ করণে যত টাকা খরচ লাগে সেই খরচের একাংশ তাহার দিতে হইবে, ও গ্রামীয় সেই জলনালা প্রস্তুত করা গেলে তিনি তাহার এক জন স্বামী হইবেন ইতি।

২৬ ধারা। কালেক্টর সাহেব ঐ জ্ঞাপনপত্রের নকল পাইলে, ভূমি গ্রহণ বিষয়ক ১৮৭০ সালের আইনের ৬ ধারার বিধানমতে ঐ জমী লওন বিষয়ক জ্ঞাপনপত্র গবর্ণমেণ্টহইতে প্রকাশ করা গেলে ও গবর্ণমেণ্ট কালেক্টর সাহেবের প্রতি ঐ আইনের ৭ ধারামতে ভূমি গ্রহণ করিবার বিধান করিতে আদেশ করিলে তিনি যদ্রূপে কর্ম্ম করিতেন, তদ্রূপেই ঐ আইনের বিধানমতে ভূমি গ্রহণ করিতে প্রবর্ত্ত হইবেন ইতি।

কালেক্টর সাহেবের ভূমি গ্রহণ করিবার কথা।

২৭ ধারা। খালের কর্তৃপক্ষকে ভূমির অধিকার দেওয়া গেলে পর, তিনি গ্রামীয় প্রস্তাবিত জলনালা প্রস্তুত করিবেন। সমাপ্ত হইলে দরখাস্তকারিকে সেই কথার নোটিস দিবেন, এবং ভূমি লওনের ও ঐ বিষয় প্রস্তুত করণের কার্য্যে তাঁহার বাকী দেনা থাকিলে তাহাও তাঁহাকে জানাইবেন। তদ্রূপে নোটিস দেওয়া গেলে দরখাস্তকারির স্থানে খালের কর্তৃপক্ষের সেই বাকী পাওনা হইবে। ঐ খরচের সমুদয় টাকা পাইলে পর খালের কর্তৃপক্ষ দরখাস্তকারিকে ঐ জলনালার অধিকার দেওয়াইবেন ইতি।

গ্রামীয় জলনালা প্রস্তুত হইবার পর কার্য্যপ্রণালীর কথা।

28 Whenever a Canal Officer considers that the transfer of a village channel from the owner is necessary for the proper management of the irrigation from such village channel, he may cause a notice to be served on the registered owner to appear on a certain day not less that fifteen days after service of notice, and to prefer any objection to such transfer After hearing such objection the Canal Officer may, with the consent of the Collector previously obtained, order that such village channel shall be transferred to such person as he may think fit, and that such person be registered as owner of the said village channel,

Canal Officer may direct transfer of a village channel

Provided that no person shall be registered as the owner of a village channel under this section, unless he has expressed in writing his willingness to be so registered, and until he has paid to the Canal Officer such sum as may be fixed by the Canal Officer under section thirty

29 Any person wishing to become the joint owner of an existing village channel may petition the Canal Officer to that effect, and on receipt of such petition the Canal Officer may, if he think fit, issue a notice as in the last section provided upon the registered owner and after hearing any objection which the registered owner may prefer against the admission of such applicant to be a joint owner, may direct that the applicant shall be registered as such joint owner

A person may be admitted joint owner of an existing village-channel

30 When deciding the question of transfer or of admission to joint ownership under either of the two sections last preceding the Canal Officer shall also determine what amount shall be paid—

Canal Officer shall determine compensation to be paid for transfer or acquisition of joint ownership

(a) As the costs of the proceedings,

(b) As compensation to the previous owners

and the amount so determined shall be due by the transferee or the person admitted to registry as a joint owner, as the case may be, and on payment of such amount, the village channel shall be transferred or the applicant shall be registered as a joint owner thereof, as the case may be

২৮ ধারা। গ্রামীয় কোন জলনালা দ্বারা জল সেচনের কার্য্য উপযুক্তমতে চালাইবার নিমিত্ত স্বামির হাতহইতে তাহা হস্তান্তর করিয়া দেওয়া আবশ্যক, খালের কর্ত্তৃপক্ষের এমত বিবেচনা থাকিলে, তিনি রেজিষ্টরী স্বামির নামে এই মর্ম্মের নোটিস জারী করাইবেন যে ঐ নোটিস পাইবার পর পঞ্চদশ দিনের অন্যূন কোন নির্দ্ধারিত দিবসে ঐ স্বামী উপস্থিত হইয়া, ঐ হস্তান্তর হওন বিষয়ে আপত্তি থাকিলে সেই আপত্তি জ্ঞাত করেন। খালের কর্ত্তৃপক্ষ ঐ আপত্তি শুনিলে পর, কালেক্টর সাহেবের অনুমতি গ্রহণ পূর্ব্বক যে ব্যক্তিকে উপযুক্ত জ্ঞান করেন তাঁহারই প্রতি গ্রামীয় ঐ জলনালা হস্তান্তর করিয়া দিবার ও গ্রামীয় উক্ত জলনালার স্বামী বলিয়া ঐ ব্যক্তির রেজিষ্টরী হইবার আজ্ঞা করিবেন।

গ্রামীয় জলনালা হস্তান্তর করিতে খালের কর্ত্তৃপক্ষের আজ্ঞা করিতে পারিবার কথা।

কিন্তু কোন ব্যক্তি গ্রামীয় জলনালার স্বামী বলিয়া রেজিষ্টরী হইতে সম্মত আছেন এই কথা লিখিয়া না জানাইলে, এবং খালের কর্ত্তৃপক্ষ ৩০ ধারামতে যত টাকা নির্দ্ধার্য্য করেন তাঁহাকে তত টাকা না দিলে, তাঁহার নাম এই ধারামতে তদ্রূপে রেজিষ্টরী করা যাইবে না ইতি।

২৯ ধারা। গ্রামীয় যে জলনালা বর্ত্তমান থাকে কোন ব্যক্তি তাহার সহস্বামী হইতে ইচ্ছুক হইলে, খালের কর্ত্তৃপক্ষের নিকট সেই মর্ম্মের দরখাস্ত করিবেন। খালের কর্ত্তৃপক্ষ সেই দরখাস্ত পাইলে পর উচিত বোধ করিলে তাহার পূর্ব্ব ধারার বিধানমতে রেজিষ্টরী স্বামির নামে নোটিস জারী করিবেন। ও দরখাস্তকারির সহস্বামী বলিয়া গ্রাহ্য হইবার বিষয়ে রেজিষ্টরী স্বামী যে আপত্তি করেন তাহা শুনিলে পর দরখাস্তকারির সহস্বামী বলিয়া রেজিষ্টরী হইবার আজ্ঞা দিতে পারিবেন ইতি।

গ্রামীয় যে জলনালা আছে কোন ব্যক্তির সহস্বামী বলিয়া গ্রাহ্য হইবার কথা।

৩০ ধারা। খালের কর্ত্তৃপক্ষ উহার পূর্ব্ব দুই ধারার কোন এক ধারামতে হস্তান্তর করণের কিম্বা সহস্বামী স্বরূপ গ্রাহ্য হওয়ার কথা নিষ্পত্তি করিতে গেলে,

হস্তান্তর করিয়া দিবার কি সহস্বামির পাইবার জন্যে হানিপূরণের যত টাকা দিতে হইবে খালের কর্ত্তৃপক্ষের তাহা নির্ণয় করিবার কথা।

(ক) আনুষ্ঠানিক কার্য্যের খরচা বলিয়া, ও

(খ) পূর্ব্ব স্বামিদের হানিপূরণ বলিয়া,

যত টাকা দিতে হইবে, ইহাও নির্ণয় করিবেন। তদ্রূপে যত টাকা নির্ণয় করেন যাহার প্রতি হস্তান্তর করিয়া দেওয়া যায়, কিম্বা বিষয়বিশেষে সহস্বামী বলিয়া যে ব্যক্তির নাম রেজিষ্টরী হইবার নিমিত্ত গ্রাহ্য হয় তাঁহারই তত টাকা দেনা হইবে। সেই টাকা দিলে পর গ্রামীয় জলনালা তাঁহার প্রতি হস্তান্তর করিয়া দেওয়া যাইবে, কিম্বা বিষয়বিশেষে সেই দরখাস্তকারির নাম সহস্বামী বলিয়া রেজিষ্টরী করা যাইবে ইতি।

**31** Instead of awarding payment of compensation under the section last preceding, the Canal Officer may fix an amount of rent to be paid annually to the previous owners by the persons to whom the village channel is transferred

Canal Officer may fix rent for a village-channel transferred

**32** Every person

(*a*) acquiring a village channel as provided in section twenty three or

(*b*) constructing a village channel as provided in section twenty four or

(*c*) receiving possession of a village channel as provided in section twenty seven or

(*d*) acquiring a village channel by transfer, or being admitted to registration as joint owner in a village channel as provided in section thirty,

shall be deemed to be owner of such village channel

**33** Every owner of a village channel shall be bound—

Obligations and rights of owner of village channel

(*a*) To construct and maintain all works necessary for the passage across such village channel of village channels existing previous to its construction, and of the drainage intercepted by it or for affording proper communications across it for the convenience of the occupants of neighbouring lands

(*b*) To maintain such village channel in a fit state of repair for the conveyance of water

(*c*) To allow the use of it to others on such terms as may be declared equitable by the Canal Officer as hereinafter prescribed

and shall be entitled—

(*d*) To have a supply of water by such village channel at such rates and on such terms as are prescribed under the rules made by the Lieutenant Governor

(*e*) To receive such rent for the use of the village channel by other persons as the Canal Officer may award him

**34** If the owner of a village channel fail to fulfil the obligations described above, the Canal Officer may either—

Penalty for neglect to carry out necessary repairs

(*a*) Require him by notice to execute the necessary repairs within fifteen days,

৩১ ধারা। খালের কর্ত্তৃপক্ষ ইহার পূর্ব্ব ধারামতে ক্ষতিপূরণস্বরূপ টাকা দিবার আজ্ঞা না করিয়া, খাজানা ধার্য্য করিয়া, গ্রামীয় জলনালা যাঁহার প্রতি হস্তান্তর করিয়া দেওয়া গেল, পূর্ব্ব স্বামিদিগকে তাঁহার বৎসর২ সেই খাজানা দিবার আজ্ঞা করিতে পারিবেন ইতি।

গ্রামীয় জলনালা হস্তান্তর করিয়া দেওয়া গেলে খালের কর্ত্তৃপক্ষের খাজানা ধার্য্য করিতে পারিবার কথা।

৩২ ধারা। কোন ব্যক্তি

(ক) ২৩ ধারার বিধানমতে গ্রামীয় জলনালা প্রাপ্ত হইলে, কিম্বা

(খ) ২৪ ধারার বিধানমতে গ্রামীয় জলনালা প্রস্তুত করিলে, কিম্বা

(গ) ২৭ ধারার বিধানমতে গ্রামীয় জলনালার অধিকার পাইলে, কিম্বা

(ঘ) ৩০ ধারার বিধানমতে হস্তান্তর করণদ্বারা গ্রামীয় জলনালা পাইলে, কিম্বা গ্রামীয় জলনালার সহ স্বামী বলিয়া রেজিষ্টরী হইবার নিমিত্ত গ্রাহ্য হইলে,

তাঁহাকে গ্রামীয় জলনালার স্বামী বলিয়া জ্ঞান হইবে ইতি।

৩৩ ধারা। গ্রামীয় জলনালার প্রত্যেক জন স্বামির এই২ কর্ম্ম করিতেই হইবে,—

গ্রামীয় জলনালার স্বামির দায়ের ও স্বত্বের কথা।

(ক) গ্রামীয় জলনালা প্রস্তুত করিবার পূর্ব্বে গ্রামীয় যে জলনালা ছিল তাহা পার হইবার জন্যে ও তদ্দ্বারা জলনির্গমনের যে পয়নালা ভেদ করিয়া তাহা চলিবার জন্যে ও নিকটস্থ ভূমি বাসিদের সুবিধামতে পারাপার হইবার উপযুক্ত উপায় করিবার জন্যে যে সকল কার্য্য করা আবশ্যক তাহা তাঁহার প্রস্তুত করিতে ও সারাইয়া রাখিতে হইবে।

(খ) গ্রামীয় ঐ জলনালা দিয়া জল যাইতে পারে এই নিমিত্তে তাহা উপযুক্তমতে সারাইয়া রাখিতে হইবে।

(গ) খালের কর্ত্তৃপক্ষ পশ্চাৎ বিধানানুসারে যে২ নিয়ম ন্যায্য বলিয়া প্রকাশ করেন সেই২ নিয়মমতে অন্য ব্যক্তিদিগকেও সেই জলের ব্যবহার করিবার অনুমতি দিতে হইবে।

ও তাঁহার এই২ স্বত্ব থাকিবে,

(ঘ) শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরনর সাহেবের প্রণীত বিধিতে যে২ হার ও যে২ নিয়ম নির্দ্দিষ্ট হইল তদনুসারে গ্রামীয় ঐ জলনালাদ্বারা তিনি জলসম্পোষ্য পাইতে পারিবেন।

(ঙ) অন্য যে লোকেরা ঐ জলনালা ব্যবহার করেন তাঁহাদের স্থানে ঐ জলের ব্যবহারের নিমিত্ত খালের কর্ত্তৃপক্ষ যত খাজানা নিরূপণ করেন তত পাইতে পারিবেন ইতি।

৩৪ ধারা। উপরিভাগে গ্রামীয় জলনালার স্বামির কর্ত্তব্য বলিয়া যে২ কর্ম্ম নির্দ্দিষ্ট হইয়াছে, তাঁহার সেই২ কর্ম্ম করিতে শৈথিল্য হইলে খালের কর্ত্তৃপক্ষ—

প্রয়োজনমতে মেরামৎ না করিলে দণ্ডের কথা।

(ক) তাঁহাকে পঞ্চদশ দিনের মধ্যে প্রয়োজনমতে ঐ জলনালা সারাইয়া দিতে নোটিস দিবেন

and in the event of failure, perform them on his behalf and all expenses incurred by the execution of such repairs shall be a sum due by such owner to the Government

(b) Strike such village channel off the register, and thereby disqualify it to be any longer a medium for the conveyance of canal water

Resignation and transfer of ownership of village channel

35 Any owner may resign his interest in a village channel

Any owner of a village channel may with the consent of the Canal Officer transfer his interest to any other person provided that liabilities of the person so transferring shall not cease till such transfer is registered

If any owner of a village channel dies his heir or representative may apply for registration in his stead If no such application for registry be made within fifteen days the remaining registered owners of the village channel if any, shall be deemed to be owners of the entire interest in the village channel until some other person shall have established his claim to be registered as owner in place of the deceased If the deceased shall have been the sole registered owner the Canal Officer shall be deemed to be the representative of the deceased and shall exercise all rights and be bound by all liabilities which attached to the deceased in respect of his ownership of the village channel until some person shall have established his right to be registered as owner in place of the deceased and the Canal Officer shall account to such person for all sums received and expended in the exercise of the rights and discharge of the liabilities which attached to the deceased

When any person applies for registration under the last two clauses the Canal Officer shall serve notice on the other registered owners to prefer any objection to the transfer or succession within fifteen days and if no such objection shall be made or if the objections made be deemed invalid shall order such transfer or succession to be registered

[illegible] unless unequal interest [illegible]

36 All joint owners of a village channel shall be held to have an equal interest in it unless, and with the permission of the Canal Officer they register specific unequal interests

ও সেই কর্ম্ম না করিলে আপনি তাঁহার পক্ষে করিয়া দিবেন। ও তদ্রূপে সারাইয়া দিবার কারণ যত খরচ হয় তাহা গবর্ণমেণ্টের নিকট ঐ স্বামির দেনা হইবে। কিম্বা

(খ) যদি ঐ জলনালা রেজিষ্টরীহইতে উঠাইয়া দিতে পারিবেন, তাহা হইলে ঐ নালাদিয়া খালের জল আর চলিয়া যাইতে পারিবে না ইতি।

স্বামিত্ব ত্যাগ করণের ও হস্তান্তর করণের কথা।

৩৫ ধারা। গ্রামীয় জলনালার স্বামির যে স্বার্থ থাকে তিনি তাহা ত্যাগ করিতে পারিবেন।

গ্রামীয় জলনালার কোন স্বামী খালের কর্ত্তৃপক্ষের অনুমতি লইয়া অন্য ব্যক্তির প্রতি আপনার স্বার্থ হস্তান্তর করিয়া দিতে পারিবেন। কিন্তু ঐ হস্তান্তর করণকারী যত দিন রেজিষ্টরী করা না যায় তত দিন হস্তান্তরকারীর দায় রহিত হইবে না।

গ্রামীয় জলনালার স্বামী মরিলে তৎপরিবর্ত্তে তাঁহার উত্তরাধিকারী কি স্থলাভিষিক্ত ব্যক্তি রেজিষ্টরী হইবার জন্যে প্রার্থনা করিতে পারিবেন। পঞ্চদশ দিনের মধ্যে তদ্রূপে রেজিষ্টরী হইবার প্রার্থনা না করা গেলে মৃত ব্যক্তির পরিবর্ত্তে অন্য কোন ব্যক্তি যত দিন স্বামী বলিয়া রেজিষ্টরী হইবার দাওয়া স্থাপন না করেন ঐ জলনালার রেজিষ্টরী করা অন্য স্বামির থাকিলে তাঁহারাই তত দিন গ্রামীয় ঐ জলনালার সম্পূর্ণ স্বার্থের স্বামী বলিয়া জ্ঞান হইবেন। মৃত ব্যক্তিভিন্ন যদি আর কোন স্বামির নাম রেজিষ্টরী না হইয়া থাকে তবে খালের কর্ত্তৃপক্ষকে মৃত ব্যক্তির স্থলাভিষিক্ত বলিয়া জ্ঞান হইবে ও মৃত ব্যক্তির পরিবর্ত্তে অন্য ব্যক্তি যত দিন স্বামীস্বরূপে রেজিষ্টরী হইবার দাওয়া স্থাপন না করেন তত দিন খালের কর্ত্তৃপক্ষ গ্রামীয় জলনালার স্বামিত্ব উপলক্ষে মৃত ব্যক্তির সকল স্বত্বানুসারে কর্ম্ম করিবেন ও তাঁহার কর্ত্তব্য সকল কর্ম্ম করিতে বদ্ধ থাকিবেন। অন্য ব্যক্তি উক্ত প্রকারে আপনার দাওয়া স্থাপন করিলে খালের কর্ত্তৃপক্ষ মৃত ব্যক্তির স্বত্বানুসারে কার্য্য করণে ও তাঁহার কর্ত্তব্য কর্ম্ম নির্ব্বাহ করিয়া যত টাকা পাইলেন ও খরচ করিলেন তাঁহাকে তাহার হিসাব দিবেন।

কোন ব্যক্তি ইহার পূর্ব্ব দুই প্রকরণানুসারে রেজিষ্টরী হইবার প্রার্থনা করিলে খালের কর্ত্তৃপক্ষ রেজিষ্টরী করা অন্য স্বামিদের নামে পঞ্চদশ দিনের মধ্যে ঐ হস্তান্তর করণের কি উত্তরাধিকারিত্বের আপত্তি জানাইতে নোটিস দিবেন। তদ্রূপ কোন আপত্তি না করা গেলে কিম্বা করা গেলেও অসিদ্ধ জ্ঞান হইলে তিনি সেই হস্তান্তর করণ কি সেই উত্তরাধিকারিত্ব রেজিষ্টরী করিতে আজ্ঞা করিবেন ইতি।

স্বামিদের ন্যূনাধিক স্বার্থ রেজিষ্টরী না করা গেলে সকল স্বামির সমান স্বার্থ থাকার কথা।

৩৬ ধারা। কোন গ্রামীয় জলনালার সকস্বামিরা খালের কর্ত্তৃপক্ষের অনুমতি ক্রমে আপনাদের বিশেষরূপ অসমান স্বার্থ রেজিষ্টরী না করাইলে তাঁহাদের সকলের সমান স্বার্থ আছে এমত জ্ঞান হইবে ইতি।

সীমা।

উত্তর সীমা।—কোয়েল নদী।

পূর্ব্ব সীমা।—পুটৌয়াগড় ও চীরা মৌজার মধ্য সীমা, পরে পুটৌয়াগড় ও হরিণজের মধ্য সীমা।

দক্ষিণ সীমা।—পুটৌয়াগড় ও সিক্কোরওয়া মৌজার মধ্য সীমা।

পশ্চিম সীমা।—কোয়েল নদী।

২৩। পালামৌ পরগনার ডুরুগ তপ্পের মধ্যে এক কিত্তা ভূমি।

গবর্ণমেণ্টের ইজারায় খুর্দ্দ মরওয়াই মৌজা কালিতে পরিমাণ　১৩৪৩ একর।

সীমা।

উত্তর সীমা।—খুর্দ্দ মরওয়াই ও চটিয়াগড় মৌজার মধ্য সীমা।

পূর্ব্ব সীমা।—খুর্দ্দ মরওয়াই ও মরওয়াই কল্যাণের মধ্য সীমা পরে পশ্চিম মুখে উক্ত কিত্তার ও মরওয়াই খুর্দ্দ গ্রামের মধ্য সীমাস্বরূপ ক্ষুদ্র নদীর সঙ্গে২ যায়, পরে হেতলী মরওয়াইর সীমাপর্য্যন্ত দক্ষিণ মুখে যায়।

দক্ষিণ সীমা।—খুর্দ্দ মরওয়াই ও হেতলী মরওয়াইর মধ্য সীমা।

পশ্চিম সীমা।—খুর্দ্দ মরওয়াই ও সিক্কোরওয়া মৌজার মধ্য সীমা।

২৪। পালামৌ পরগনার দুর্জ্জগ তপ্পের মধ্যে এক কিত্তা ভূমি।

গবর্ণমেণ্টের ইজারায় মুণ্ডহ মৌজা কালিতে অনুমান　৬৬১ একর।

সীমা।

উত্তর ও পূর্ব্ব সীমা।—দুর্জ্জগ ও বারি তপ্পের মধ্য সীমা।

দক্ষিণ সীমা।—মুণ্ডহ ও কোচিলা মৌজার মধ্য সীমা।

পশ্চিম সীমা।—সীমার চিহ্নস্বরূপ রেখা মুণ্ডহ ও কোচিলার মধ্য সীমাহইতে দুর্জ্জগ ও বারী তপ্পের সীমাপর্য্যন্ত উত্তর মুখে যায়।

২৫। পালামৌ পরগনার বারী তপ্পের মধ্যে এক কিত্তা ভূমি।

গবর্ণমেণ্টের ইজারায় কেধ মৌজা কালিতে অনুমান　২,৮৭৫ একর।

সীমা।

উত্তর সীমা।—কেধ ও গাসী মৌজার মধ্যসীমা পরে সীমার চিহ্নস্বরূপ রেখা পুনুয়ার সহিত সংযোগ স্থানের ভাটো আবঙ্গা পর্য্যন্ত প্রথম দক্ষিণ ও পরে পূর্ব্ব মুখে যায়।

পূর্ব্ব সীমা।—কেধ ও হেহেগর্হা মৌজার মধ্য সীমার মিলনপর্য্যন্ত অবঙ্গা নদী।

দক্ষিণ সীমা।—কেধ ও হেহেগর্হা মৌজার মধ্য সীমা পরে কেধ ও চুকরা মৌজার মধ্য সীমা পরে বারী ও দুর্জ্জগ তপ্পের মধ্য সীমা।

পশ্চিম সীমা।—বারী ও দুর্জ্জগ তপ্পের মধ্য সীমা।

২৬। পালামৌ পরগনার বারী তপ্পের মধ্যে এক কিত্তা ভূমি।

| | |
|---|---|
| গবর্ণমেণ্টের ইজারায় বেতলা মৌজা | ৪২৩ একর। |
| ঐ　ঐ　ডুমরখর ঐ | ৭৪৯ |
| ঐ　ঐ　রবধী　ঐ | ৫৮৩ |
| কালিতে মোট পরিমাণ | ১৭৫৫ |

সীমা।

উত্তর সীমা।—অবঙ্গা নদী।

পূর্ব্ব সীমা।—সীমার চিহ্নস্বরূপ রেখা অবঙ্গা নদীহইতে দক্ষিণ মুখে কমবেশ এক মাইল যায় পরে ডুমরখার ও রবধী মৌজার সীমা পর্য্যন্ত যায়, পরে চিহ্নস্বরূপ রেখা প্রথম দক্ষিণ পশ্চিম মুখে কতক দূর যায়, পরে ভেওরাহী নদীর সহিত রবধী নদীর সংযোগ স্থান পর্য্যন্ত রবধী নদীর সঙ্গে২ যায় পরে ঐ নদীর উজান রবধী ও মুকুমখার মৌজার মধ্য সীমা পর্য্যন্ত যায়।

দক্ষিণ সীমা।—রবধী ও মুকুমখার মৌজার মধ্য সীমা।

পশ্চিম সীমা।—ডুমরখার ও বঙ্গা মৌজার মধ্য সীমা, পরে ডুমরখার ও দামোদর খার মৌজার মধ্য সীমা, পরে বেরুভহ ও দামোদর খার মৌজার মধ্য সীমা, পরে সীমার চিহ্নস্বরূপ রেখা বেতলা নদীপর্য্যন্ত উত্তর পশ্চিম মুখে যায়, পরে অবঙ্গা নদীর সঙ্গে বেতলা নদীর সংযোগ স্থান পর্য্যন্ত বেতলা নদীর সঙ্গে২ যায়।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭৫। ১১ আগষ্ট।]

27 A block of land in Tuppeh Baree, Pergunnah Palamow, consisting of—

| | | | |
|---|---|---|---|
| In Government farm, Mouzah Labhur | | 1,462 | acres |
| Ditto | ditto Moondoh | 839 | „ |
| | Total estimated area | 2,301 | „ |

BOUNDARIES

*North*—A demarcated line running west from the boundary between Labhur and Toongaree mouzahs south of the Labhur village, then down the Labhur Nuddy somewhat north then a demarcated line running about south east until reaching the Moondoh Nuddy

*East*—A demarcated line running south and a little west of Moondoh village, then a demarcated line running due east until reaching the boundary between Moondoh and Hurratoo then south along the boundary between Moondoh and Hurratoo mouzahs

*South*—The boundary between Moondoh and Hurratoo, then the boundary between Baree and Khamee tuppehs

*West*—The boundary between Baree and Khamee tuppehs

28 A block of land in Tuppeh Baree, Pergunnah Palamow, consisting of—

Estimated area in Government farm Mouzah Koorumkhetta 500 acres

BOUNDARIES

*North* and *East*—A demarcated line running from the boundary between the Oopag and Koorumkhetta mouzahs to the Raneedih Nuddy

*South* and *West*—The boundary between the Koorumkhetta and Kuttuya mouzahs then the boundary between the Koorumkhetta and Umwateekur mouzahs, and then the boundary between Koorumkhetta and Oopag mouzahs

29 A block of land in Tuppeh Baree, Pergunnah Palamow, consisting of—

| | | | |
|---|---|---|---|
| In Government farm Mouzah Kumandee | | 2,497 | acres |
| Ditto | ditto Moondhur | 1 233 | „ |
| | Total estimated area | 3 730 | „ |

BOUNDARIES

*North*—A demarcated line running from the boundary of the Kumandee and Baiga Tola mouzahs to the boundary of the Kumandee and Moondhur mouzahs, then a demarcated line running south to the Moondhur river and then a demarcated line running east to the boundary of the Moondhur and Bindee mouzahs

*East*—The boundary between the Moondhur and Koodag mouzahs

*South*—The boundary between the Moondhur and Oorwaie mouzahs then the boundary between the Kumandee and Kookoo mouzahs

*West*—The boundary between the Kumandee and Baiga Tola mouzahs

30 A block of land in Tuppeh Baree, Pergunnah Palamow, consisting of—

| | | | |
|---|---|---|---|
| In Government farm Mouzah Nowagadha | | 1 352 | acres |
| Ditto | ditto Bindee | 1 718 | „ |
| | Total estimated area | 3,070 | „ |

BOUNDARIES

*North*—A demarcated line running from the boundary of the Kumandee and Nowagadha mouzahs, first south east then north east, and then east until it meets the boundary between the Nowagadha and Bindee mouzahs then a demarcated line running east along a small nuddy then again east along a demarcated line until meeting the boundary of the Bindee and Buchrah mouzahs

*East*—Along the boundary between the Bindee and Buchrah mouzahs

২৭। পালামৌ পরগনার বারী তপ্পের মধ্যে এক কিত্তা ভূমি।

| | |
|---|---|
| গবর্ণমেণ্টের ইজারার লাতর মৌজা | ১৪৬২ একর। |
| ঐ ঐ মুণ্ডহ ঐ | ৮৩৯ ঐ |
| কালিতে মোট পরিমাণ | ২৩০১ |

সীমা।

উত্তর সীমা।—সীমার চিহ্নস্বরূপ রেখ লাতর গ্রামের দক্ষিণদিগে লাতর ও টুন্দাবী মৌজার মধ্য সীমাহইতে পশ্চিম মুখে যায়, পরে লাতর নদীর ভাঁটো কতক উত্তর মুখে যায় পরে সীমার চিহ্নস্বরূপ রেখা মুণ্ডহ নদী পর্য্যন্ত প্রায় দক্ষিণ পূর্ব্ব মুখে যায়।

পূর্ব্ব সীমা।—সীমার চিহ্নস্বরূপ রেখা মুণ্ডহ গ্রামের দক্ষিণ ও কিঞ্চিৎ পশ্চিম মুখে যায়, পরে সীমার চিহ্নস্বরূপ রেখা মুণ্ডহ ও হরাতুর মধ্য সীমা পর্য্যন্ত পূর্ব্ব মুখে যায় পরে মুণ্ডহ ও হরাতু মৌজার মধ্য সীমা ধরিয়া দক্ষিণ মুখে যায়।

দক্ষিণ সীমা।—মুণ্ডহ ও হরাতুরের মধ্য সীমা, পরে বারী ও খুমি তপ্পের মধ্য সীমা।

পশ্চিম সীমা।—বারী ও খামি তপ্পের মধ্য সীমা।

২৮। পালামৌ পরগনার বারী তপ্পের মধ্যে এক কিত্তা ভূমি।

গবর্ণমেণ্টের ইজারার কুরমখেত্তা মৌজা কালিতে অনুমান　৫০০ একর।

সীমা।

উত্তর ও পূর্ব্ব সীমা।—সীমার চিহ্ন দেওয়া রেখা উপগ ও কুরমখেত্তা মৌজার মধ্য সীমাহইতে বানীডিহ নদীপর্য্যন্ত যায়।

দক্ষিণ ওপশ্চিম সীমা।—কুরমখেত্তা ও কত্তবা মৌজার মধ্য সীমা পরে কুরমখেত্তা ও অমওয়াতীকর মৌজার মধ্য সীমা, ও পরে কুরমখেত্তা ও উপগ মৌজার মধ্য সীমা।

২৯। পালামৌ পরগনার বারী তপ্পের মধ্যে এক কিত্তা ভূমি।

| | |
|---|---|
| গবর্ণমেণ্টের ইজারার কমন্দী মৌজা | ২৪৯৭ একর। |
| ঐ ঐ মুন্দর ঐ | ১২৩৩ ঐ |
| কালিতে মোট পরিমাণ | ৩৭৩০ ঐ |

সীমা।

উত্তর সীমা।—সীমার চিহ্নস্বরূপ রেখা কমান্দি ও বিগাটোলা মৌজার সীমা হইতে কমান্দী ও মুন্দর মৌজার সীমা পর্য্যন্ত যায়, পরে চিহ্নস্বরূপ রেখা দক্ষিণ মুখে মুন্দর নদীপর্য্যন্ত যায় ও পরে চিহ্নস্বরূপ রেখা পূর্ব্ব মুখে মুন্দর ও বিন্দি মৌজার সীমা পর্য্যন্ত যায়।

পূর্ব্ব সীমা।—মুন্দর ও কুলাগ মৌজার মধ্য সীমা।

দক্ষিণ সীমা।—মুন্দর ও উরাযাই মৌজার মধ্য সীমা, পরে কমান্দি ও কুকু মৌজার মধ্য সীমা।

পশ্চিম সীমা।—কমান্দি ও বৈগাটোলা মৌজার মধ্য সীমা।

৩০। পালামৌ পরগনার বারী তপ্পের মধ্যে এক কিত্তা ভূমি।

| | |
|---|---|
| গবর্ণমেণ্টের ইজারার মওয়াগাধা মৌজা | ১৩১২ একর। |
| ঐ ঐ বিন্দি ঐ | ১৭১৮ „ |
| কালিতে মোট পরিমাণ | ৩০৩০ |

সীমা।

উত্তর সীমা।—সীমার চিহ্নস্বরূপ রেখা কমন্দী ও মওয়াগধা মৌজার মধ্যগত সীমাহইতে প্রথমে দক্ষিণপূর্ব্ব ও পরে উত্তর পূর্ব্ব মুখে যায়, পরে মওয়াগধা ও বিন্দি মৌজার মধ্যগত সীমার মিলন পর্য্যন্ত পূর্ব্ব মুখে যায়, পরে সীমার চিহ্নরূপ রেখা ক্ষুদ্র নদীর সঙ্গেং পূর্ব্বমুখে যায়, পরে চিহ্নরূপ রেখার সঙ্গেং আবার বিন্দি ও বচরা মৌজার সীমার মিলনপর্য্যন্ত পূর্ব্ব মুখে যায়।

পূর্ব্ব সীমা।—বিন্দি ও বচরা মৌজার মধ্য সীমার সঙ্গেং যায়।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭৫। ১৭ আগষ্ট।]

*South*.—The boundary between the Bindee and Koodag mouzahs, then runs north along the boundary between the Bindee and Moondhur mouzahs, and then again west along the boundary of the Nowagadha and Moondhur mouzahs.

*West*.—The boundary between the Nowagadha and Kumandee mouzahs.

31. A block of land in Tuppeh Baree, Pergunnah Palamow, consisting of—

Estimated area in Government farm, Mouzah Ledoopah 394 acres.

BOUNDARIES.

*North*.—The Koel river.
*East*.—The Koel river.
*South*.—The boundary between Ledoopah and Choriyah mouzahs.
*West*.—A demarcated line, then a small nuddy running north to the Koel.

32. A block of land in Tuppeh Baree, Pergunnah Palamow, consisting of—

Estimated area in Government farm, Mouzah Ledoopah 444 acres.

BOUNDARIES.

*North*.—The boundary between Ledoopah and Purkee mouzahs.
*East*.—The boundary between Ledoopah and Hootwag mouzahs.
*South*.—The Koel river.
*West*.—The Koel river.

33. A block of land lying in Tuppeh Baree, Pergunnah Palamow, consisting of—
Estimated area in Government farm, Mouzah Bindee 1,458 acres.

BOUNDARIES.

*North*.—The boundary between the Bindee and Deobar mouzahs first running east, then north-east to the Koel.

*East*.—The Koel river, then the boundary between the Bindee and Ledoopah mouzahs.

*South*.—A demarcated line running from the Bindee Ledoopah boundary south-west until reaching a small nuddy, then a demarcated line running west along this nuddy.

*West*.—The boundary between the Bindee and Kumandee mouzahs.

34. A block of land in Tuppeh Baree, Pergunnah Palamow, consisting of—

| | | | |
|---|---|---|---|
| In Government farm | Mouzah | Jumnah | 1,465 acres. |
| Ditto | ditto | Deobar | 1,821 „ |
| Ditto | ditto | Kumandee | 184 „ |
| | | Total estimated area | 3,470 |

BOUNDARIES.

*North*.—A demarcated line running first nearly east, then south-east, then again nearly east until reaching the Sookree nuddy, then along the boundary between the Deobar and Nudbelwah mouzahs.

*East*.—The boundary between the Baree and Poondag tuppehs.

*South*.—A demarcated line running west, then for a short distance south, then along the boundary south-east until reaching the Aurunga, then down the Aurunga and along the boundary between the Deobar and Putoki mouzahs, then again down the Aurunga river.

*West*.—A demarcated line running north-east from the Aurunga to within a short distance east of the Jumnah village.

35. A block of land in Tuppeh Baree, Pergunnah Palamow, consisting of—

Estimated area in Government farm, Mouzah Sinjoh 3,145 acres.

BOUNDARIES.

*North*.—The boundary between the Sinjoh and Munkah mouzahs.

*East*.—The boundary between the Sinjoh and Joorgoor mouzahs, until reaching the Kurkut Nuddy, then down the Kurkut until reaching the boundary between the Sinjoh and Nudbelwah

দক্ষিণ সীমা।—বিম্বি ও কুলাগ মৌজার মধ্য সীমা, পরে বিম্বি ও মুণ্ডহর মৌজার সীমার সঙ্গে উত্তরমুখে যায়, পরে আবার মওয়াগাধা ও মুণ্ডহর মৌজার সীমার সঙ্গে২ পশ্চিম মুখে যায়।

পশ্চিম সীমা।—মওয়াগাধা ও কমান্দি মৌজার মধ্য সীমা।

৩১। পালামৌ পরগনার বাবী তপ্পের মধ্যে এক কিত্তা ভূমি।

গবর্ণমেন্টের ইজারায় লেছুপা মৌজা কালিতে অনুমান　　　৩৯৪ একর।

সীমা।

উত্তর সীমা।—কোয়েল নদী।
পূর্ব্ব সীমা।—কোয়েল নদী।
দক্ষিণ সীমা।—লেছুপা ও চরিয়া মৌজার মধ্য সীমা।
পশ্চিম সীমা।—সীমার চিহ্নস্বরূপ রেখা, পরে কোয়েলের উত্তরবাহিনী ক্ষুদ্র নদী।

৩২ পালামৌ পরগনার বাবী তপ্পের মধ্যে এক কিত্তা ভূমি।

গবর্ণমেন্টের ইজারায় লেছুপা মৌজা কালিতে অনুমান*　　　৫৪৪ একর।

সীমা।

উত্তর সীমা।—লেছুপা ও পরকী মৌজার মধ্য সীমা।
পূর্ব্ব সীমা।—লেছুপা ও ছুটওয়াগ মৌজার মধ্য সীমা।
দক্ষিণ সীমা।—কোয়েল নদী।
পশ্চিম সীমা।—কোয়েল নদী।

৩৩। পালামৌ পরগনার বাবী তপ্পের মধ্যে এক কিত্তা ভূমি।

গবর্ণমেন্টের ইজারায় বিম্বি মৌজা কালিতে অনুমান　　　১৪৫৮ একর।

সীমা।

উত্তর সীমা।—বিম্বি ও দেবর মৌজার মধ্য সীমা প্রথম পূর্ব্ব মুখে যায়, পরে উত্তর পূর্ব্ব মুখে কোয়েল পর্য্যন্ত যায়।

পূর্ব্ব সীমা।—কোয়েল নদী, পরে বিম্বি ও লেছুপা মৌজার মধ্য সীমা।

দক্ষিণ সীমা।—সীমার চিহ্নস্বরূপ রেখা বিম্বি লেছুপার সীমার দক্ষিণ পশ্চিমহইতে ক্ষুদ্র নদী পর্য্যন্ত যায়, পরে চিহ্নস্বরূপ রেখা এই নদীর সঙ্গে২ পশ্চিম মুখে যায়।

পশ্চিম সীমা।—বিম্বি ও কমান্দি মৌজার মধ্য সীমা।

৩৪। পালামৌ পরগনার বাবী তপ্পের মধ্যে এক কিত্তা ভূমি।

| | | |
|---|---|---|
| গবর্ণমেন্টের ইজারায় যমনা মৌজা | | ১৪৬৫ একর। |
| ঐ　ঐ　দেবর ঐ | | ১৮২১ ঐ |
| ঐ　ঐ　কমান্দি ঐ | | ১৮৪ ঐ |
| | কালিতে অনুমান | ৩৫১ ঐ |

সীমা।

উত্তর সীমা।—সীমার চিহ্নস্বরূপ রেখা প্রথম প্রায় পূর্ব্ব মুখে পরে দক্ষিণ পূর্ব্ব মুখে ও পরে আবারমুকরী নদীপর্য্যন্ত প্রায় পূর্ব্ব মুখে যায়, পরে দেবর ও মদরেপওয়া মৌজার মধ্য সীমার সঙ্গে২ যায়।

পূর্ব্ব সীমা।—বাবী ও পুন্নাগ তপ্পের মধ্য সীমা।

দক্ষিণ সীমা।—সীমার চিহ্নস্বরূপ রেখা পশ্চিম মুখে যায় পরে দক্ষিণমুখে অল্প দূর যায় পরে দক্ষিণ সীমার সঙ্গে২ অরঙ্গা পর্য্যন্ত দক্ষিণ পূর্ব্ব মুখে যায় পরে অরঙ্গার ভাটো ও দেবর ও পাটোকি মৌজার মধ্য সীমার সঙ্গে২ যায় পরে আবার অরঙ্গা নদীর ভাটো যায়।

পশ্চিম সীমা।—সীমার চিহ্নস্বরূপ রেখা অরঙ্গাহইতে অল্প দূরে যমন গ্রামের পূর্ব্ব পর্য্যন্ত উত্তর পূর্ব্ব মুখে যায়।

৩৫।—পালামৌ পরগনার বাবী তপ্পের মধ্যে এক কেত্তা ভূমি।

গবর্ণমেন্টের ইজারায় সিঞ্জোহ মৌজা কালিতে অনুমান　　　৩৫৩ একর।

সীমা।

উত্তর সীমা।—সিঞ্জোহ ও মঙ্কা মৌজার মধ্য সীমা।

পূর্ব্ব সীমা।—করকৎ নদীপর্য্যন্ত সিঞ্জো ও ঝুরগুর মৌজার মধ্য সী া, পরে করকৎ নদীর ভাটি সিঞ্জো ও মদরেলওয়ার মধ্য সীমা পর্য্যন্ত যায়।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৭১। ১৭ আগষ্ট।]

*South* —The boundary between the Sinjoh and Nudbelwah mouzahs

*West* —A demarcated line running about north until reaching the boundary of the Sinjoh and Munkah mouzahs

36 A block of land in Tuppeh Baree, Pergunnah Palamow, consisting of—

Estimated area in Government farm, Mouzah Kooee 760 acres

BOUNDARIES

*North* —The Suthbuhni Nuddy which forms the boundary between the Kooe and Kum maroh mouzahs

*East* —A demarcated line running south up a small hill stream and on the boundary between the Kooee and Koelee mouzahs

*South*—The boundary between the Kooee and Koilee mouzahs

*West* —The boundary between the Kooee and Rankee mouzahs

37 A block of land in Tuppeh Baree Pergunnah Palamow, consisting of—

Estimated area in Government farm, Mouzah Bukoreeya 907 acres

BOUNDARIES

*North* —The Myla Nuddy until its junction with the Boojooba Nuddy then for a short distance up same

*East* and *South* —The boundary between the Bukoreeya and Agurdheemudumiya mouzahs then along a demarcated nuddy until reaching the Lumka Nuddy then a demarcated line running west until reaching the boundary between Burkoreeya and Pipra mouzahs

*West* —The boundary between the Burkoreeya and Pipra Kalan mouzahs

H J REYNOLDS

*Offg Secy to the Govt of Bengal*

## JUDICIAL DEPARTMENT

No 1783C S

*The 19th July* 1875 —Baboo Dwarka Nath Bose who has under separate orders of this date been appointed to act as a Sub Deputy Collector of the Second Grade in Bogra is vested with the powers of a Magistrate of the Third Class

*The 30th July* 1875 —Mr William Robert Millar Assistant Magistrate and Collector Dacca is vested with the powers of a Magistrate of the Second Class

*The 1st August* 1875 —Baboo Moti Lal Haldar, B L Officiating Extra Moonsif in the district of East Burdwan is confirmed in that appointment from the date on which Baboo Bey (?) Churn Banerjea s appointment to be Moonsif of the Third Grade took effect

*The 2nd August* 1875 —Baboo Jugobundoo Khan, Officiating Deputy Magistrate and Deputy Collector Baukoora is vested with the powers of a Magistrate of the Third Class

*The 3rd August* 1875 —Mr George Abraham Grierson Assistant Magistrate and Collector Howrah is vested with the powers of a Magistrate of the First Class with effect from the date of his passing the Second Standard of Examination

Baboo Amur Nath Bhuttacharjea Deputy Magistrate and Deputy Collector Pubna is vested with the powers of a Magistrate of the First Class as a temporary measure

Baboo Rae Churn Ghose, B A, who has, under separate orders of this date, been appointed to act as a Deputy Magistrate and Deputy Collector in Manbhoom is vested with the power of a Magistrate of the Third Class

Sheik Necamutoollah who has under separate orders of this date, been appointed to act as a Sub Deputy Collector in Manbhoom is vested with the powers of a Magistrate of the Third Class

[*Government Gazette* 17*th August* 1875 ]

দক্ষিণ সীমা।—সিঙ্গো ও মলহুরেলওয়ার মধ্যগত সীমা।

পশ্চিম সীমা।—সীমার চিহ্নস্বরূপ রেখা সিঙ্গো ও হুকা মৌজার সীম পর্য্যন্ত প্রায় উত্তর মুখে যায়।

৩৬। পালামৌ পরগনার বাবী তপ্পের মধ্যে এক কিত্তা ভূমি।

গবর্ণমেণ্টের ইজারায় কুই মৌজা কালিতে অনুমান ... ৭৬০ একর।

সীমা।

উত্তর সীমা।—ঘঠবহনী নদী, এই নদী কুই ও কমরোহ মৌজার মধ্যগত সীমা হয়।

পূর্ব্বসীমা।—সীমার চিহ্নস্বরূপ যে রেখা দক্ষিণ মুখে পর্ব্বতের জলস্রোতের সঙ্গে২ ও কুই ও কোয়েলী মৌজার মধ্য সীমায় যায়।

দক্ষিণ সীমা।—কুই ও কোয়েলী মৌজার মধ্য সীমা।

পশ্চিম সীমা।—কুই ও বাঙ্কি মৌজার মধ্য সীমা।

৩৭। পালামৌ পরগনার বারি তপ্পের মধ্যে এক কিত্তা ভূমি।

গবর্ণমেণ্টের ইজারায় বকরিয়া মৌজা কালিতে অনুমান ... ৯০৭ একর।

সীমা।

উত্তর সীমা।—সুহরা নদীর সহিত মাইলা নদীর সংযোগ স্থান পর্য্যন্ত মাইলা নদী ও তাহার উজান অপ্পদূর যায়।

পূর্ব্ব ও দক্ষিণ সীমা।—বকরিয়া ও অগবধীমুদমিয়া মৌজার মধ্য সীমা, পরে সীমারচিহ্নস্বরূপ নদীর সঙ্গে২ লকমানদা পর্য্যন্ত যায়, পরে চিহ্নস্বরূপ রেখা বরকুরিয়া ও পিপরা মৌজার মধ্য সীমা পর্য্যন্ত পশ্চিম মুখে যায়।

পশ্চিম সীমা।—বরকুরিয়া ও পিপরা কলাম মৌজার মধ্য সীমা।

এচ, জে, রেণলড্স
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটরী।

---

জুডিশ্যাল ডিপার্টমেণ্ট।

১৭৮৩C S নম্বর।

১৮৭৫ সাল ১৯ জুলাই।—শ্রীযুত বাবু দ্বারকানাথ বসু অদ্যকার তারিখের স্বতন্ত্র আজ্ঞাক্রমে বগুড়ায় দ্বিতীয় শ্রেণীর সব ডেপুটী কালেকটরের কর্ম্মকরণার্থে নিযুক্ত হওয়াতে তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

১৮৭৫ সাল ৩০ জুলাই।—ঢাকার আসিষ্টাণ্ট মাজিষ্ট্রেট ও কালেকটর শ্রীযুত উলিয়ম বর্ট মিলর সাহেব দ্বিতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

৮৭৫ সাল ১ আগষ্ট।—শ্রীযুত বাবু রেবতীচরণ বন্দ্যোপাধ্যায়ের তৃতীয় শ্রেণীর মুনসেফের পদে নিয়োগ যে তারিখ অবধি সফল হয় সেই তারিখ অবধি পূর্ব্ব বদ্ধমানের অতিরিক্ত একটি মুনসেফ শ্রীযুত বাবু মতিলাল হালদার, বি, এল, সেই পদে স্থায়িরূপে নিযুক্ত হইলেন।

১৮৭৫ সাল ২ আগষ্ট।—বাঁকুড়ার একটি ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেকটর শ্রীযুত বাবু জগদ্বন্ধু খাঁ তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

১৮৭৫ সাল ৩ আগষ্ট।—হাবড়ার আসিষ্টাণ্ট মাজিষ্ট্রেট ও কালেকটর শ্রীযুত জর্জ এব্রাহাম গ্রিয়ার্সন সাহেব দ্বিতীয় কল্পের পরীক্ষাতে উত্তীর্ণ হওনের তারিখ অবধি প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

পাবনার ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেকটর শ্রীযুত বাবু অমরনাথ ভট্টাচার্য্য কিয়ৎকালের নিমিত্তে প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

শ্রীযুত বাবু রাইচরণ ঘোষ, বি, এ, অদ্যকার তারিখের স্বতন্ত্র আজ্ঞাক্রমে মানভূমে ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেকটরের কর্ম্ম করণার্থে নিযুক্ত হওয়াতে তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

শ্রীযুত সেখ নিয়ামৎউল্লা অদ্যকার তারিখের স্বতন্ত্র আজ্ঞাক্রমে মানভূমে সব ডেপুটী কালেকটরের কর্ম্ম করণার্থে নিযুক্ত হওয়াতে তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭৫। ১১ আগষ্ট।]

*The 4th August* 1875 —Baboo Huri Narain Roy, B L, Moonsif of Sonamgunge in the district of Sylhet, is transferred to Borobaree in the district of Rungpore *vice* Baboo Deno Nath Das deceased

*The 5th August* 1875 —The following promotions in the subordinate judicial service are made in consequence of the retirement of Baboo Gunga Kant Mookerjea, a First Grade Moonsif, from the service —

*To the First Grade of Moonsifs*

Baboo Hurro Chunder Das, Moonsif Second Grade, Ameergong in Tipperah

*To the Second Grade of Moonsifs*

Baboo Anund Chunder Mullick, Moonsif, Third Grade, Bohor and Moonshee gunge Dacca

Mr Robert Cornish, Officiating Joint Magistrate and Deputy Collector Nuddea is vested with the powers under Sections 142 157 417 and 521 of the Criminal Procedure Code

The following gentlemen are appointed to be Honorary Magistrates in the district of Tipperah and are vested with the powers of a Magistrate of the Third Class —

Mr A Hume Smith, Agent to the Rajah of Hill Tipperah

H L Weathrall Agent to Mr F Courjon Zemindar

Munshi Amir Oddin Ahamed Zemindar

Baboo Nobin Chunder Sen Manager of the estate of the late Gunga Gobinda Sen

Mr Edward Augustus Bradbury, Officiating Joint Magistrate and Deputy Collector Purneah is vested with the powers of a Magistrate of the First Class, and with powers under Sections 142 157 417 of the Criminal Procedure Code He is also vested with powers to try summarily the offences mentioned in Section 222 of the Code

The following gentlemen are appointed to be Honorary Magistrates in the district of Backergunge and are vested with the powers of a Magistrate of the Third Class —

Baboo Chundra Nath Roy } Zemindars
" Jogendro Narain Roy }

*The 7th August* 1875 —Lieutenant Leopold James Henry Grey, Assistant Commissioner Lohardugga is appointed to act as Judge of the Small Cause Court in the cantonment of Dum Dum with effect from the date on which he may relieve Mr J D Gael

*The 9th August* 1875 —Mr Frederick Beatson Taylor Assistant Magistrate and Collector Nuddea is vested with the powers of a Magistrate of the Second Class

Baboo Kanti Chundra Bhadooree is appointed to officiate as Moonsif of Maldah in the district of Dinagepore during the absence on leave of Baboo Uma Churn Dutt or until further orders

*The 10th August* 1875 —Baboo Kaderessur Roy Subordinate Judge of Hooghly is allowed leave for one day under Section 21 Chapter VI of the Civil Leave Code in extension of the leave granted to him in orders of the 2nd February 1875, published in the *Calcutta Gazette* of the 3rd idem

LEAVE OF ABSENCE TO MOONSIFS —*The 4th August* 1875 —Baboo Bhoobun Mohun Roy Chowdhry Second Moonsif of Netrokonah in the district of Mymensing is allowed leave of absence for three months, in extension of that granted to him under orders of the 4th June 1875 under Section 3 Supplement F of the Civil Leave Code

Baboo Wooma Churn Dutt B L Moonsif of Maldah, in the district of Dinagepore, is allowed privilege leave of absence for two months from the date on which he avails himself of it under Section 21 Chapter VI of the Civil Leave Code

*The 9th August* 1875 —Baboo Atalvehari Ghose, B L, Second Moonsif of Rungpore is allowed leave of absence for one month, from the 29th September 1875, or from any subsequent date, under Section 21 Chapter VI of the Civil Leave Code

[*Government Gazette*, 17*th August* 1875 ]

১৮৭৫ সাল ৪ আগষ্ট।—বাবু দীননাথ দাসের মৃত্যু হওয়াতে তৎপরিবর্ত্তে শ্রীহট্ট জিলার অন্তর্গত সুনামগঞ্জের মুনসেফ শ্রীযুত বাবু হরিনারায়ণ রায়, বি, এল রঙ্গপুর জিলার অন্তর্গত বড়বাড়ীতে প্রেরিত হইলেন।

১৮৭৫ সাল ৫ আগষ্ট।—প্রথম শ্রেণীর মুনসেফ শ্রীযুত বাবু গঙ্গাকান্ত মুখোপাধ্যায় কর্ম্ম হইতে অবসর গ্রহণ করাতে সবরডিনেট জুডিশ্যাল সরবিসের নিম্নলিখিত ব্যক্তিদের পদবৃদ্ধি করা গেল।

ত্রিপুরার অন্তর্গত আমীরগাঁয়ের দ্বিতীয় শ্রেণীর মুনসেফ শ্রীযুত বাবু হরচন্দ্র দাস মুনসেফদের প্রথম শ্রেণীভুক্ত হইলেন।

ঢাকার অন্তর্গত সহর ও মুনশীগঞ্জের তৃতীয় শ্রেণীর মুনসেফ শ্রীযুত বাবু আনন্দচন্দ্র মল্লিক মুনসেফদের দ্বিতীয় শ্রেণীভুক্ত হইলেন।

নদীয়ার একটিং জাইন্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেকটর শ্রীযুত বার্ট কর্ণিস সাহেব ফৌজদারী মোকদ্দমার কার্য্যবিধানের আইনের ১৬২ ও ১৫৭ ও ৪ ৭ ও ৫২১ ধারামত ক্ষমতা পাইলেন।

নিম্নলিখিত মহাশয়েরা ত্রিপুরা জিলায় অবৈতনিক মাজিষ্ট্রেটের পদে নিযুক্ত হইয়া তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

ত্রিপুরা পর্ব্বতের রাজার এজেন্ট শ্রীযুত এ হিউম স্মিথ সাহেব।
জমীদার শ্রীযুত চ কৌরজন সাহেবের এজেন্ট শ্রীযুত এচ এল ওয়েদরওল সাহেব।
জমীদার শ্রীযুত আমার উদ্দীন আহম্মদ।
মৃত গঙ্গাগোবিন্দ সেনের ইষ্টেটের কার্য্যাধ্যক্ষ শ্রীযুত বাবু নবীনচন্দ্র সেন।

পুরণিয়ার একটিং জাইন্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত এডওয়ার্ড আগাটস ব্রাডবরি সাহেব প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা এবং ফৌজদারী মোকদ্দমার কার্য্যবিধানের আইনের ১৬২ ও ৪৭ ও ৮ ৭ ধারাতে মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইয়াছেন। তিনি উক্ত কার্য্যবিধানের আইনের ২২২ ধারার লিখিত অপরাধের সরাসরী বিচার করিবার ক্ষমতাও পাইয়াছেন।

নিম্নলিখিত মহাশয়েরা বাকরগঞ্জ জিলায় অবৈতনিক মাজিষ্ট্রেটের পদে নিযুক্ত হইয়া তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

জমীদার { শ্রীযুত বাবু চন্দ্রনাথ রায়
  যোগেন্দ্রনারায়ণ রায়।

১৮৭৫ সাল ৭ আগষ্ট।—লোহারডগার আসিষ্টাণ্ট কমিশনর লেফ্টেনেণ্ট শ্রীযুত ... জেমস জেফরি গ্রে সাহেব যে তারিখে শ্রীযুত জে ডি গায়েল সাহেবের স্থানে কর্ম্মের ভার গ্রহণ করেন সেই তারিখ অবধি দমদমার সেনানিবেশে ক্ষুদ্র মোকদ্দমার আদালতের জজের কর্ম্মকরণার্থে নিযুক্ত হইলেন।

১৮৭৫ সাল ৯ আগষ্ট।—নদীয়ার আসিষ্টাণ্ট মাজিষ্ট্রেট কালেকটর শ্রীযুত ফ্রেড্রিক বীটসন টেলর সাহেব দ্বিতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

শ্রীযুত বাবু উমাচরণ দত্তের ছুটী প্রযুক্ত অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুত বাবু কান্তিচন্দ্র ভাদুড়ী দিনাজপুর জিলার অন্তর্গত মালদহের মুনসেফের কর্ম্ম করণার্থে নিযুক্ত হইলেন।

১৮৭৫ সাল ১০ আগষ্ট। হুগলীর সবরডিনেট জজ শ্রীযুত বাবু রামেশ্বর দাসের ১৮৭৫ সালের ফেব্রুয়ারি মাসের ২ তারিখের আজ্ঞা যে ছুটী ঐ মাসের ৯ তারিখের বাঙ্গলা গবর্ণমেণ্ট গেজেটে প্রকাশ করা যায় তদতিরিক্ত তিনি সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৬ অধ্যায়ের ২১ ধারামতে এক দিন ছুটী পাইয়াছেন।

মুনসেফদের ছুটী।—১৮৭৫ সাল ৫ আগষ্ট।—ময়মনসিংহ জিলার অন্তর্গত নেত্রকোণার দ্বিতীয় মুনসেফ শ্রীযুত বাবু ভুবনমোহন রায় চৌধুরী ১৮৭৫ সালের জুন মাসের ৫ তারিখের আজ্ঞামতে যে ছুটী পান তদতিরিক্ত সিবিল কার্য্যকারকদের ছুটীর নিয়মের পরিশিষ্ট বিধির ৩ ধারামতে তিন মাস ছুটী পাইয়াছেন।

দিনাজপুর জিলার অন্তর্গত মালদহের মুনসেফ শ্রীযুত বাবু উমাচরণ দত্ত বি এল যে তারিখে ছুটী গ্রহণ করেন সেই তারিখ অবধি সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৬ অধ্যায়ের ২ ধারামতে দুই মাস অনুগ্রহের ছুটী পাইয়াছেন।

১৮৭৫ সাল ৯ আগষ্ট।—রঙ্গপুরের দ্বিতীয় মুনসেফ শ্রীযুত বাবু অটলবিহারী ঘোষ বি এল ১৮৭৫ সালের সেপ্টেম্বর মাসের ২৯ তারিখ অবধি অথবা তাহার পর যে তারিখে ছুটী গ্রহণ করেন সেই তারিখ অবধি সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৬ অধ্যায়ের ২১ ধারামতে এক মাস ছুটী পাইয়াছেন।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭৫। ১৭ আগষ্ট।]

Baboo Ananto Ram Ghose, B A, Moonsif of Futtickcherry in the district of Chittagong is allowed leave of absence for three months from the 29th of September 1875 or from any subsequent date under Section 21 Chapter VI of the Civil Leave Code

R L MANGLES,
*Offg Secy to the Govt of Bengal*

NOTIFICATION

*The 26th July* 1875 —Under Section 82 of Act VI (B C) of 1868, the District Towns Act the provisions of Schedule K annexed to the Act are hereby extended to the town of Satkhira in the district of the 24 Pergunnahs

R L MANGLES
*Offg Secy to the Govt of Bengal*

NOTIFICATION

*The 27th July* 1875 —It is hereby notified that Section 34 Act V of 1861 is extended to the town of Sheikhpoorah district Monghyr within the following limits viz —

On the east by the Opium Godown
On the west by Mohullah Jamalpore
On the south by the Sheikhpoorah Hill
On the north by Mouzah Kamasidhi

R L MANGLES
*Offg Secy to the Govt of Bengal*

NOTIFICATION

*The 29th July* 1875 —It is hereby notified that under the provisions of Regulation VI of 1819 the Lieutenant Governor is pleased to sanction the resumption of the ferry over the river Silye at Banka in the district of Midnapore

R L MANGLES
*Offg Secy to the Govt of Bengal*

NOTIFICATION

*The 1st August* 1875 —It is hereby notified that under the powers vested in him by Section 3 of Regulation I of 1873 the Lieutenant Governor is pleased to direct that the Cooly Emigration Act VII (B C) of 1873 shall have force and effect in the whole of the Sonthal Pergunnahs

R L MANGLES
*Offg Secy to the Govt of Bengal*

NOTIFICATION

*The 10th August* 1875 —Under Section 5 of the Indian Registration Act VIII of 1871 the Lieutenant Governor of Bengal is pleased to create the following registration sub district, having the head quarters and local jurisdiction shown opposite its name The Lieutenant Governor is also pleased under Section 7 of the Act to appoint the person named below to be Sub Registrar of the sub district of Sultanpur —

| District | Name of the sub district | Head quarters | Thanas included in jurisdiction | Sub Registrar appointed |
|---|---|---|---|---|
| [illegible] | Sultanpur | Sultanpur | Sultanpur | Baboo Wooma Churn Chatterjee |

This order will take effect on and from the 15th August 1875

R L MANGLES,
*Offg Secy to the Govt of Bengal*

[*Government Gazette* 17*th August* 1875 ]

চট্টগ্রাম জিলার অন্তর্গত ফটিকছেরির মুনসেফ শ্রীযুত বাবু অনন্তরাম ঘোষ বি, এল ১৮৭৫ সালের সেপ্টেম্বর মাসের ২৯ তারিখ অবধি অথবা তাহার পর যে তারিখে ছুটী গ্রহণ করেন সেই তারিখ অবধি সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৬ অধ্যায়ের ২১ ধারামতে তিন মাস ছুটী পাইয়াছেন।

আর এল মাঙ্গেলস
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটরী

বিজ্ঞাপন।

৮৭৫ সাল ২৫ জুলাই।—প্রাদেশীয় নগরাদি বিষয়ক ১৮৬৮ সালের বঙ্গীয় ৬ আইনের K চিহ্নিত তফসীলের বিধান উক্ত আইনের ৮২ ধারামতে ২৪ পরগনা জিলার অন্তর্গত সাতক্ষীর নগরে এতদ্দ্বারা প্রচলিত করা গেল।

আর এল মাঙ্গেলস
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটরী।

বিজ্ঞাপন।

১৮৭৫ সাল ২৭ জুলাই।—১৮৬১ সালের ৫ আইনের ৩৪ ধারা মুঙ্গের জিলার অন্তর্গত শেখপুরা নগরের নিম্নলিখিত সীমার মধ্যে প্রচলিত করা গেল এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে।

পূর্ব্ব সীমা আর্শীদের গুদাম।
পশ্চিম সীমা মওজা জামালপুর।
দক্ষিণ সীমা শেখপুরা পর্ব্বত।
উত্তর সীমা মৌজা কামাসিধি।

আর এল মাঙ্গেলস
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটরী।

বিজ্ঞাপন।

৮৭৫ সাল ২৯ জুলাই।—শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব মেদিনীপুর জিলার অন্তর্গত বাঁকাতে সিপাই নদার খেয়াঘাট ১৮৬৯ সালের ৬ আইনের বিধানমতে পুনঃ গ্রহণ করিবার অনুমতি দিয়াছেন এতদ্দ্বারা ইহা প্রকাশ করা গেল।

আর এল মাঙ্গেলস
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটরী।

বিজ্ঞাপন।

১৮৭৫ সাল ১ আগষ্ট।—শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের প্রতি ১৮৭২ সালের ১ আইনের ৩ ধারামতে যে ক্ষমতা অর্পিত হইয়াছে তদনুসারে তিনি মজুরদের ভিন্ন দেশ গমন বিষয়ক ১৮৭৩ সালের বঙ্গীয় ৭ আইন সাঁওতাল পরগনার সমস্ত স্থানে প্রবল ও সফল হইবার আজ্ঞা করিলেন।

আর এল মাঙ্গেলস
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটরী।

বিজ্ঞাপন।

১৮৭৫ সাল ১০ আগষ্ট।—ভারতবর্ষীয় রেজিষ্টরী করণবিষয়ক ১৮৭১ সালের ৮ আইনের ৫ ধারামতে বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব রেজিষ্টরীর নিম্নলিখিত সব-ডিষ্ট্রিক্ট স্থাপন করিয়াছেন। তাহার সদর মোকাম ও এলাকা যতদূর ব্যাপ্ত হয় তাহা ঐ সব-ডিষ্ট্রিক্টের নামের পার্শ্বে লেখা গেল। এবং পূর্ব্বোক্ত আইনের ৭ ধারামতে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব নিম্নলিখিত ব্যক্তিকে সুলতানপুর সব ডিষ্ট্রিক্টের সব-রেজিষ্ট্রারের পদে নিযুক্ত করিলেন।

| জিলা | নূতন সব-ডিষ্ট্রিক্টের নাম | সদর মোকাম | এলাকার অন্তর্গত থানা। | নিযুক্ত সব-রেজিষ্ট্রার। |
|---|---|---|---|---|
| ২৪ পরগনা | সুলতানপুর | সুলতানপুর | সুলতানপুর | শ্রীযুত বাবু উমাচরণ চট্টোপাধ্যায়। |

১৮৭৫ সালের আগষ্ট মাসের ১৫ তারিখ অবধি এই নিয়ম চলিবে।

আর এল মাঙ্গেলস
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটরী।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭৫। ১৭ আগষ্ট।]

## NOTIFICATION

*The 7th August* 1875 —It is hereby notified that under the provisions of Section 3, Act IV (B C ) of 1865 (an Act for the prohibition of the practice of inoculation &c ) the Lieutenant Governor is pleased to extend the said Act to the district of Bankoora, with effect from the 1st September next

R L MANGLES

*Offg Secy to the Govt of Bengal*

---

## PUBLIC WORKS DEPARTMENT —(Bengal )

### ESTABLISHMENT

*The 3rd August* 1875

*No* 401 —*Notification* —Mr W Barnfather Executive Engineer Second Grade assumed charge of the North Eastern Circle on the 26th July 1875 afternoon

*No* 402 —*Leave of Absence* —Baboo Bamun Chunder Bhuttacharjee Supervisor Second Grade, attached to the Ranchee Division is allowed privilege leave for one month and twenty five days under Section 12 Supplement E of the Civil Leave Code

*No* 403 —Baboo Hurry Mohun Sanyal Overseer Third Grade attached to the Darjeeling Division is allowed privilege leave for three months under the above rule

*The 5th August* 1875

*No* 404 —*Notifications* —Baboo Bollychand Goopto Overseer First Grade joined the Presidency Division on the 22nd July 1875 afternoon

*The 9th August* 1875

*No* 405 —Mr H Joll Executive Engineer Second Grade assumed charge of the First Calcutta Division on the 24th July 1875 afternoon

*No* 406 —Baboo Khetter Mohun Bose Executive Engineer Third Grade assumed charge of the Chittagong Division on the 30th July 1875 afternoon

*No* 407 —Mr J A Price Assistant Engineer Second Grade attached to the First Calcutta Division passed in the departmental standard on the 27th July 1875

*No* 408 —*Transfer* —Mr W B Christie Assistant Engineer Second Grade from the Circular and Eastern Canals to the Presidency Division

*No* 409 —*Notification* —Conductor S S Saunders Sub Engineer Second Grade rejoined the Purneah district on the 8th July 1875 afternoon on return from privilege leave granted* to him

* [illegible] No 207 [illegible] 10th June 1875

G F I S NEILL *Captain* M S C

*Offg Asst Secretary the Govt of Bengal P W D*

---

### IRRIGATION

### ESTABLISHMENT —NOTIFICATIONS

*The 4th August* 1875

*No* 297 —*Transfer* —Mr A J Hughes Executive Engineer Second Grade is temporarily transferred from the Orissa to the South Western Circle for special duty

Mr Hughes joined the South Western Circle on the 1st August 1875

*No* 298 —*Notification* —Notification No 283 dated 18th July 1875 transferring Lieutenant L C Elliston R E, Executive Engineer Fourth Grade to the executive charge of the Hidgelee Division, is cancelled Lieutenant Elliston will continue in charge of the Byturnee Division

[*Government Gazette*, 17*th August* 1875 ]

বিজ্ঞাপন।

১৮৭৫ সাল ৭ আগষ্ট।—শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরনর সাহেব বসন্ত বীজে টীকা দান নিষেধ করণার্থ ১৮৬৫ সালের বঙ্গীয় ৪ আইনের ৩ ধারার বিধানমতে উক্ত আইন বাঁকুড়া জিলায় আগামি সেপ্টেম্বর মাসের ১ তারিখ অবধি প্রচলিত করিলেন।

আর, এল, মাঙ্গেলস,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটরী।

## বঙ্গদেশের পবলিক ওর্কস ডিপার্টমেণ্ট।

নিযুক্ততা বিষয়ক।

১৮৭৫ সাল ৩ আগষ্ট।

৪০১ নম্বর।—বিজ্ঞাপন।—দ্বিতীয় শ্রেণীর একজেকিটিব ইঞ্জিনিয়র শ্রীযুত ডবলিউ বারমুকাদম সাহেব ১৮৭৫ সালের জুলাই মাসের ২৬ তারিখের অপরাহ্নে উত্তর পূর্ব্ব চক্রে কর্ম্ম গ্রহণ করিলেন।

৪০২ নম্বর।—ছুটী।—বাঁকুড়া খণ্ডে নিযুক্ত দ্বিতীয় শ্রেণীর সুপরবাইসর শ্রীযুত বাবু রামদ্ চন্দ্র ভট্টাচার্য্য সিবিল কার্য্যকারকদের ছুটীর ৮ চিহ্নিত পরিশিষ্ট বিধির ১২ ধারামতে এক মাস পঁচিশ দিন অনুগ্রহের ছুটী পাইয়াছেন।

৪০৩ নম্বর।—দার্জ্জিলিঙ্গ খণ্ডে নিযুক্ত তৃতীয় শ্রেণীর ওবরসিয়র শ্রীযুত বাবু হরিমোহন সান্যাল, উপরোক্ত বিধিমতে তিন মাস অনুগ্রহের ছুটী পাইয়াছেন।

১৮৭৫ সাল ৫ আগষ্ট।

৪০৪ নম্বর।—বিজ্ঞাপন।—প্রথম শ্রেণীর ওবরসিয়র শ্রীযুত বাবু বলাইচাঁদ গুপ্ত ১৮৭৫ সালের জুলাই মাসের ২৭ তারিখের অপরাহ্নে প্রেসিডেন্সী খণ্ডে কর্ম্ম গ্রহণ করিলেন।

১৮৭৫ সাল ৯ আগষ্ট।

৪০৫ নম্বর।—দ্বিতীয় শ্রেণীর একজেকিটিব ইঞ্জিনিয়র শ্রীযুত এচ অল সাহেব ১৮৭৫ সালের জুলাই মাসের ২৪ তারিখের অপরাহ্নে কলিকাতার প্রথম খণ্ডে কর্ম্ম গ্রহণ করিলেন।

৪০৬ নম্বর।—তৃতীয় শ্রেণীর একজেকিটিব ইঞ্জিনিয়র শ্রীযুত বাবু ক্ষেত্রমোহন বসু ১৮৭৫ সালের জুলাই মাসের ৩০ তারিখের অপরাহ্নে চট্টগ্রাম খণ্ডে কর্ম্মগ্রহণ করিলেন।

৪০৭ নম্বর।—কলিকাতার প্রথমখণ্ডে নিযুক্ত দ্বিতীয় শ্রেণীর আসিষ্টাণ্ট ইঞ্জিনিয়র শ্রীযুত জে, এ প্রাইস সাহেব, ১৮৭৫ সালের জুলাই মাসের ২৭ তারিখে বার্ত্তাবিভাগ সম্পর্কীয় কথিতমত পরীক্ষাতে উত্তীর্ণ হইয়াছেন।

৪০৮ নম্বর।—স্থানান্তরে নিয়োগ।—দ্বিতীয় শ্রেণীর আসিষ্টাণ্ট ইঞ্জিনিয়র শ্রীযুত ডবলিউ, বি, ক্লিফি সাহেব, সরকুলার ও ইষ্টার্ণ খাল হইতে প্রেসিডেন্সী খণ্ডে প্রেরিত হইলেন।

৪০৯ নম্বর।—বিজ্ঞাপন।—দ্বিতীয় শ্রেণীর সব ইঞ্জিনিয়র সব কণ্ডক্টর শ্রীযুত এস এস সণ্ডস সাহেব, অনুগ্রহের যে ছুটী পান * তাহাহইতে প্রত্যাগমন করিয়া ১৮৭৫ সালের জুলাই মাসের ২৮ তারিখের অপরাহ্নে পূর্ণিয়া জিলায় পুনর্ব্বার কর্ম্মগ্রহণ করিলেন।

* বঙ্গদেশের গবর্ণমেণ্টের পবলিক ওর্কস ডিপার্টমেণ্টের ১৮৭৫ সালের ১৯ জুনের ২৬৭ নং জ্ঞাপনপত্র।

জি এল, ই, এস, মিল কাপ্তান, এম এস, সি,
পবলিক ওর্কস ডিপার্টমেণ্টে, বঙ্গদেশের গবর্ণমেণ্টের
একটিং আসিষ্টাণ্ট সেক্রেটরী।

জলসেচনসম্পর্কীয়।

নিযুক্ততা বিষয়ক,—বিজ্ঞাপন।

১৮৭৫ সাল ৪ আগষ্ট।

২৬৭ নম্বর।—স্থানান্তরে নিয়োগ।—দ্বিতীয় শ্রেণীর একজেকিটিব ইঞ্জিনিয়র শ্রীযুত এ জে হিউস সাহেব বিশেষ কার্য্যার্থে কিয়ৎকালের নিমিত্তে উড়িষ্যাহইতে দক্ষিণপশ্চিমচক্রে প্রেরিত হইলেন।

শ্রীযুত হিউস সাহেব ১৮৭৫ সালের আগষ্ট মাসের ১ তারিখে দক্ষিণপশ্চিম চক্রে কর্ম্মগ্রহণ করিলেন।

২৬৮ নম্বর।—বিজ্ঞাপন।—চতুর্থ শ্রেণীর একজেকিটিব ইঞ্জিনিয়র লেপ্টেনেণ্ট শ্রীযুত ই, সি এলিষ্টন সাহেব সি এস, হিজলী খণ্ডের একজেকিটিব কার্য্যের ভারগ্রহণার্থে প্রেরিত হইলেন, ১৮৭৫ সালের জুলাই মাসের ১০ তারিখের ২৬৩ নং বিজ্ঞাপনে এই যে কথা প্রকাশ করা যায় তাহা রহিত করা গেল। তিনি বৈতরণী খণ্ডের কার্য্যের অধ্যক্ষতা ভার প্রাপ্ত থাকিবেন।

*No* 299 —*Promotions*—The following temporary promotions are made with effect from the 26th June 1875 the date of commencement of the furlough granted to Mr C W Odling, Executive Engineer, Fourth Grade (temporary Third Grade) in the orders marginally noted

Notification No 268 dated 6th July 1875

Mr R A Oldham Executive Engineer, Fourth Grade to be temporary Executive Engineer Third Grade

Mr C E Livesay Assistant Engineer First Grade to be temporary Executive Engineer Fourth Grade

Lieutenant R H Brown, R E, Assistant Engineer, Second Grade, to be temporary Assistant Engineer First Grade

*The 9th August* 1875

*No* 300 —*Appointment*—Mr W A Crots, Temporary Overseer First Grade Dehree Division is permanently appointed to the department in that grade

*No* 301 —*Notifications*—Baboo Huro Churn Dass Sub Overseer, First Grade, Eastern Sone Division availed himself of the two months privilege leave granted him in the orders marginally noted on the fore noon of the 23rd July 1875

No 274 dated 19th July 1875

*No* 302 —With reference to the orders marginally noted, Mr C V S Cotton Assistant Engineer, Second Grade (temporary First Grade) joined the Buxar Division on the afternoon of the 29th July 1875

No. 241 dated 22nd June 1875

*No* 303 —*Leave*—Sergeant T Greening Supervisor, Second Grade, Lower Gunduck Division is allowed privilege leave for three months under Section 12 Supplement F of the Civil Leave Code

*No* 304 —Mr C L Davies, Executive Engineer Second Grade Balasore Survey Division is allowed privilege leave for three months under Chapter 6 Section 21 of the Civil Leave Code

*No* 305 —*Notification*—Mr H D Pearsall Assistant Engineer, First Grade having reported his return from the furlough granted him in the orders marginally noted is posted to the Sone Circle, which he joined on the 3rd instant

Notification No 174, dated 4th May 1874,
Notification No 169 dated 26th April 1875

F T HAIG, *Col*, *R.E*,
*Joint-Secy to the Govt of Bengal,*
*in the P W D, Irrigation Branch*

[*Government Gazette*, 17*th August* 1875 ]

২৯৯ নম্বর ।—পদবৃদ্ধির কথা ।—চতুর্থ শ্রেণীর (কিয়ৎকালীন তৃতীয় শ্রেণীর) একসেকিউটিব ইঞ্জিনিয়র শ্রীযুক্ত সি, ডবলিউ, ওডলিং সাহেবের নিয়মিত ছুটী আরম্ভ হইবার তারিখ অর্থাৎ ১৮৭৫ সালের জুন মাসের ২৬ তারিখ অবধি পার্শ্বের লিখিত আজ্ঞামতে কিয়ৎকালের নিমিত্তে নিম্নলিখিত পদবৃদ্ধি করা গেল ।

১৮৭৫ সালের ৫ জুলাইর ২৫৮ নং বিজ্ঞাপন ।

চতুর্থ শ্রেণীর একসেকিউটিব ইঞ্জিনিয়র শ্রীযুক্ত আর, এ, ওলডহাম সাহেব, কিৎকালের নিমিত্তে তৃতীয় শ্রেণীর একসেকিউটিব ইঞ্জিনিয়র হইবেন ।

প্রথম শ্রেণীর আসিষ্টান্ট ইঞ্জিনিয়র শ্রীযুক্ত সি, ই, লাইবসে সাহেব কিয়ৎকালের নিমিত্তে চতুর্থ শ্রেণীর একসেকিউটিব ইঞ্জিনিয়র হইবেন ।

দ্বিতীয় শ্রেণীর আসিষ্টান্ট ইঞ্জিনিয়র লেপ্টেনেন্ট শ্রীযুক্ত আর্ এচ ব্রৌণ সাহেব, আর, ই কিয়ৎ কালের নিমিত্তে প্রথম শ্রেণীর আসিষ্টান্ট ইঞ্জিনিয়র হইবেন ।

১৮৭৫ সাল ৯ আগষ্ট ।

৩০০ নম্বর ।—নিয়োগ ।—সেহড়ী খণ্ডের প্রথম শ্রেণীর কিয়ৎকালীন ওবরসিয়র শ্রীযুক্ত ডবলিউ, এ প্রাটস্ সাহেব ঐ ডিপার্টমেন্টে সেই শ্রেণীতে স্থায়ীরূপে নিযুক্ত হইলেন ।

৩০১ নম্বর ।—বিজ্ঞাপন ।—পূর্ব্ব সোনখণ্ডের প্রথম শ্রেণীর সব ওবরসিয়র শ্রীযুক্ত বাবু হরচরণ দাস পার্শ্বের লিখিত আজ্ঞামতে যে দুই মাস অনুগ্রহের ছুটী পান তাহা ১৮৭৫ সালের জুলাই মাসের ২৩ তারিখের পূর্ব্বাহ্নে গ্রহণ করিলেন ।

১৮৭৫ সালের ১৯ জুলাইর ২৭৪ নং ।

৩০২ নম্বর ।—পার্শ্বের লিখিত আজ্ঞার উপলক্ষে দ্বিতীয় শ্রেণীর (কিয়ৎকালীন প্রথম শ্রেণীর) আসিষ্টান্ট ইঞ্জিনিয়র শ্রীযুক্ত সি, বি এন কটন সাহেব ১৮৭৫ সালের জুলাই মাসের ২৯ তারিখের অপরাহ্নে বক্সার খণ্ডে কর্ম্ম গ্রহণ করিলেন ।

১৮৭৫ সালের ২২ জুনের ২৪১ নং ।

৩০৩ নম্বর ।—ছুটী ।—দক্ষিণ গণ্ডক খণ্ডের দ্বিতীয় শ্রেণীর সুপরবাইসর সার্জেন্ট শ্রীযুক্ত টি গ্রীন সাহেব সিবিল কার্য্যকারকদের ছুটী F চিহ্নিত পরিশিষ্ট বিধির ১২ ধারামতে তিন মাস অনুগ্রহের ছুটী পাইয়াছেন ।

৩০৪ নম্বর ।—বালেশ্বর অন্নাপী খণ্ডের দ্বিতীয় শ্রেণীর একসেকিউটিব ইঞ্জিনিয়র শ্রীযুক্ত সি এল ডেবিস সাহেব, সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৬ অধ্যায়ের ২১ ধারামতে তিন মাস অনুগ্রহের ছুটী পাইয়াছেন ।

৩০৫ নম্বর ।—বিজ্ঞাপন ।—প্রথম শ্রেণীর আসিষ্টান্ট ইঞ্জিনিয়র শ্রীযুক্ত এচ, ডি, পিবরস্ক সাহেব পার্শ্বের লিখিত আজ্ঞামতে যে নিয়মিত ছুটী পান তাহাহইতে প্রত্যাগমন করিয়াছেন রিপোর্ট করাতে এই মাসের ৩ তারিখে সোনচক্রে অবস্থিত হইয়া তথায় কর্ম্ম গ্রহণ করিলেন ।

১৮৭৪ সালের ৪ মের ১৭৪ নং বিজ্ঞাপন ।
১৮৭৫ সালের ২৬ আপ্রিলের ১৫০ নং বিজ্ঞাপন ।

এফ, টি, হেগ কর্ণেল, আর, ই,
পবলিক ওর্কস ডিপার্টমেন্টের জলসেচন শাখায় বঙ্গদেশের
গবর্ণমেন্টের আইস্ট সেক্রেটরী ।

## বিজ্ঞাপন।

নৌকাদিদ্বারা যে সকল বাণিজ্য দ্রব্য চালান করা যাইতেছে সাহেবগঞ্জ ও নদীয়ার নদীতে ও কলিকাতার খালে তাহা যেরূপে রেজিষ্টরী করা যাইতেছে, গবর্ণমেন্ট ১৮৭৫ সালের সেপ্টেম্বর মাসের তারিখ অবধি নিম্নলিখিত স্থানেও সেইরূপে রেজিষ্টরী করিবেন ইহার সংবাদ দেওয়া গেল।

গোগরা নদীর ধারে ডেরৌলীতে।
গঙ্গার ধারে পাটনায়।
হুগলী নদীর ধারে হুগলীতে।
ব্রহ্মপুত্র নদের ধারে চিলমারীতে।
যমুনার ধারে সেরাজগঞ্জে।
পদ্মার ধারে গোয়ালন্দে।
গড়াইর ধারে কুষ্টীয়াতে।
ভৈরবের ধারে খুলনায়।
ব্রহ্মপুত্র নদের ধারে নসিরাবাদে।
মেঘনার ধারে ভৈরববাজারে।
মেঘনার ধারে নারায়ণগঞ্জে।

কোন নৌকা কি জাহাজ উক্ত কোন নদ্যাদি দিয়া যাইতে২ রেজিষ্টরী করিবার উক্ত কোন স্থানের সম্মুখে আইলে মাঝি কি চড়নদার কিম্বা নৌকাদি অন্য যে ব্যক্তির জিম্মায় থাকে, তিনি নৌকা যে স্থানহইতে খুলিয়া আইল ও যে স্থানে যাইবে, ও নৌকাদিতে যে২ প্রকারের মাল থাকে সেই মালের প্রত্যেক প্রকারের কম বেশ কত মণ আছে কিম্বা বিশেষ২ বোঝার কত খণ্ড কি কত থান আছে কিম্বা তাহার মূল্য কত গবর্ণমেন্টের রেজিষ্টরী কার্য্যকারককে কিম্বা তাঁহার নায়েবকে এই২ কথা বাচনিক কি লিখিয়া জানাইবেন রেজিষ্টরী করিবার স্থানে নৌকাদি লাগাইলে ডাঙ্গায় উঠিয়া ঐ২ কথা রেজিষ্টরী করা যাইতে পারিবে। না লাগাইলে রেজিষ্টরী কার্য্যকারকের নৌকা খুলিয়া ঐ নৌকাদির কাছে গিয়া ঐ বৃত্তান্ত জানিয়া লইবে।

উক্ত সকল বৃত্তান্ত জানিয়া লইতে অল্পকাল মাত্র লাগিবে ও নৌকাদি লাগাইয়া দেরি করাইতে কি আটক করিয়া রাখিতে রেজিষ্টরী কার্য্যকারকের ক্ষমতা নাই।

কোন নৌকা রেজিষ্টরী করা গেলে বিশেষ পাঠের এক খানি টিকিট দেওয়া যাইবে। প্রত্যেক নৌকা রেজিষ্টরী করা গেলেই এক২ খানি টিকিট দেওয়া যাইবে ও নৌকার মাল রেজিষ্টরী করা গেল বলিয়া সেই টিকিট দেওয়া হইল রেজিষ্টরী কার্য্যকারক এই কথা বুঝাইয়া দিবেন। কোন নৌকার টিকিট দেওয়া গেলে পর সেই যাত্রায় সেই নৌকার আবার রেজিষ্টরী করা যাইবে না। কিন্তু কেবল একবার যাওয়ার নিমিত্ত টিকিট খাটে এই কথা স্পষ্ট জানিতে হইবে।

**জঙ্গীপুর, কৃষ্ণগঞ্জ, নদীয়া ও কলিকাতার খালে যে২ কুতঘাট আছে তাহা ছাড়া অন্য কোন স্থানে রেজিষ্টরী কোন কার্য্যকারক ফী কি মাসুল আদায় করিতে পারিবেন না ও সেই স্থান ছাড়া তাহাকে মাসুল দিতে হইবে না।**

বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবরনর সাহেবের আজ্ঞাক্রমে

এচ, জে, এস, কটন,
বঙ্গদেশের গবর্ণমেন্টের একটিং জোট সেক্রেটরী।

[Government Gazette 17th August 1875]



# গবর্ণমেণ্ট গেজেট

**TUESDAY, AUGUST 17, 1875**

মঙ্গলবার ১৮৭৫ সাল ১৭ আগস্ট।

## PART III

Acts of the Legislative Council of India

তৃতীয় খণ্ড।

ভারতবর্ষের মন্ত্রিসভার আইন।

### GOVERNMENT OF INDIA.

LEGISLATIVE DEPARTMENT

The following Act of the Governor General of India in Council received the assent of His Excellency the Governor General on the 5th August 1875, and is hereby promulgated for general information —

ACT No XVI OF 1875

### THE INDIAN TARIFF ACT, 1875

CONTENTS

PREAMBLE

SECTIONS

1 Short title
Commencement
Local Extent

2 Repeal of Acts and Notifications

3 Saving clause

4 Duties specified in Schedules to be levied

### ভারতবর্ষের গবর্ণমেণ্ট।

ব্যবস্থাপক কর্ম্মবিভাগ।

মহিমবর শ্রীযুক্ত গবরনর জেনরল সাহেব ১৮৭৫ সালের আগস্ট মাসের ৫ তারিখে মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবরনর জেনরল সাহেবের নিম্নলিখিত আইন অনুমোদন করাতে তাহা সাধারণের জ্ঞানার্থে প্রকাশ করা গেল।

৮৭৫ সালের ১৬ আইন।

ভারতবর্ষীয় তারিফবিষয়ক ১৮৭৫ সালের আইন।

নির্ঘণ্টপত্র।

হেতুবাদ।

ধারা।

১। সংক্ষেপ নামের কথা।
যে অবধি চলিবে তাহার কথা।
যত দূর ব্যাপ্ত হইবে তাহার কথা।

২। যেং আইন ও জ্ঞাপনপত্র রহিত করা গেল তাহার কথা।

৩। কএক বিধান প্রবল রাখিবার কথা।

৪। তফসীলে যে মাসুল धার্য্য হইল তাহা আদায় করিবার কথা।

*An Act to amend the law relating to Customs Duties and for other purposes*

Preamble.

Whereas it is expedient to amend the law relating to the duties of customs on goods imported and exported by sea and to restrict the export of opium and to provide for the levy of duties on goods crossing the frontier of certain Foreign European Settlements in India, and for fixing a maximum duty of excise on spirit manufactured in British India, and to amend the Consolidated Customs Act; It is hereby enacted as follows:—

Short title.

1. This Act may be called The Indian Tariff Act, 1875.

Commencement.

And it shall come into force on the passing thereof.

Local extent.

This section and section twelve clause three, apply to the whole of British India.

The rest of this Act extends to the whole of British India except Aden.

Repeal of Acts and Notifications.

2. Act No. XVIII of 1870 (*to enable the Government of India to exempt goods from Customs duties*), Act No. XIII of 1871 (*to consolidate and amend the law relating to Customs duties*) and all notifications under either of the said Acts are hereby repealed.

[Government Gazette 17th August 1875.]



কষ্টমের মাসুলবিষয়ক আইন সংশোধন করণার্থ ও অন্য২ কার্য্যার্থ আইন।

হেতুবাদ।

সমুদ্রপথে যে মালের আমদানী ও রপ্তানী হয়, তাহার উপর কষ্টমের যে মাসুল লওয়া গিয়া থাকে তদ্বিষয়ক আইন সংশোধন করা ও আফীম রপ্তানী করিবার সীমা নির্ণয় করা, ও ভারতবর্ষের মধ্যে ইউরোপীয় ভিন্নাধিকারগত যে স্থান আছে, সেই স্থানের সীমা পার করিয়া যে মাল আনা যায় তাহার উপর মাসুল আদায় করিবার বিধান করা ও ব্রিটনীয় ভারতবর্ষে যে মদিরা চোয়ান যায় তাহার উপর আবকারীর অত্যুচ্চ মাসুল ধার্য্য করা, এবং মাসুলের সংগৃহীত আইন সংশোধন করা বিহিত এই২ কারণে নিম্নলিখিত বিধান করা গেল।—

সংক্ষেপ নামের কথা।

১ ধারা। এই আইন ভারতবর্ষীয় তারিফ বিষয়ক ১৮৭৫ সালের আইন নামে খ্যাত হইতে পারিবে।

যে অবধি চলিবে তাহার কথা।

ও বিধিবদ্ধ হইলেই প্রচলিত হইবে।

কত দূর ব্যাপ্ত হইবে তাহার কথা।

এই ধারা ও ১২ ধারার ৩ প্রকরণ ব্রিটনীয় ভারতবর্ষের অন্তর্গত সকল স্থানে প্রচলিত হইবে।

এই আইনের অন্য সকল ধারা আদেন বন্দরছাড়া ব্রিটনীয় ভারতবর্ষের অন্তর্গত সমস্ত দেশে প্রচলিত হইবে ইতি।

যেই আইন ও জ্ঞাপনপত্র রহিত করা গেল তাহার কথা।

২ ধারা। ভারতবর্ষের গবর্ণমেণ্টের [illegible] দ্রব্যের উপর কষ্টমের মাসুল রহিত করিবার ক্ষমতা প্রদানার্থে ১৮৭০ সালের ১৮ আইন, এবং কষ্টমের মাসুলবিষয়ক আইন সংগ্রহ ও সংশোধন করণার্থে ১৮৭১ সালের ১৩ আইন, এবং উক্ত দুই আইন অনুসারে যে সকল জ্ঞাপনপত্র প্রচার করা যায়, তাহা এতদ্দ্বারা রহিত করা গেল ইতি।

3 Nothing herein contained affects Act No VI of 1873 (*to amend the law relating to the Transhipment of Goods imported by Steamer, and for other purposes*), or authorizes the levy of duties of customs on any article carried from one port in British India to another, except salt salted fish opium and spirit

Saving clause.

4 There shall be levied and collected in every port to which this Act applies, the duties specified in Schedules A and B hereto annexed

Duties specified in Schedules to be levied

5 Goods not prohibited to be imported into or used in British India, where of any article liable to duty under this Act forms a part or ingredient shall be chargeable with the full duty which would be payable on such goods if they were entirely composed of such article or if composed of more than one article liable to duty, then with the full duty which would be payable on such goods if they were entirely composed of the article charged with the highest rate of duty

Goods partially composed of dutiable articles

6 The Governor General in Council may from time to time by notification in the *Gazette of India*

Power to fix value of dutiable goods and to exempt from duty

(*a*) fix for the purposes of this Act the value of any goods exported or imported by sea on which duties of customs are hereby imposed

(*b*) exempt any goods imported or exported into or from British India, or into or from any specified port or place therein, from the whole or any part of the duties of customs to which they are liable under this Act or any other law for the time being in force, and

(*c*) cancel any such exemption

7 The Local Government may from time to time prescribe rules for ascertaining and determining what spirit imported into British India shall be deemed to have been effectually and permanently rendered unfit for human consumption so as to be subject only to an *ad valorem*

Power to make rules for ascertaining that imported spirit has been rendered unfit for human consumption

৩ ধারা। এই আইনের কোন কথাক্রমে (ষ্টীমরদ্বারা যে মালের আমদানী হয় তাহা অন্য জাহাজে তুলিয়া দেওনবিষয়ক আইন সংশোধন করণার্থ ও অন্যান্য কার্য্যার্থে) ১৮৭৩ সালের ৬ আইনের ব্যতিক্রম হইবে না, এবং ব্রিটিশীয় ভারতবর্ষের কোন এক বন্দরহইতে অন্য বন্দরে লবণ ও লোণা মাছ ও আফীম ও মদিরা ছাড়া কোন দ্রব্য আনা গেলে তাহার উপর কষ্টমের মাসুল আদায় করিবার অনুমতি হইবে না ইতি।

কএক বিধান প্রবল রাখিবার কথা।

৪ ধারা। এই আইন যেং বন্দরে প্রচলিত হয় সেইং বন্দরে A ও B চিহ্নিত নিম্নলিখিত তফসীলের নিরূপিত মাসুল ধার্য্য হইয়া আদায় হইবে ইতি।

তফসীলে যে মাসুল ধার্য্য হইল তাহা আদায় করিবার কথা।

৫ ধারা। ব্রিটিশীয় ভারতবর্ষের মধ্যে যে মাল আমদানী কি ব্যবহার করিতে নিষিদ্ধ নয়, তাহার একাংশ কিম্বা তদন্তর্গত কোন দ্রব্যের উপর এই আইনমতে মাসুল লাগিতে পারিলে ঐ মাল কেবল সেই দ্রব্যই হইলে তাহার উপর যত মাসুল লাগিত, পূরা তত্তই মাসুল আদায় হইবে। যাহার উপর মাসুল লাগে এমত দুই কি তদধিক প্রকারের দ্রব্য লইয়া ঐ মাল হইলে, সেইং দ্রব্যের মধ্যে যাহার উচ্চ হারে মাসুল ধার্য্য আছে ঐ মাল কেবল সেই দ্রব্যই হইলে তাহার উপর যত মাসুল লাগিত, পূর তত্তই মাসুল আদায় হইবে ইতি।

যাহার উপর মাসুল লাগে মালের মধ্যে এমত কএক দ্রব্যমাত্র থাকিলে তাহার কথা।

৬ ধারা। মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীলশ্রীযুক্ত গবরনর জেনরল সাহেব সময়েং ইণ্ডিয়া গেজেটে জ্ঞাপন পত্র প্রকাশ করণ পূর্ব্বক,

যে মালের উপর মাসুল লাগে তাহার মূল্য স্থির করিবার ও কষ্টমের মাসুল হইতে মুক্ত করিবার কথা।

(ক) এই আইনদ্বারা যে মালের উপর কষ্টমের মাসুল ধার্য্য হইল সেই মাল সমুদ্রপথে আমদানী কি রপ্তানী হইলে এই আইনের কার্য্যপক্ষে তাহার মূল্য স্থির করিতে পারিবেন।

(খ) এই আইনঅনুসারে কিম্বা অন্য যে আইন যৎকালে প্রচলিত থাকে তদনুসারে কোন মালের উপর কষ্টমের যে মাসুল লাগে ঐ মাল উক্ত জ্ঞাপনপত্রের নির্দ্দিষ্ট কোন বন্দর কি স্থানহইতে ব্রিটিশীয় ভারতবর্ষে আমদানী হইলে কিম্বা ব্রিটিশীয় ভারতবর্ষহইতে উক্ত কোন বন্দরে কি স্থানে রপ্তানী হইলে, ঐ সমুদয় মাসুলহইতে কিম্বা তাহার একাংশহইতে তাহা মুক্ত করিতে পারিবেন।

(গ) তদ্রূপ মুক্তি রহিতও করিতে পারিবেন ইতি।

৭ ধারা। ব্রিটিশীয় ভারতবর্ষে যে মদিরা আমদানী হয় তাহার মধ্যে কত মদিরা সম্পূর্ণরূপে ও একেবারে মনুষ্যদের পান করিবার অনুপযুক্ত করা গেল বলিয়া জ্ঞান হইবে ও নিম্নলিখিত A তফসীল মতে তাহার মূল্যানুসারে কেবল শতকরা ১০ টাকা মাসুল লওয়া যাইতে

যে মদিরা আমদানী হয় তাহা মনুষ্যদের পান করিবার অনুপযুক্ত করা গিয়াছে ইহা নিশ্চয়মতে জানিবার বিধি করণের ক্ষমতার কথা।

14. Every recruit who has entered into such a contract as aforesaid shall be brought by the recruiter before the Civil Surgeon of the district or such other medical officer as the Local Government appoints in that behalf, or in default of such appointment before such medical officer as the Magistrate directs.

*Medical examination of intending emigrant.*

The medical officer shall thereupon examine the recruit, and shall either reject him or shall certify that he is in a fit state of health and able in point of physical condition to proceed to British Burma and to work there.

If it is intended that any persons shall accompany the recruit as his dependents, the recruiter shall also bring them before the medical officer for the purpose of obtaining certificates that they are in a fit state of health and able, in point of physical condition, to perform the journey to British Burma, and the medical officer shall examine the dependents and shall give or refuse certificates according to his opinion as to their fitness and ability.

Certificates shall be in the form set forth in Schedule B hereto annexed, and the recruiter shall pay to the medical officer such fee for each person examined as the Local Government may from time to time prescribe.

15. Every certified recruit and every accompanying dependent shall appear with the recruiter before a Magistrate in the district or Presidency town within which the contract with the recruit was entered into.

*Recruit, [illegible] to go before Magistrate.*

16. The Magistrate shall thereupon inspect the instrument of contract and the medical certificate of the recruit, and shall apart from the recruiter examine the recruit with reference to his contract, and if it appears that the recruit understands the nature of the contract he has entered into as regards the particulars specified in section thirteen, and that he is willing to fulfil the same, the Magistrate shall register—

*[illegible]*

(a) the name, the father's name, and the age of such recruit;

(b) the name of the village or place in which he resides;

১৪ ধারা। কোন ব্যক্তি উক্ত প্রকারের চুক্তি করিলে মজুরসংগ্রাহক তাহাকে জিলার ডাক্তর সাহেবের নিকটে, কিম্বা স্থানীয় গবর্ণমেণ্ট সেই কর্ম্মের নিমিত্ত অন্য যে ডাক্তরকে নিযুক্ত করেন তাঁহার নিকটে আনিবে। তদ্রূপ কোন কার্য্যকারক নিযুক্ত না হইলে মাজিষ্ট্রেট সাহেব যে ডাক্তরের নিকট মজুরকে লইয়া যাইতে আজ্ঞা করেন তাঁহার নিকট লইয়া যাইবেন।

*কোন ব্যক্তি গিয়া মজুরী করিতে চাহিলে ডাক্তরের দেখিবার কথা।*

ডাক্তর সাহেব ঐ ব্যক্তিকে দেখিয়া অগ্রাহ্য করিতে পারিবেন কিম্বা ঐ ব্যক্তির শরীর সুস্থ ও বলিষ্ঠ বিবেচনায় সে ব্রিটিশীয় বর্ম্মাদেশে গিয়া খাটিবার উপযুক্ত, এই মর্ম্মের সর্টিফিকট লিখিয়া দিবেন।

মজুরের পোষ্য ব্যক্তি বলিয়া কোন লোকদিগকে তাঁহার সঙ্গে পাঠাইবার মনস্থ থাকিলে, স্বাস্থ্য ও শারীরিক বল বিবেচনায় তাহারাও ব্রিটিশীয় বর্ম্মাদেশে যাইবার উপযুক্ত আছে, এ মর্ম্মের সর্টিফিকট পাইবার জন্যে মজুরসংগ্রাহক তাহাদিগকেও ডাক্তর সাহেবের সম্মুখে আনিবেন। ডাক্তর সাহেব তাহাদিগকে দেখিয়া তাহাদের যোগ্যতার ও শক্তির বিষয়ে তাঁহার যে মত হয় তদনুসারে তাহাদিগকে সর্টিফিকট দিবেন কি দিতে অসম্মত হইবেন।

ঐ সর্টিফিকট ই আইনের B তপসীলের পাঠে লেখা যাইবে। স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে২ মজুরকে ও [illegible] কত টাকা ফী নিরূপণ করেন যে প্রত্যেক জন মজুরকে তদ্রূপে দেখিয়া লওয়া যায় তাহার নিমিত্ত মজুরসংগ্রাহক ঐ ডাক্তর সাহেবকে তত টাকা দিবেন ইতি।

১৫ ধারা। যে জিলায় কি নগরে মজুরের সঙ্গে চুক্তি করা যায় সর্টিফিকট প্রাপ্ত প্রত্যেক জন মজুর ও তাহার সঙ্গি পোষ্য ব্যক্তি মজুরসংগ্রাহকের সঙ্গে ঐ জিলার কি নগরের মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে যাইতে হইবে।

*মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে মজুরসংগ্রাহকের ও মজুরের যাইবার কথা।*

১৬ ধারা। তাহা হইলে মাজিষ্ট্রেট সাহেব মজুরের চুক্তিপত্র ও ডাক্তরের সর্টিফিকট দেখিয়া লইবেন ও মজুরসংগ্রাহকের নিকটহইতে মজুরকে পৃথক স্থানে লইয়া গিয়া তাহাকে ঐ চুক্তির কথা জিজ্ঞাসা করিবেন ও ১৩ ধারার নির্দ্দিষ্ট নানা বিষয় বিষয়ে সে আপনার চুক্তির ভাব বুঝিয়াছে ও সেই চুক্তিমতে কর্ম্ম করিতে ইচ্ছুক আছে মাজিষ্ট্রেট সাহেব এমত বোধ করিলে তিনি এই২ কথা রেজিষ্টরী করিয়া লিখিবেন।

*যে মজুরেরা চুক্তি করে তাহাদের নিকট মাজিষ্ট্রেট সাহেবের জিজ্ঞাসাবাদের কথা।*

(ক) মজুরের নাম ও বাপের নাম ও বয়স।

(খ) গ্রামের কি বাস স্থানের নাম।

(c) the port of embarkation to which it is intended that he shall proceed

(d) the several particulars specified in the instrument of contract made under section thirteen

The recruit shall thereupon be deemed an emigrant under this Act

If the Magistrate thinks that the recruit does not understand the nature of his contract or has been induced to enter into it by fraud or misrepresentation, he shall refuse to register him

(গ) নৌকাদিতে উঠাইয়া দিবার জন্যে তাহাকে যে বন্দরে লইয়া যাইবার কল্পনা থাকে তাহার নাম।

(ঘ) ১৩ ধারামতে যে চুক্তিপত্র করা গেল সেই পত্রের নির্দ্দিষ্ট নাম বিষয়।

ইহ হইলে পর সেই মজুর এই আইনমত মজুর বলিয়া জ্ঞান হইবে।

মজুর ঐ চুক্তির ভাব বুঝে নাই কিম্বা তাহাকে ভাড়াইয়া কি অন্যায় কথা কহিয়া সেই চুক্তি করিবার প্রবৃত্তি দেওয়া গেল মাজিষ্ট্রেট সাহেব এমত বোধ করিলে তাহাকে রেজিষ্টরী করিবেন না ইতি।

17 On the appearance of any person claiming to be dependent on an emigrant the Magistrate, after inspecting the medical certificate shall apart from the recruiter, examine such person if able to give intelligent answers to questions as to his dependence upon the emigrant whom he is about to accompany and as to his willingness to accompany such emigrant

Examination of dependents on emigrants

If the Magistrate is satisfied as to the said dependence and willingness he shall register the dependent as a dependent on such emigrant

But if the Magistrate sees reason to doubt such dependence or willingness he may refuse to register the alleged dependent

১৭ ধারা। কোন ব্যক্তি মজুরের পোষ্য বলিয়া উপস্থিত হইলে, মাজিষ্ট্রেট সাহেব ডাক্তরের সর্টিফিকট দেখিয়া তাহাকে মজুর সংগ্রাহকের নিকটহইতে পৃথক স্থানে লইয়া গিয়া সে জিজ্ঞাসার উপযুক্ত উত্তর দিতে পারিলে, যে মজুরের সঙ্গে যাইবে সে তাহার পোষ্য কি না, ও সেই মজুরের সঙ্গে যাইতে চাহে কি না তাহাকে এইং কথা জিজ্ঞাসা করিবেন।

মজুরদের পোষ্য ব্যক্তিদের নিকট জিজ্ঞাসার কথা।

সেই ব্যক্তি পোষ্য ও মজুরের সঙ্গে যাইতে ইচ্ছা করে মাজিষ্ট্রেট সাহেব ইহা রুবোধমতে জানিলে ঐ ব্যক্তিকে সেই মজুরের পোষ্য বলিয়া রেজিষ্টরী করিবেন।

কিন্তু সেই ব্যক্তি মজুরের পোষ্য নয় কি তাহার সঙ্গে যাইতে চাহে না এই বিষয় মাজিষ্ট্রেট সাহেবের কোন কারণে সন্দেহ জন্মিলে, পোষ্য বলিয়া যাহাকে কহা গেল তিনি তাহাকে রেজিষ্টরী করিবেন না ইতি।

18 The Magistrate shall furnish to every emigrant an authenticated copy on substantial paper of the matters registered under sections sixteen and seventeen

Register copy of gra t

Such copy is hereinafter called the emigrant's instrument or the immigrant's instrument

Another authenticated copy of the matters so registered together with the original certificate of the medical officer shall be forthwith forwarded by the Magistrate to the Emigration Agent at the port of embarkation to which the emigrant is about to proceed

For each registration of a recruit under this Act the recruiter shall pay to the officer making it a fee of eight annas

Registration fee

১৮ ধারা। ১৬ ও ১৭ ধারামতে যে সকল কথা রেজিষ্টরী করা গেল মাজিষ্ট্রেট সাহেব পুরু কাগজে তাহা নকল করাইয়া তাহাতে সহী করিয়া মজুরকে দিবেন।

মজুরদিগকে রেজিষ্টরী করিবার কথা।

ইহার পশ্চাৎ নানা ধারায় সেই সকল খানি "এই দেশ হইতে গমনকারি মজুরের দলীল" কিম্বা "অন্য দেশ গত মজুরের দলীল" নামে বলা গেল।

তদ্রূপ যে কথা রেজিষ্টরী করা গেল মাজিষ্ট্রেট সাহেব তাহার আর এক কেতা নকলে সহী করিয়া মজুর যে বন্দরে গিয়া নৌকাদিতে উঠিবে সেই বন্দরের এমিগ্রেশন এজেন্ট সাহেবের নিকট অগৌণে ঐ ডাক্তরের আসল সর্টিফিকটের সঙ্গে ঐ সকল পাঠাইবেন।

যে কর্ম্মকারক এই আইনমত মজুরদের ঐ কথা রেজিষ্টরী করেন মজুর সংগ্রাহক একং জনের রেজিষ্টরীর জন্যে তাঁহার ৷৷০ আট আনা মাত্র ফী দিবেন ইতি।

রেজিষ্টরী করিবার ফীর কথা।

19 When the registration under this Act is completed, the emigrant and his dependents may be moved to the depot at their port of embarkation

Journey to depôt

১৯ ধারা। এই আইন অনুসারে রেজিষ্টরী কার্য্য সমাপ্ত হইলে মজুরেরা যে বন্দরে গিয়া নৌকাদিতে উঠিবে পোষ্য ব্যক্তিদের সহিত তাহাদিগকে সেই বন্দরের আড্ডায় পাঠান যাইতে পারিবে ইতি।

আড্ডায় যাইবার কথা।

20 The recruiter himself, or a competent person appointed by him with the approval of the Magistrate by whom such emigrants have been registered shall accompany and take care of all emigrants and their dependents while journeying to the depôt.

Care of emigrants on journey to depôt.

The Magistrate shall give to every person so appointed a certificate under his signature stating that he has been appointed to accompany and take care of certain emigrants during their journey to the depôt.

Every recruiter by whom any emigrant or dependent is forwarded to a depôt shall throughout the journey provide him with proper and sufficient food and lodging.

21 Whoever being a duly licensed recruiter removes for the purpose of emigration any recruit before the completion of such registration as aforesaid,

[illegible]

and whoever by means of intoxication violence fraud false pretences or misrepresentation induces any native of India to enter into a contract for labour to be performed in British Burma or to proceed to or towards any sea port for the purpose of proceeding to British Burma without having entered into any contract

and whoever wilfully neglects to supply any emigrant or dependent under his care with proper and sufficient food and lodging or otherwise ill treats such emigrant or dependent on his journey to the depôt

and whoever forwards sends or conveys any such emigrant or dependent with intent to contravene the provisions of this Act

shall be punished with imprisonment which may extend to six months or with fine which may extend to five hundred rupees or with both.

*Procedure on arrival of Emigrants at Depôt.*

22 The Emigration Agent shall within twenty four hours after the arrival at the depot of any emigrant give to the Medical Inspector notice in writing of such arrival.

Notice of arrival of emigrant at depôt to be given to Medical Inspector.

23 The copy of the matters so registered and the medical certificate of every emigrant forwarded to the Emigration Agent as provided by section eighteen, shall be shown to

Medical Inspector to examine emigrants.

২০ ধারা। মজুরদের আড্ডায় যাইবার সময়ে মজুর-সংগ্রাহক তাহাদের সঙ্গে২ সমস্ত পথ যাইবে। কিম্বা যে মাজিষ্ট্রেট সাহেব ঐ মজুরদিগকে রেজিষ্টরী করিবেন তিনি যাহার যাইবার বিষয়ে অনুমতি দেন ঐ মজুর সংগ্রাহকের নিযুক্ত এমত কোন উপযুক্ত লোক তাহাদের সঙ্গে২ যাইবে ও মজুরদের ও তাহাদের পোষ্য ব্যক্তিদের তত্ত্ব লইবে।

আড্ডায় যাইবার পথে মজুরদের দেখা শুনার কথা।

তদ্রূপে যে ব্যক্তিকে নিযুক্ত করা যায় সে মজুরদের আড্ডা পর্য্যন্ত যাইবার পথে তাহাদের সঙ্গে২ যাইতে ও তাহাদের তত্ত্ব লইতে নিযুক্ত হইয়াছে মাজিষ্ট্রেট সাহেব তাহাকে এই মর্ম্মের সর্টিফিকট স্বাক্ষর করিয়া দিবেন।

যে মজুর-সংগ্রাহক কোন মজুরকে কি তাহার পোষ্য ব্যক্তিকে আড্ডায় চালান করে সে পথের মধ্যে তাহার খাইবার উপযুক্ত ও প্রচুর দ্রব্য ও থাকিবার স্থান পাইবার বিধান করিবে ইতি।

২১ ধারা। কোন ব্যক্তি উপযুক্তমতে লাইসেন্স পাইয়া সংগ্রাহক হইলে পূর্ব্বোক্তমতে রেজিষ্টরী কার্য্য সমাপ্ত হইবার পূর্ব্বে সেই মজুরকে ভিন্নদেশে পাঠাইবার জন্যে স্থানান্তর করিয়া দিলে

মজুর সংগ্রহ করণের বিধি লঙ্ঘন হইলে দণ্ডের কথা।

এবং কোন ব্যক্তি ভারতবর্ষজাত কোন লোককে নেশা করাইয়া দিয়া কিম্বা জোর করিয়া কিম্বা ভাণ্ডা-ইয়া কি অন্যায় ভাণ দেখাইয়া কি মিথ্যা কহিয়া ব্রিটিশ বর্ম্মাদেশে মজুরী করিবার চুক্তি করিতে কিম্বা চুক্তি না করিয়া ব্রিটিশ বর্ম্মাদেশে যাইবার নিমিত্ত সমুদ্রের নিকট কোন বন্দরে কি সেই বন্দরের দিগে যাইতে প্রবৃত্ত দিলে

এবং মজুরের কিম্বা আপনার তত্ত্বাধীন তাহার কোন পোষ্য ব্যক্তির আড্ডায় যাইবার পথে ইচ্ছা করিয়া তাহার খাইবার উপযুক্ত ও প্রচুর আহার ও থাকিবার স্থান দিতে অবহেলা করিলে কিম্বা অন্য কোন প্রকারে তাহার প্রতি কদাচার করিলে

এবং কোন ব্যক্তি এই আইনের বিধান লঙ্ঘন করিবার অভিপ্রায়ে তদ্রূপ মজুর কি পোষ্য ব্যক্তিকে চালান করিলে কি পাঠাইলে কিম্বা লইয়া গেলে,

তাহার ছয় মাসের অনধিক কারাদণ্ড কিম্বা পাঁচ শত টাকার অনধিক অর্থদণ্ড কিম্বা ঐ দুই দণ্ড হইবে ইতি।

মজুরেরা আড্ডায় পঁহুছিলে যাহা করা যাইবে তাহার কথা।

২২ ধারা। কোন মজুর আড্ডায় পঁহুছিলে পর এমিগ্রেশন একেণ্ট সাহেব চব্বিশ ঘণ্টার মধ্যে ডাক্তর সাহেবের নিকট লিখিয়া তাহার পঁহুছিবার কথা জানাইবেন ইতি।

মজুরেরা আড্ডায় পঁহুছিলে ডাক্তরকে সম্বাদ দিবার কথা।

২৩ ধারা। এমিগ্রেশন একেণ্টের নিকট ১৮ ধারার বিধানমতে প্রত্যেক জন মজুরের রেজিষ্টরী কথার যে নকল ও ডাক্তরের যে সর্টিফিকট পাঠান যায় তিনি

মজুরদিগকে ডাক্তর সাহেবের দেখিয়া লইবার কথা।

the Medical Inspector at the port of embarkation and all emigrants and their dependents shall be examined by the Medical Inspector immediately after their arrival at the depôt

24 The Medical Inspector of emigrants shall also at least once in every week inspect the emigrants in the depot and examine into the state of the depôt and the manner in which the emigrants are therein lodged fed clothed and otherwise provided for and attended to

*Inspection of depôt*

25 It shall be the special duty of the Medical Inspector to take care that no emigrant or dependent is suffering from any disease calculated to be dangerous to his neighbours and to isolate or to exclude from the depôt and from embarkation persons who are so suffering

*Treatment of emigrants or dependents suffering from infectious disease*

Any person so suffering may if the Medical Inspector thinks fit be removed to a proper hospital for treatment

26 If the Medical Inspector has reason to think that any emigrant is in such a state of health that his journey to British Burmah, or detention in the depôt would be dangerous to himself or others or that he is unfit for labour in British Burma he shall so certify to the Emigration Agent and in case any emigrant is in such a state of health as aforesaid the Emigration Agent shall pay to such emigrant such sum as is necessary to enable him to return to the place at which he was registered

*Emigration Agent to pay return expenses of rejected emigrants*

And any emigrant who from his state of health is in the opinion of the Medical Inspector, unfit to undertake such journey shall be entitled to be fed lodged, and attended to at the port of embarkation at the expense of the Emigration Agent until he is reported by the Medical Inspector fit to undertake such journey

27 If a dependent has accompanied such emigrant, the Emigration Agent shall pay such sum as is necessary to enable him to return to the place at which he was registered, as well as to feed and lodge him during the detention (if any) of the emigrant in the depôt

*Return expenses of dependents*

তাহা লইয়া মজুরেরা যে বন্দরে গিয়া নৌকাদিতে উঠিবে সেই বন্দরের ডাক্তর সাহেবকে দেখাইবেন। ও মজুরেরা আড্ডায় পঁহুছিলেই ডাক্তর সাহেব তাহারদিগকে ও তাহারদের পোষ্য ব্যক্তিদিগকে দেখিয়া লইবেন ইতি।

২৪ ধারা। আড্ডায় যত জন মজুর থাকে মজুরদের ডাক্তর সাহেব সপ্তাহের মধ্যে ন্যূনকল্পে একবার তথায় গিয়া ঐ মজুরদিগকে দেখিবেন এবং আড্ডার যে অবস্থা থাকে ও মজুরেরা থাকিবার যে প্রকারের স্থান ও যে প্রকারের আহার ও বস্ত্র পাইল ও অন্যান্য প্রকারে তাহাদের যে রূপ তত্ত্ব লওয়া গিয়া থাকে ইহা দেখিয়া লইবেন ইতি।

*আড্ডা দেখিবার কথা।*

২৫ ধারা। যে রোগ দ্বারা অন্য লোকদের রোগ জন্মাইবার আশঙ্কা থাকে কোন মজুরের কি তাহার পোষ্য ব্যক্তির এমত কোন রোগ না থাকে এই বিষয় দেখা ও যাহাদের সেই রোগ থাকে তাহারদিগকে পৃথক রাখা কিম্বা আড্ডা হইতে বাহির করিয়া দেওয়া ও ভিন্নদেশে যাইতে না দেওয়া মজুরদের ডাক্তর সাহেবের বিশেষমতে কর্ত্তব্য।

*মজুরের কি তাহার পোষ্য ব্যক্তির সঞ্চারক রোগ হইলে যাহা করিতে হইবে তাহার কথা।*

ডাক্তর সাহেব উচিত বোধ করিলে সেই ব্যক্তির চিকিৎসা হইবার জন্যে তাহাকে উপযুক্ত হাস্পাতালে পাঠান যাইতে পারিবে ইতি।

২৬ ধারা। কোন মজুরের শরীরের ভাব বিবেচনায় তাহার ব্রিটনীয় বর্ম্মাদেশে যাওয়া কিম্বা তাহাকে আড্ডায় রাখা আপনার ও অন্যদের পক্ষে আশঙ্কাজনক হয়, অথবা সে ব্রিটনীয় বর্ম্মাদেশে খাটিবার উপযুক্ত নয় ডাক্তর সাহেব এই মত বোধ করিলে সর্টিফিকট লিখিয়া এমিগ্রেশন একেণ্টকে ঐ কথা জানাইবেন। ও মজুর উক্ত প্রকারে অসুস্থ হইলে যে স্থানে তাহাকে রেজিষ্টরী করা গেল তাহার সেই স্থানে ফিরিয়া যাইতে পারিবার যত খরচ লাগে, এমিগ্রেশন একেণ্ট সাহেব তাহাকে তত খরচ দিবেন।

*মজুরকে অগ্রাহ্য করা গেলে তাহার ফিরিয়া যাইবার খরচ এমিগ্রেশন একেণ্টের দিতে হইবার কথা।*

আর কোন মজুরের শরীরের ভাব বিবেচনায় সে উক্ত দেশে যাত্রা করিবার উপযুক্ত নয় ডাক্তর সাহেবের এমত বিবেচনা হইলে, ঐ সাহেব যত দিন তাহাকে এ দেশে যাত্রা করিবার উপযুক্ত বলিয়া রিপোর্ট না করেন তত দিন নৌকাদিতে উঠিবার সেই বন্দরের এমিগ্রেশন একেণ্ট সাহেবের খরচে তাহার আহারাদি ও বাস, পাইবার ও শুশ্রূষা হইবার অধিকার থাকিবে ইতি।

২৭ ধারা। ঐ মজুরের পোষ্য ব্যক্তি তাহার সঙ্গে গেলে যে স্থানে রেজিষ্টরী করা গেল সেই স্থানে তাহারও ফিরিয়া যাইবার যত খরচ লাগে এমিগ্রেশন একেণ্ট সাহেব তাহাও দিবেন, এবং মজুরকে আড্ডায় থাকিতে হইলে যত দিন থাকে তত দিন ঐ পোষ্য ব্যক্তিরও আহারাদি ও বাসা দিবেন ইতি।

*পোষ্য ব্যক্তিদের ফিরিয়া যাইবার খরচের কথা।*

Procedure where dependent is dangerously ill

**28** If the Medical Inspector sees reason to think that any dependent is in such a state of health that his journey to British Burma or his detention in the depot, would be dangerous to himself or others he shall so certify to the Emigration Agent and thereupon the emigrant to whom such dependent is attached shall be entitled if he so wishes to return as if he himself had been certified to be unfit to proceed under section twenty six

If the emigrant still desires to proceed then the dependent shall be kept and be returned to the place at which he was registered as if he were an emigrant falling under section twenty six

পোষ্য ব্যক্তির ঘোরতর পীড়া হইলে কার্য্যপ্রণালীর কথা।

২৮ ধারা। কোন পোষ্য ব্যক্তির শারীরিক অবস্থা বিবেচনায়, সে ব্রিটীশ বর্ম্মাদেশে গেলে কিম্বা তাহাকে আড্ডায় রাখিলে তাহার নিজের কি অন্যের প্রাণের আশঙ্কা হইতে পারে, মজুরদের ডাক্তর সাহেবের এই রূপ বিবেচনা থাকিলে, তিনি এমিগ্রেশন এজেন্ট সাহেবকে সেই মর্ম্মের সর্টিফিকট দিবেন তাহা হইলে ঐ ব্যক্তি যে মজুরের পোষ্য হয় সেই মজুর ২৬ ধারামতে যাইবার অনুপযুক্ত বলিয়া সর্টিফিকট পাইলে যেরূপে ফিরিয়া যাইতে পারিত, ইচ্ছা করিলে সেই রূপে যাইতে পারিবে।

কিন্তু মজুরের বর্ম্মাদেশে যাইবার ইচ্ছা থাকিলে, ঐ পোষ্য ব্যক্তিকে রাখা যাইবে ও যে স্থানে রেজিষ্টরী করা গেল ২৬ ধারামত মজুরের ন্যায় তাহাকে সেই স্থানে ফিরিয়া পাঠান যাইবে ইতি।

[illegible]

**29** If the Medical Inspector sees no reason to certify in the manner provided in section twenty six or section twenty eight of any emigrant or dependent he shall countersign the copy of the emigrant's instrument which is in the possession of the Emigration Agent

ডাক্তর সাহেব মজুরকে কি পোষ্য ব্যক্তিকে গ্রাহ্য করিলে তাহার আড়সহী করিবার কথা।

২৯ ধারা। মজুরদের ডাক্তর সাহেব ২৬ ধারার বিধানমতে কোন মজুরের কিম্বা ২৮ ধারার বিধানমতে কোন পোষ্য ব্যক্তির বিষয়ে সর্টিফিকট দিবার কারণ না জানিলে এমিগ্রেশন এজেন্টের নিকট মজুরের চুক্তিপত্রের যে নকল থাকে তিনি তাহাতে আড়সহী করিবেন ইতি।

[illegible]

**30** If upon the arrival of any emigrant or dependent at the depot it appear that he has suffered any ill treatment or that the recruiter has failed to provide him with proper and sufficient food and lodging during the journey to the depôt the Local Government may order the Emigration Agent to pay him a reasonable sum by way of compensation

পথে তাহার প্রতি অত্যাচার হইলে যাহা করিতে হইবে তাহার কথা।

৩০ ধারা। কোন মজুর কি মজুরের পোষ্য ব্যক্তি আড্ডায় পঁহুছিলে, তাহার প্রতি কোন প্রকারের অত্যাচার হইয়াছে কিম্বা আড্ডায় আসিবার পথে মজুর সংগ্রাহক তাহার খাইবার উপযুক্ত ও প্রচুর আহার ও বাসা পাইবার বিধান করে নাই ইহা দেখিতে পাওয়া গেলে, স্থানীয় গবর্ণমেণ্ট এমিগ্রেশন এজেন্ট সাহেবকে তাহার হানিপূরণ স্বরূপ যুক্তিমতে টাকা দিবার আজ্ঞা করিতে পারিবেন ইতি।

Ratification of contracts of emigrants passed by Medical Inspector

**31** When the copy of an emigrant's instrument has been countersigned by the Medical Inspector under section twenty nine the Emigration Agent shall ratify the contract into which the emigrant has entered, by countersigning the emigrant's instrument and the authenticated copy thereof forwarded to the Emigration Agent under section eighteen

ডাক্তর সাহেব যে মজুরদিগকে গ্রাহ্য করেন তাহাদের চুক্তি স্থির করিয়া দিবার কথা।

৩১ ধারা। ডাক্তর সাহেব ২৯ ধারামতে কোন মজুরের দলীলের নকলে আড়সহী করিলে, ঐ মজুর যে চুক্তি করিয়াছে এমিগ্রেশন এজেন্ট সাহেব মজুরের দলীল এবং ১৮ ধারামতে তাহার তসদীকী যে নকল এমিগ্রেশন এজেন্ট সাহেবের নিকট পাঠান গেল তাহাতে আড়সহী করিয়া সে চুক্তি দৃঢ় করিয়া দিবেন ইতি।

Registration of contract

**32** A copy of every such instrument shall be entered in a register to be kept by the Emigration Agent for the purpose and a copy of such entry authenticated by himself shall be forwarded by him to the Emigration Agent at the port of debarkation

চুক্তি রেজিষ্টরী করিবার কথা।

৩২ ধারা এমিগ্রেশন এজেন্ট সাহেব দলীল সকল লিখিয়া রাখিবার এক খান বহী রাখিবেন, তন্মধ্যে উক্ত প্রত্যেক দলীল নকল করিয়া রাখিবেন। ও সেই লিখিত কথার নকলে যথার্থ নকল বলিয়া সহী করিয়া মজুর যে বন্দরে গিয়া নৌকাদিহইতে নামিয়া যাইবে সেই বন্দরের এমিগ্রেশন এজেন্ট সাহেবের নিকট ঐ নকল পাঠাইবেন ইতি।

33 Any emigrant who, without reasonable cause, refuses to produce his instrument when required by the Emigration Agent or in any respect to comply with the terms of his contract shall be punished with a fine equal in amount to the cost incurred in engaging registering and conveying him to the depot and in default of payment of such fine, with imprisonment which may extend to two months, and such emigrant may forthwith be discharged from the depôt

Procedure if emigrant refuses to produce instrument

A certificate signed by the Emigration Agent that reasonable cause for refusing to produce the emigrant's instrument has not been shown, shall be admissible as *primâ facie* evidence in proceeding taken under this section

A signed tificateby cer the Emigration Agent stating the cost incurred in engaging registering and conveying the emigrant to the depôt shall be conclusive evidence of the amount of such cost

Every fine levied under the provisions of this section shall be paid to the Emigration Agent

৩৩ ধারা। কোন মজুর উপযুক্ত কারণ না থাকিতেও এমিগ্রেশন একেন্ট সাহেবের আজ্ঞামতে দলীল দেখা ইতে না চাহিলে কিম্বা কোন বিষয়ে ঐ চুক্তিপত্রের নিয়মানুসারে কার্য্য করিতে না চাহিলে তাহার সঙ্গে করার করিয়া তাহাকে রেজিষ্টরী করিতে ও আড্ডায় চালান করিতে যত টাকা খরচ হইল ঐ মজুরের তত টাকা দণ্ড দিতে হইবে। ঐ টাকা না দিলে তাহাকে দুই মাসের অনধিককাল কয়েদ করা যাইবে ও তৎকালেই ঐ মজুরকে আড্ডাহইতে বিদায় করিয়া দেওয়া যাইবে।

মজুর দলীল না দেখাইলে যাহা করিতে হইবে তাহার কথা।

মজুরের দলীল না দেখাইবার উপযুক্ত কারণ জানান যায় নাই এমিগ্রেশন একেন্ট সাহেব এই মর্ম্মের সর্টিফিকটে সহী করিলে এই ধারামতে মোকদ্দমাঘটিত যে কোন কার্য্য করা যায় সেই কার্য্যে ঐ সর্টিফিকট আপাততঃ প্রমাণস্বরূপ গ্রাহ্য হইবে।

এমিগ্রেশন একেন্ট সাহেব ঐ মজুরের সঙ্গে করার করিবার ও তাহাকে রেজিষ্টরী করিবার ও আড্ডায় চালান করিবার খরচের সর্টিফিকটে স্বাক্ষর করিলে ঐ সর্টিফিকট ঐ খরচের চূড়ান্ত প্রমাণ হইবে।

এই ধারার বিধানমতে দণ্ডের যে টাকা আদায় হয় তাহা এমিগ্রেশন একেন্ট সাহেবকে দেওয়া যাইবে ইতি।

34 If within thirty days after the arrival at a depot of any emigrant the Emigration Agent does not offer to ratify such contract in manner aforesaid

Procedure if Agent neglects to ratify contract

or if the Emigration Agent without the consent of the Local Government refuses to be bound by the contract made with the emigrant

the Local Government may order the Emigration Agent to pay to such emigrant such sum of money as is necessary to enable him together with the dependents (if any) upon him to return to the place where he was registered, and in such case the emigrant shall be released from his contract

৩৪ ধারা। কোন মজুরের আড্ডায় পঁহুছিবার পর ত্রিশ দিনের মধ্যে এমিগ্রেশন একেন্ট সাহেব পূর্ব্বোক্তমতে সেই চুক্তি দৃঢ় করিতে প্রস্তাব না করিলে

একেন্ট সাহেব ঐ চুক্তি দৃঢ় করিতে অবহেলা করিলে যাহা করিতে হইবে তাহার কথা।

কিম্বা মজুরের সঙ্গে যে চুক্তি করা গেল এমিগ্রেশন একেন্ট সাহেব স্থানীয় গবর্ণমেন্টের অনুমতি না পাইয়া আপনাকে সেই চুক্তিতে বদ্ধ বলিয়া না মানিলে

মজুরকে যে স্থানে রেজিষ্টরী করা গেল তাহার সেই স্থানে ফিরিয়া যাইবার ও তাহার পোষ্য কোন ব্যক্তি সঙ্গে থাকিলে তাহারও ফিরিয়া যাইবার যত টাকা আবশ্যক হয় এমিগ্রেশন একেন্ট সাহেব তাহাকে তত টাকা দেন, স্থানীয় গবর্ণমেন্ট এমত আজ্ঞা করিতে পারিবেন। এমত স্থলে মজুর ঐ চুক্তিহইতে মুক্ত হইবে ইতি।

35 When the contract has been ratified by the Emigration Agent the emigrant shall be deemed to have contracted with the Secretary of State for India in Council to proceed to British Burma and there to labour according to the terms of his contract in any place and mode which consistently with such terms and with the provisions of this Act, the Chief Commissioner or any officer appointed by him in that behalf may from to time direct

Consequence of ratification

৩৫ ধারা। এমিগ্রেশন একেন্ট সাহেব ঐ চুক্তি দৃঢ় করিয়া দিলে পর মজুর ব্রিটিশীয় বর্ম্মাদেশে গিয়া প্রধান কমিশ্যনর সাহেব কিম্বা তৎপক্ষে তাঁহার নিয়োজিত কোন কর্ম্মকারক ঐ চুক্তিপত্রের নিয়মে ও এই আইনের বিধানের সঙ্গত রূপে তাহাকে সময় ২ ঐ চুক্তিপত্রের নিয়মানুসারে যে স্থানে যাইতে ও যে রূপে কর্ম্ম করিতে আজ্ঞা করেন ঐ মজুর ভারতবর্ষের পক্ষে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত ষ্টেট সেক্রেটরি সাহেবের সঙ্গে তথায় গিয়া সেইরূপে কর্ম্ম করিতে চুক্তি করিয়াছে বলিয়া জ্ঞান হইবে ইতি।

দৃঢ় করণের ফলের কথা।

*Emigrant vessels and embarkation of Emigrants*

36 When the contract of any emigrant has been duly ratified as aforesaid he may be forwarded to British Burma together with his registered dependents if any.

37 It shall not be lawful to receive any emigrant on board any vessel unless a license to carry emigrants in such vessel has been obtained from the Local Government of the port of embarkation.

The granting or withholding of any such license shall be in the discretion of the Local Government.

38 Every person obtaining a license under the last preceding section shall be bound to comply with the provisions of this Act and the rules made thereunder so far as such provisions and rules relate to him.

And any such person failing to comply with any of such provisions or rules shall be liable to a fine not exceeding one thousand rupees.

39 Before leaving the port of embarkation the Emigration Agent shall furnish the master of any vessel licensed to carry emigrants with a list specifying as accurately as may be the names, ages and occupations and the names of the fathers of the emigrants on board;

and the master shall obtain from the Emigration Agent and the Medical Inspector of Emigrants certificates under their respective hands to the effect that they have in respect of the emigrants proceeding in such vessel done all that is hereinbefore required to be done on the part of such Emigration Agent and Medical Inspector respectively, and that to the best of their knowledge all the directions herein contained for ensuring the health, comfort and safety of the emigrants have been duly complied with as well as all rules for the time being in force under section eighty six.

মজুরদের নৌকাদির কথা ও তাহাতে মজুরদের উঠিবার কথা।

৩৬ ধারা। কোন মজুরের চুক্তি পূর্ব্বোক্তমতে নিয়মিতরূপে দৃঢ়করা গেলে তাহার রজিষ্টরী করা পোষ্য ব্যক্তি থাকিলে তাহার সঙ্গে তাহাকে ব্রিটনীয় বর্ম্মাদেশে চালান করা যাইতে পারিবে ইতি।

৩৭ ধারা। মজুরেরা যে বন্দরে নৌকাদিতে উঠিবে সেই বন্দরের স্থানীয় গবর্ণমেণ্টের নিকট ঐ নৌকাদিতে মজুরদিগকে লইয়া যাইবার লাইসেন্স পাওয়া না গেলে, সেই নৌকাদিতে কোন মজুরকে লইবার অনুমতি নাই।

স্থানীয় গবর্ণমেণ্ট যেমন বিবেচনা করেন তেমনি ঐ লাইসেন্স দিবেন বা নাই দিবেন ইতি।

৩৮ ধারা। কোন ব্যক্তি ইহার পূর্ব্ব ধারামতে লাইসেন্স পাইলে এই আইনের বিধান ও এই আইনমতে যে২ বিধি করা যায় তাহার বিধান তাঁহার প্রতি যতদূর খাটে তাঁহার সেই বিধানমতে ততদূর কার্য্য করিতেই হইবে।

তদ্রূপ কোন ব্যক্তি পূর্ব্বোক্ত অমুক বিধান কি বিধি না মানিলে তাঁহার এক হাজার টাকাপর্য্যন্ত দণ্ড হইতে পারিবে ইতি।

৩৯ ধারা। মজুরেরা যে বন্দরে নৌকাদিতে উঠিয়াছে সেই বন্দরহইতে খুলিয়া যাইবার পূর্ব্বে যে নৌকাদি মজুরদিগকে লইয়া যাইবার লাইসেন্স পাইল এমিগ্রেশন একেণ্ট সাহেব সেই নৌকাদির কাপ্তানকে ঐ নৌকাদিগত সকল মজুরের নামের নির্ঘণ্টপত্র দিবেন। ঐ মজুরদের নাম ও বয়স ও ব্যবসায় ও পিতার নাম যত দূর ঠিক করিয়া জানা যাইতে পারে ঐ নির্ঘণ্টপত্রে তাহা লেখা থাকিবে।

এবং ঐ নৌকাদির কাপ্তান এমিগ্রেশন একেণ্ট সাহেবের ও মজুরদের ডাক্তর সাহেবের নিকট হাতের স্বাক্ষর করা সর্টিফিকট লইবেন। সর্টিফিকটের মর্ম্ম এই ঐ নৌকাদিতে যে মজুরেরা যাইতেছে তাহাদের বিষয়ে উক্ত এমিগ্রেশন একেণ্ট সাহেবের ও ডাক্তর সাহেবের দ্বারা ইহার পূর্ব্বে লিখিত সকল বিধানে যে২ কর্ম্ম করিবার আজ্ঞা হইয়াছে তাঁহারা সেই২ কর্ম্ম করিয়াছেন এবং আইনে মজুরদের স্বাস্থ্যের ও স্বচ্ছন্দতার ও নিরাপদের জন্যে যে সকল কর্ম্ম করিবার আজ্ঞা হইয়াছে তাঁহাদের জানানুসারে সেই সকল আজ্ঞামতে কর্ম্ম করা গিয়াছে এবং ৮৬ ধারামতে যৎকালে যে বিধি প্রবল থাকে তদনুসারেও কার্য্য করা গিয়াছে ইতি।

40 If any emigrant without sufficient cause refuses or neglects to embark when called upon by the Emigration Agent so to do, it shall not be lawful to compel such emigrant or his dependents (if any) to embark, or to put him or them on board ship against his will or to detain him or them against his or their will at the depôt or elsewhere but nothing in this section shall diminish or affect the civil or criminal liabilities which such emigrant incurs by reason or in respect of his refusal or neglect aforesaid

Procedure if emigrant refuse to embark

*Explanation*.—The arbitrary refusal of any such dependent to embark shall not be deemed sufficient cause within the meaning of this section

Every case in which an emigrant is charged under this section before a Magistrate of Police in a Presidency town shall be heard and determined in a summary manner and every such emigrant shall on conviction whether by such Police Magistrate or any other Magistrate be punished in the manner provided in section four hundred and ninety two of the Indian Penal Code for the punishment of offences under that section

৪০ ধারা। এমিগ্রেশন একেন্ট সাহেব কোন মজুরকে নৌকাদিতে উঠিতে বলিলে যদি সে উপযুক্ত কারণ না থাকিতেও উঠিতে না চাহে কিম্বা উঠে তবে সেই মজুরকে এবং তাহার পোষ্যবর্গ থাকিলে তাহাদিগকে জোর করিয়া নৌকাদিতে উঠাইয়া দিতে হইবে না কিম্বা ইচ্ছা না থাকিলে তাহাকে কি তাহাদিগকে নৌকাদিতে দিতে হইবে না কিম্বা ইচ্ছা না থাকিলে তাহাকে কি তাহাদিগকে আড্ডায় কি অন্য স্থানে আটক করিয়া রাখিতে হইবে না। কিন্তু উক্ত প্রকারে যাইতে ইচ্ছা না করাতে কি না যাওয়াতে মজুরের উপর দেওয়ানী কি ফৌজদারী মোকদ্দমাসম্পর্কে যে দায় বর্ত্তে, এই ধারার কোন কথাদ্বারা তাহা লয় করা যাইবে না ও তাহার ব্যাঘাত হইবে না।

মজুর জাহাজে উঠিতে না চাহিলে যাহা করিতে হইবে তাহার কথা।

অর্থের কথা।—উক্ত কোন পোষ্য ব্যক্তি স্বেচ্ছাচারি হইয়া নৌকাদিতে উঠিতে না চাহিলে তাহা এই ধারার অর্থমতে উপযুক্ত কারণ বলিয়া জ্ঞান হইবে না।

রাজধানীর মধ্যে পোলীসের মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে মজুরের নামে এই ধারামতে নালিশ হইলে সেই মোকদ্দমা সরাসরীমতে শুনিয়া নিষ্পত্তি করা যাইবে ও পোলীস মাজিষ্ট্রেটের কিম্বা অন্য কোন মাজিষ্ট্রেটের স্থানে অপরাধ প্রমাণ হইলে ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ৪৯২ ধারায় অপরাধের দণ্ডের যে বিধান হইয়াছে ঐ মজুরের সেই বিধানমতে দণ্ড হইবে ইতি।

41 The Emigration Agent shall before the embarkation of any emigrant ascertain that he has in his possession the instrument mentioned in section eighteen

[illegible]

If it appear to the satisfaction of the Emigration Agent that any emigrant has lost such copy the Agent may furnish him with another copy of such instrument to be made from the copy forwarded by the Magistrate under section eighteen, and shall thereupon allow such emigrant to embark

৪১ ধারা। ১৮ ধারায় যে দলীলের কথা আছে নৌকাদিতে উঠিবার পূর্ব্বে মজুরের নিকট ঐ দলীল আছে কি না এমিগ্রেশন একেন্ট সাহেব ইহা জানিয়া লইবেন।

মজুরের দলীলের বিষয়ে কার্য্যপ্রণালীর কথা।

মজুরের সেই নকল খানি হারাইয়াছে এমিগ্রেশন একেন্ট সাহেব ইহা অবধারণে জানিলে তিনি ১৮ ধারাতে মাজিষ্ট্রেট সাহেবের স্থানে ঐ দলীলের যে নকল পাইলেন তাহা দেখিয়া আর এক খানি নকল করাইয়া মজুরকে দিয়া নৌকাদিতে উঠিতে দিবেন ইতি।

42 The offices of Emigration Agent and of Medical Inspector of Emigrants may be held by the same person but in such case he shall perform only such of the duties hereinbefore prescribed for the two offices as are necessary for carrying out in substance the provisions of this Part

[illegible]

৪২ ধারা। এমিগ্রেশন একেন্টের ও মজুরদের ডাক্তারের পদ এক ব্যক্তি পাইতে পারিবেন। এক ব্যক্তি তাহা পাইলে ঐ দুই পদ সম্বন্ধে এই নাগা ইহার পূর্ব্বে নানা ধারায় নির্দ্দিষ্ট হইয়াছে এই অধ্যায়ের বিধানের মর্ম্ম সফল করিবার জন্যে সেই২ কার্য্যের মধ্যে যাহা আবশ্যক হয় তিনি কেবল সেই২ কার্য্য করিবেন ইতি।

এমিগ্রেশন একেন্টের ও ডাক্তারের কর্ম্ম এক ব্যক্তির করিতে পারিবার কথা।

## PART III

### Debarkation and Transit to Districts of Labour

*Officers and Depôts at ports of debarkation*

Immigrati n Age it n l Mel c l I pe t r f Im gi t

**43** The Chief Commissioner shall at each port of debarkation, appoint an Immigration Agent and a Medical Inspector of Immigrants and shall by notification in the *British Burma Gazette,* define the local limits within which every such Agent and Inspector shall exercise the powers conferred upon him by this Act

D pô nt po t of d barkat n

**44** At every such port the Immigration Agent shall establish a suitable depôt for immigrants under this Act, and provide them with proper and sufficient lodging food clothing and medical attendance in such depôt until they are despatched to the place of labour

Such depot shall be at all times open to the inspection of the Medical Inspector of Immigrants

*Procedure on arrival of Vessel carrying Immigrants*

Mast to r port a l f v sel arry n g migr nts

**45** Upon the arrival at any port of debarkation of any vessel carrying immigrants the master of such vessel shall at once report his arrival to the Immigration Agent and no immigrant on board shall be allowed to land without the permission of such Agent first obtained

Any master of a vessel who allows any immigrant to land without such permission may be punished by a fine which may extend to fifty rupees for each person so landed

Exam t f im m g t ly Imm g t Ag t

**46** Upon receipt of the report of arrival of any vessel carrying immigrants the Immigration Agent or such other officer as he deputes in this behalf shall forthwith go on board such vessel and satisfy himself that the vessel has on board its proper list of immigrants and shall compare the immigrants on board with the list

তৃতীয় অধ্যায়। [Part IV

নৌকাদিহইতে মজুরদিগকে নামাইয়া কর্ম্মের জিলায় লইয়া যাইবার

যে বন্দরে নৌকাদি হইতে নামিতে দিবার ও মজুরী কর্ম্মকারকদের ও আড্ডার কথা।

৪৩ ধারা। মজুরেরা যেং বন্দরে ব্রিটিশ বর্ম্মা নামিবে সেই বন্দরের ইমিগ্রেশন এজেন্টের ও মজুরদের দেখিবার ডাক্তরের কথা। শাসন হবে নৌকাদিহইতে একত্রে যাইবে, প্রধান কমিশনর সাহেব সেইং বন্দরে একং জন ডাক্তরকে নিযুক্ত ও ১ জন ইমিগ্রেশন এজেন্ট ও মজুরদের দেখিবার এজেন্ট সাহেবের ও ডাক্তর আইন দ্বারা যেং ক্ষমতা করিবেন। এবং উক্ত সীমার মধ্যে সেই ক্ষমতা ডাক্তর সাহেবের প্রতি এই প্রধান কমিশনর সাহেব অর্পণ করা গেল, তাঁহারা যে আপনপত্র প্রকাশ করিয়া তা সাবে কার্য্য করিবেন উক্ত ব্রিটিশ বর্ম্মা গেজেটে তা নির্ণয় করিবেন ইতি।

৪৪ ধারা। এই আইনমতে মজুরদের নামিয়া যাইবার স্থানের আড্ডার কথা। যথা ৫১, ও যে মজুরেরা উক্ত কোন বন্দরে যায়, তৎস্থানের ইমিগ্রেশন এজেন্ট সাহেব সেই আড্ডা স্থাপন করিবেন ও মজুরদিগকে যত দিন না পাঠান যদি বন্দরে তাহাদের উপযুক্ত তাহাদের থাকিবার উপযুক্ত স্থানে তাহার খাদ্য দ্রব্যের ও বস্ত্রের ও চিকিৎসার জন্য তত দিন সেই আড্ডায় ও প্রচুর স্থানের ও আহার ঐ মজুরদের ডাক্তর সাহেব সকল সময়ে সেই আড্ডায় গিয়া দেখিতে পারিবেন ইতি।

মজুরদিগকে লইয়া নৌকাদি পঁহুছিলে তাহার কথা।

৪৫ ধারা। নৌকাদি মজুরদিগকে লইয়া যে বন্দরে নামিবার পঁহুছিলে কাপ্তানের রিপোর্ট করিতে হইবার কথা। সেই ইমিগ্রেশন এজেন্ট সাহেবের নিকট কাপ্তান আপন পঁহুছিবার রিপোর্ট করিবেন। ও সেই এজেন্ট সাহেবের অনুমতি না হইলে আপনার নৌকাদির কোন মজুর নামিয়া যাইতে পারিবে না।

কোন নৌকাদির কাপ্তান তদ্রূপ অনুমতি না পাইয়া কোন মজুরকে নামিয়া যাইতে দিলে, যত জন নামিয়া যায় তাহাদের একং জনের নিমিত্ত তাঁহার পঞ্চাশ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

৪৬ ধারা। যে নৌকাদি মজুর লইয়া যায় এমত কোন নৌকাদির পঁহুছিবার সম্বাদ পাইলে ইমিগ্রেশন এজেন্ট সাহেব কিম্বা তিনি এই কার্য্যার্থে অন্য যে কার্য্যকারককে নিযুক্ত করেন তিনি তখনই ঐ নৌকাদিতে যাইবেন, এবং নৌকাদিতে মজুরদের উপযুক্ত নির্দ্দিষ্টপত্র আছে ইহা তদ্বোধমতে জানিয়া লইয়া ঐ নির্দ্দিষ্টপত্রের সঙ্গে মজুরদিগকে মিলাইয়া দেখিবেন।

মজুরদিগকে ইমিগ্রেশন এজেন্টের দেখিয়া লইবার কথা।

The Medical Inspector shall also, as soon as may be, examine the immigrants, in order to ascertain whether any of them are suffering from contagious or infectious disease

Examination by Medical Inspector.

Any immigrant suffering under any such disease may if the Medical Inspector thinks fit be removed to a proper hospital for treatment

47 The Immigration Agent may, if he thinks fit and shall on complaint made by any of the immigrants inquire into the treatment of the immigrants during the voyage and submit a report thereon to the Chief Commissioner

Inquiry into treatment of immigrants on the voyage.

*Assignment of Immigrants*

48 The Chief Commissioner may from time to time make rules consistent with this Act regulating—

Assignment of immigrants to employers.

(*a*) applications to the Immigration Agent by persons desiring to employ immigrants

(*b*) the terms on which the Agent shall assign immigrants to such persons respectively

(*c*) the terms on which immigrants shall be allowed to labour on their own account

All such rules shall be published in the *British Burma Gazette*

49 In assigning immigrants to particular employers the Immigration Agent shall so far as may be practicable take care that they are not separated from their dependents

Immigrants not to be separated from dependents.

50 The assignment may be made in such form as the Chief Commissioner shall by rule direct and the Immigration Agent shall send each employer a copy authenticated by himself of the entry forwarded to him by the Emigration Agent under section thirty two

Form of assignment.

Such copy is hereinafter called the employer's instrument

আরো মজুরদের মধ্যে কোন ব্যক্তির ছোঁয়াছিয়া কি সংক্রামক রোগ আছে কি না ইহা জানিবার জন্যে ডাক্তর সাহেব সাধ্যমতে ত্বরায় সেই মজুরদিগকে দেখিয়া লইবেন।

ডাক্তর সাহেবের পরীক্ষার কথা।

কোন ব্যক্তির তদ্রূপ রোগ থাকিলে ডাক্তর সাহেব উচিত বোধ করিলে চিকিৎসার জন্যে তাহাকে উপযুক্ত হাস্পাতালে পাঠাইবেন ইতি।

৪৭ ধারা। পথে আসিবার সময়ে মজুরদের প্রতি কিরূপ ব্যবহার হইয়াছে ইমিগ্রেশন এজেন্ট সাহেব উচিত বোধ করিলে ইহার সন্ধান লইতে পারিবেন এবং মজুরদের কোন ব্যক্তি নালিশ করিলে তাঁহার তদ্রূপ সন্ধান লইতেই হইবে। ও তিনি প্রধান কমিশানর সাহেবের নিকট সেই বিষয়ের রিপোর্ট পাঠাইবেন ইতি।

পথে মজুরদের প্রতি যদ্রূপ আচার হইল তাহার সন্ধান লইবার কথা।

মজুরদিগকে নিরূপণ করিয়া দিবার কথা।

৪৮ ধারা। (ক) যে ব্যক্তিরা মজুরদিগকে কর্ম্ম দিতে চাহেন ইমিগ্রেশন এজেন্ট সাহেবের নিকট তাঁহাদের যে রূপে দরখাস্ত করিতে হইবে

মুনিবদের প্রতি মজুরদিগকে নিরূপণ করিয়া দিবার কথা।

(খ) এজেন্ট সাহেব তাঁহাদের পক্ষে যে নিয়মমতে মজুর নিরূপণ করিয়া দিবেন

(গ) মজুরেরা যে নিয়মমতে আপনাদের নিমিত্ত কর্ম্ম করিবার অনুমতি পাইতে পারিবে

প্রধান কমিশানর সাহেব সময়ে এই আইনের সঙ্গত ভাবে এইং বিষয়ের বিধি করিতে পারিবেন।

তদ্রূপ সকল বিধি ব্রিটিশ বর্ম্মা গেজেটে প্রকাশ করা যাইবে ইতি।

৪৯ ধারা। ইমিগ্রেশন এজেন্ট সাহেব নানা মুনিবের পক্ষে মজুরদিগকে নিরূপণ করিতে গেলে সেই মজুরদেরহইতে তাহাদের পোষ্য ব্যক্তিদিগকে পৃথক না করা যায় এই বিষয় যত দূর পারেন তত দূর চেষ্টা করিবেন ইতি।

মজুরদের হইতে পোষ্য ব্যক্তিদিগকে পৃথক না করিবার কথা।

৫০ ধারা। প্রধান কমিশানর সাহেব বিধি করিয়া যে পাঠের আজ্ঞা করেন ঐ নিরূপণপত্র সেই পাঠে লেখা যাইবে। ও এমিগ্রেশন এজেন্ট সাহেব ৩২ ধারামতে ইমিগ্রেশন এজেন্ট সাহেবের নিকট যে রেজিস্টরী কথার নকল পাঠান তিনি তাহা তসদীক করিয়া প্রত্যেক জন মুনিবের নিকট তাহার একং খানি নকল পাঠাইবেন।

নিরূপণপত্র লিখিবার পাঠের কথা।

ইহার পশ্চাৎ নানা ধারায় সেই সকল মুনিবের দস্তাবেজ বলিয়া কহা গিয়াছে ইতি।

51 The Immigration Agent shall endorse on the instrument of every immigrant assigned under section fifty an entry showing—

*Entry of assignment on immigrant's instrument.*

(*a*) the name and residence of his employer and

(*b*) the period for which the immigrant is so assigned

---

## PART IV

### The Labour Districts and relations of Employer and Immigrant

#### *Inspectors of Immigrants*

52 The Chief Commissioner may appoint so many Inspectors and Assistant Inspectors of Immigrants as he thinks proper and may from time to time define, by notification in the *British Burma Gazette* the local limits within which each such Inspector and Assistant Inspector shall exercise and perform the powers and duties conferred and imposed on him by this Act

*Appointment of Inspectors and Assistant Inspectors.*

The Chief Commissioner may confer all or any of the powers of a Magistrate on such Inspectors and Assistant Inspectors and they shall be public servants within the meaning of the Indian Penal Code

*Powers of Inspectors.*

53 Every employer of immigrants under this Act shall on such days and in such mode as may from time to time be prescribed by rule under section eighty seven make out in writing and deliver to the Inspector of Immigrants, a return of the number of immigrants so employed by him, and a return of the sickness and mortality among them during the preceding six months

*Return of immigrants to be sent in by employer &c to Inspector.*

54 Any employer refusing or wilfully omitting to send in any such return as mentioned in the last preceding section or knowingly sending in an incorrect return shall on conviction before a Magistrate be liable to a fine not exceeding five hundred rupees

*Penalty for refusing or omitting to send return or sending incorrect return.*

And a certificate under the hand of the Inspector to whom such return ought to have been sent, stating that such return has not been received or is incorrect as aforesaid shall be received as *prima facie* evidence of the truth of such statement

৫১ ধারা। ৫০ ধারামতে যেং মজুরকে নিরূপণ করিয়া দেওয়া যায়, ইমিগ্রেশন এজেন্ট তাহাদের প্রত্যেক জনের দলীলের পৃষ্ঠে এইং কথা লিখিবেন।

*মজুরের দলীলে নিরূপণ সূচক কথা লিখিবার কথা।*

(ক) মুনিবের নাম ও বাসস্থান, ও

(খ) ঐ মজুরকে যত দিনের নিমিত্ত নিরূপণ করিয়া দেওয়া গেল তাহা ইতি।

---

## চতুর্থ অধ্যায়।

### মজুরী করিবার স্থান এবং মুনিবের ও মজুরের সম্বন্ধ বিষয়ক বিধি।

#### মজুরদের ইনস্পেকটরদের কথা।

৫২ ধারা। প্রধান কমিশ্যনর সাহেব যত জন ইনস্পেকটর ও আসিষ্টান্ট ইনস্পেকটর নিযুক্ত করা উচিত বোধ করেন নিযুক্ত করিতে পারিবেন। ও এই আইনদ্বারা উক্ত ইনস্পেকটর ও আসিষ্টান্ট ইনস্পেকটরের প্রতি যেং ক্ষমতা অর্পণ করা যায় ও তাঁহাদের কর্ত্তব্য যেং কর্ম্ম নিরূপণ হয়, স্থানীয় যেং সীমার মধ্যে তাঁহারা প্রত্যেক জন সেইং ক্ষমতানুসারে সেইং কার্য্য করিবেন তিনি ব্রিটিস বর্ম্মা গেজেটে জ্ঞাপনপত্র প্রকাশ করিয়া তাহা নির্ণয় করিবেন।

*ইনস্পেক্টর ও আসিষ্টান্ট ইনস্পেক্টর নিযুক্ত হওয়ার কথা।*

প্রধান কমিশ্যনর সাহেব উক্ত ইনস্পেকটর ও আসিষ্টান্ট ইনস্পেকটরদের প্রতি মাজিষ্ট্রেটের সকল কি অন্যতর ক্ষমতা দিতে পারিবেন ও তাঁহারা ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের মর্ম্মানুসারে রাজকীয় কার্য্যকারক হইবেন ইতি।

*ইনস্পেক্টরদের ক্ষমতার কথা।*

৫৩ ধারা। এই আইনমতে যে ব্যক্তি মজুরদের মুনীব হন, তাঁহার নিকট যত জন মজুর কর্ম্ম করে ইহার রিটর্ণ, ও পূর্ব্ব ছয় মাসাবধি তাহাদের মধ্যে কত জনের পীড়া ও কত জনের মৃত্যু হইয়াছে ইহার রিটর্ণ লিখিয়া ৮৭ ধারামতে যেং দিন ও যেং নিয়ম সময়েং নিরূপিত হয় সেইং দিনে ও সেইং নিয়মমতে মজুরদের ইনস্পেকটর সাহেবকে দিবেন ইতি।

*ইনস্পেক্টরের নিকট মজুরের রিটর্ণ পাঠাইতে হইবের কথা।*

৫৪ ধারা। ইহার পূর্ব্ব ধারায় যে রিটর্ণের কথা আছে কোন মুনিব তাহা দিতে না চাহিলে কিম্বা ইচ্ছা করিয়া না দিলে, কিম্বা জানিয়া শুনিয়া অশুদ্ধ রিটর্ণ দিলে মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে প্রমাণ হইলে তাহার পাঁচ শত টাকা পর্য্যন্ত দণ্ড হইতে পারিবে।

*রিটর্ণ দিতে না চাহিলে কি না দিলে কি অশুদ্ধ রিটর্ণ দিলে দণ্ডের কথা।*

ও সেই রিটর্ণ যে ইনস্পেক্টর সাহেবের নিকট পাঠান উচিত, তদ্রূপ রিটর্ণ পাওয়া যায় নাই কিম্বা পূর্ব্বোক্ত মতে অশুদ্ধ আছে বলিয়া তিনি সর্টিফিকট লিখিয়া স্বাক্ষর করিলে তাহা আপাততঃ ঐ কথার সত্যতার প্রমাণ বলিয়া গ্রাহ্য হইবে ইতি।

55 Every Inspector of Immigrants shall, so often as may be directed by the Chief Commissioner, visit all lands and houses within the limits of his authority on or in which any immigrant is employed, and inspect every building or place in any way used by or for any such immigrants or in or on which any such immigrants are employed and investigate the condition of such immigrants and for such purpose the Inspector may require that any immigrant shall be produced before him with all papers relating to his contract under this Act and may make such enquiries as may to him seem proper

Inspectors to visit.

56 Any Magistrate exercising jurisdiction in the district and any person authorized by him in writing in this behalf may at any time—

Power to inspect buildings, &c., and make enquiries as to immigrants.

(*a*) enter and inspect any building or place wholly or partially used by or for immigrants,

(*b*) require that any immigrant be brought before him and

(*c*) make any enquiries which he thinks proper touching the condition or treatment of any immigrant

57 Any employer and any person acting under his orders or on his behalf who wilfully obstructs or impedes any visit entry inspection or enquiry under section fifty five or section fifty six shall be liable for every such offence to a fine which may extend to five hundred rupees

Penalty on persons obstructing inspection, &c.

*Suspension or Cancellation of Assignment*

58 The Inspector of immigrants within the local limits of whose authority any immigrant is employed may suspend for such period as he thinks fit, the assignment of such immigrant, or any particular term of his contract under this Act, if he be in the judgment of the Inspector temporarily incapacitated for the performance thereof by reason of sickness or other sufficient cause

Inspector may suspend assignment of immigrant temporarily unfit for labour.

Provided that every such immigrant shall during such incapacity receive from his employer such subsistence money not exceeding his wages as the Inspector thinks sufficient

৫৫ ধারা। মজুরদের কোন ইনস্পেক্‌টর সাহেবের ক্ষমতার সীমার মধ্যে যে সকল ভূমিতে ও বাড়ীতে কোন মজুরেরা কর্ম্ম করে প্রধান কমিশ্যনর সাহেব তাঁহাকে যত বার তথায় যাইতে আজ্ঞা করেন তিনি ততবার তথায় গিয়া ঐ মজুরেরা যে কোন প্রকারে যেং ঘরের কি স্থানের ব্যবহার করে তাহা দেখিয়া লইবেন, ও ঐ মজুরদের অবস্থার অনুসন্ধান লইবেন। তন্নিমিত্তে কোন মজুর এই আইনমতে যে চুক্তি করিয়াছে তৎসম্বন্ধীয় সকল কাগজপত্র সহিত তাহাকে আপনার সম্মুখে আনা যায় তিনি এমত আদেশ করিতে, ও যে সকল কথা জিজ্ঞাসা করা উচিত বোধ করেন তাহা জিজ্ঞাসা করিতে পারিবেন ইতি।

ইনস্পেক্‌টরের দেখিতে যাওয়ার কথা।

৫৬ ধারা। কোন জিলায় যে মাজিষ্ট্রেট সাহেবের বিচারাধিপত্য থাকে তিনি এবং এতৎপক্ষে লিখনদ্বারা তাঁহার স্থানে ক্ষমতাপ্রাপ্ত কোন ব্যক্তি কোন সময়ে

গৃহাদি দেখিবার ও মজুরদের বিষয়ে কোন কথা জিজ্ঞাসা করিবার ক্ষমতার কথা।

(ক) মজুরদের দ্বারা কি মজুরদের নিমিত্ত যে ঘরের কি স্থানের সমুদয় কি একাংশের ব্যবহার হইয়া থাকে তাহার মধ্যে প্রবেশ করিয়া দেখিতে পারিবেন,

(খ) ও কোন মজুরকে তাঁহার নিকট আনা যায় এমত আদেশ করিতে পারিবেন

(গ) ও সেই মজুরের কিরূপ অবস্থা আছে ও তাহার প্রতি কিরূপ আচার হইয়া থাকে তাহার নিকট এই বিষয়ের কোন কথা জিজ্ঞাসা করিতে পারিবেন ইতি।

৫৭ ধারা। কোন মুনিব এবং তাঁহার আজ্ঞামতে কিম্বা তাঁহার তরফে কোন ব্যক্তি কর্ম্ম করিয়া ৫৫ কি ৫৬ ধারামতে কোন ঘর প্রভৃতিতে যাইবার ও প্রবেশ করিবার কি দেখিবার কিম্বা কোন কথা জিজ্ঞাসা করিবার প্রতিবন্ধক হইলে কিম্বা বাধা দিলে তাহার উক্ত প্রত্যেক অপরাধের জন্যে পাঁচশত টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

দেখিয়া লওন প্রভৃতির বাধা দিলে দণ্ডের কথা।

নিরূপণপত্র স্থগিত কি রহিত করিবার কথা।

৫৮ ধারা। কোন মজুর যে ইনস্পেক্‌টর সাহেবের ক্ষমতার অধীন স্থানে কর্ম্ম করে তাঁহার বিবেচনামতে সে পীড়িত হওয়াতে কি অন্য উপযুক্ত কারণে কিছু কালের নিমিত্ত কর্ম্ম করিতে অপারক হইলে, তিনি যত দিন বিহিত বোধ করেন তত দিনের নিমিত্ত ঐ মজুরের নিরূপণপত্র কিম্বা এই আইনমতে চুক্তির কোন নিয়ম স্থগিত রাখিতে পারিবেন।

কোন মজুর কিছু কালের নিমিত্ত কর্ম্ম করিতে অপারক হইলে তাহার নিরূপণপত্র ইনস্পেক্‌টর সাহেবের স্থগিত রাখিতে পারিবার কথা।

কিন্তু ঐ মজুর যত দিন কর্ম্ম করিতে না পারে, ইনস্পেক্‌টর সাহেবের বিবেচনায় তাহার তত দিন বেতনের অনধিক যত খোরাকী পাওয়া উচিত, মুনিবের নিকট সে তত খোরাকী পাইবে ইতি।

**28** If the Medical Inspector sees reason to think that any dependent is in such a state of health that his journey to British Burma or his detention in the depot would be dangerous to himself or others he shall so certify to the Emigration Agent and thereupon the emigrant to whom such dependent is attached shall be entitled if he so wishes to return as if he himself had been certified to be unfit to proceed under section twenty six

*Procedure where dependent is dangerously ill*

If the emigrant still desires to proceed then the dependent shall be kept and be returned to the place at which he was registered as if he were an emigrant falling under section twenty six

**29** If the Medical Inspector sees no reason to certify in the manner provided in section twenty six or section twenty eight of any emigrant or dependent he shall countersign the copy of the emigrant's instrument which is in the possession of the Emigration Agent

*Countersignature by Medical Inspector when no unfitness found by him*

**30** If, upon the arrival of any emigrant or dependent at the depot it appear that he has suffered any ill treatment, or that the recruiter has failed to provide him with proper and sufficient food and lodging during the journey to the depot the Local Government may order the Emigration Agent to pay him a reasonable sum by way of compensation

*Procedure in case of ill treatment on journey*

**31** When the copy of an emigrant's instrument has been countersigned by the Medical Inspector under section twenty nine the Emigration Agent shall ratify the contract into which the emigrant has entered by countersigning the emigrant's instrument and the authenticated copy thereof forwarded to the Emigration Agent under section eighteen

*Ratification of contracts of emigrant passed by Medical Inspector*

**32** A copy of every such instrument shall be entered in a register to be kept by the Emigration Agent for the purpose and a copy of such entry authenticated by himself shall be forwarded by him to the Emigration Agent at the port of debarkation

*Registration of contract*

২৮ ধারা। কোন পোষ্য ব্যক্তির শারীরিক অবস্থা বিবেচনায়, সে ব্রিটিশীয় বর্ম্মাদেশে গেলে কিম্বা তাহাকে আড্ডায় রাখিলে তাহার নিজের কি অন্যের প্রাণের আশঙ্কা হইতে পারে, মজুরদের ডাক্তর সাহেবের এই রূপ বিবেচনা থাকিলে, তিনি এমিগ্রেশন এজেন্ট সাহেবকে সেই মর্ম্মের সর্টিফিকট দিবেন, তাহা হইলে ঐ ব্যক্তি যে মজুরের পোষ্য হয় সেই মজুর ২৬ ধারামতে যাইবার অনুপযুক্ত বলিয়া সর্টিফিকট পাইলে যেরূপে ফিরিয়া যাইতে পারিত ইচ্ছা করিলে সেই রূপে যাইতে পারিবে।

*পোষ্য ব্যক্তির ঘোরতর পীড়া হইলে কার্য্যপ্রণালীর কথা।*

কিন্তু মজুরের বর্ম্মাদেশে যাইবার ইচ্ছা থাকিলে ঐ পোষ্য ব্যক্তিকে রাখা যাইবে ও যে স্থানে রেজিষ্টরী করা গেল ২৬ ধারামত মজুরের ন্যায় তাহাকে সেই স্থানে ফিরিয়া পাঠান যাইবে ইতি।

২৯ ধারা। মজুরদের ডাক্তর সাহেব ২৬ ধারার বিধানমতে কোন মজুরের কিম্বা ২৮ ধারার বিধানমতে কোন পোষ্য ব্যক্তির বিষয়ে সর্টিফিকট দিবার কারণ না জানিলে, এমিগ্রেশন এজেন্টের নিকট মজুরের চুক্তিপত্রের যে নকল থাকে তিনি তাহাতে আড়সহী করিবেন ইতি।

*ডাক্তর সাহেব মজুরকে কি পোষ্য ব্যক্তিকে গ্রাহ্য করিলে তাহার আড়সহী করিবার কথা।*

৩০ ধারা। কোন মজুর কি মজুরের পোষ্য ব্যক্তি আড্ডায় পঁহুছিলে, তাহার প্রতি কোন প্রকারের অত্যাচার হইয়াছে কিম্বা আড্ডায় আসিবার পথে মজুরসংগ্রাহক তাহার খাইবার উপযুক্ত ও প্রচুর আহার ও বাসা পাইবার বিধান করে নাই ইহা দেখিতে পাওয়া গেলে, স্থানীয় গবর্ণমেণ্ট এমিগ্রেশন এজেন্ট সাহেবকে তাহার হানিপূরণ স্বরূপ যুক্তিমতে টাকা দিবার আজ্ঞা করিতে পারিবেন ইতি।

*পথে তাহার প্রতি অত্যাচার হইলে বাধা করিতে হইবে তাহার কথা।*

৩১ ধারা। ডাক্তর সাহেব ২৯ ধারামতে কোন মজুরের দলীলের নকলে আড়সহী করিলে, ঐ মজুর যে চুক্তি করিয়াছে এমিগ্রেশন এজেন্ট সাহেব মজুরের দলীল এবং ১৮ ধারামতে তাহার তসদীকী যে নকল এমিগেশন এজেন্ট সাহেবের নিকট পাঠান গেল তাহাতে আড়সহী করিয়া সে চুক্তি দৃঢ় করিয়া দিবেন ইতি।

*ডাক্তর সাহেব যে মজুরদিগকে গ্রাহ্য করেন তাহাদের চুক্তি স্থির করিয়া দিবার কথা।*

৩২ ধারা। এমিগ্রেশন এজেন্ট সাহেব দলীল সকল লিখিয়া রাখিবার এক খান বহী রাখিবেন, তন্মধ্যে উক্ত প্রত্যেক দলীল নকল করিয়া রাখিবেন। ও সেই লিখিত কথার নকলে যথার্থ নকল বলিয়া সহী করিয়া মজুর যে বন্দরে গিয়া নৌকাদিহইতে নামিয়া যাইবে সেই বন্দরের এমিগ্রেশন এজেন্ট সাহেবের নিকট ঐ সকল পাঠাইবেন ইতি।

*চুক্তি রেজিষ্টরী করিবার কথা।*

**33** Any emigrant who, without reasonable cause, refuses to produce his instrument when required by the Emigration Agent or in any respect to comply with the terms of his contract, shall be punished with a fine equal in amount to the cost incurred in engaging, registering, and conveying him to the depôt and in default of payment of such fine, with imprisonment which may extend to two months and such emigrant may forthwith be discharged from the depôt

Procedure if emigrant refuses to produce instrument

A certificate signed by the Emigration Agent that reasonable cause for refusing to produce the emigrant's instrument has not been shown, shall be admissible as *primâ facie* evidence in proceeding taken under this section

A certificate signed by the Emigration Agent stating the cost incurred in engaging, registering, and conveying the emigrant to the depôt shall be conclusive evidence of the amount of such cost

Every fine levied under the provisions of this section shall be paid to the Emigration Agent

৩৩ ধারা। কোন মজুর উপযুক্ত কারণ না থাকিলেও এমিগ্রেশন একেণ্ট সাহেবের আজ্ঞামতে দলীল দেখাইতে না চাহিলে, কিম্বা কোন বিষয়ে ঐ চুক্তিপত্রের নিয়মানুসারে কার্য্য করিতে না চাহিলে তাহার সঙ্গে করার করিয়া তাহাকে রেজিষ্টরী করিতে ও আড্ডায় চালান করিতে যত টাকা খরচ হইল ঐ মজুরের তত টাকা দণ্ড দিতে হইবে। ঐ টাকা না দিলে তাহাকে দুই মাসের অনধিককাল কয়েদ করা যাইবে ও তৎকালেই ঐ মজুরকে আড্ডাহইতে বিদায় করিয়া দেওয়া যাইবে।

মজুর দলীল না দেখাইলে যাহা করিতে হইবে তাহার কথা।

মজুরের দলীল না দেখাইবার উপযুক্ত কারণ জানান গেল নাই এমিগ্রেশন একেণ্ট সাহেব এই মর্ম্মের সর্টিফিকেটে সহী করিলে, এই ধারামতে মোকদ্দমাঘটিত যে কোন কার্য্য করা যায় সেই কার্য্যে ঐ সর্টিফিকেট আপাততঃ প্রমাণস্বরূপ গ্রাহ্য হইবে।

এমিগ্রেশন একেণ্ট সাহেব ঐ মজুরের সঙ্গে করার করিবার ও তাহাকে রেজিষ্টরী করিবার ও আড্ডায় চালান করিবার খরচের সর্টিফিকেটে স্বাক্ষর করিলে ঐ সর্টিফিকেট ঐ খরচের চূড়ান্ত প্রমাণ হইবে।

এই ধারার বিধানমতে দণ্ডের যে টাকা আদায় হয় তাহা এমিগ্রেশন একেণ্ট সাহেবকে দেওয়া যাইবে ইতি।

**34** If within thirty days after the arrival at a depot of any emigrant, the Emigration Agent does not offer to ratify such contract in manner aforesaid

Procedure if Agent neglects to ratify contract

or if the Emigration Agent without the consent of the Local Government, refuses to be bound by the contract made with the emigrant

the Local Government may order the Emigration Agent to pay to such emigrant such sum of money as is necessary to enable him, together with the dependents (if any) upon him to return to the place where he was registered and in such case the emigrant shall be released from his contract

৩৪ ধারা। কোন মজুরের আড্ডায় পঁহুছিবার পর ত্রিশ দিনের মধ্যে এমিগ্রেশন একেণ্ট সাহেব পূর্ব্বোক্তমতে সেই চুক্তি দৃঢ় করিতে প্রস্তাব না করিলে

একেণ্ট সাহেব ঐ চুক্তি দৃঢ় করিতে তাচ্ছল্য করিলে যাহা করিতে হইবে তাহার কথা।

কিম্বা মজুরের সঙ্গে যে চুক্তি করা গেল এমিগ্রেশন একেণ্ট সাহেব স্থানীয় গবর্ণমেণ্টের অনুমতি না পাইয়া আপনাকে সেই চুক্তিতে বদ্ধ বলিয়া না মানিলে,

মজুরকে যে স্থানে রেজিষ্টরী করা গেল তাহার সেই স্থানে ফিরিয়া যাইবার ও তাহার পোষ্য কোন ব্যক্তি সঙ্গে থাকিলে তাহারও ফিরিয়া যাইবার যত টাকা আবশ্যক হয় এমিগ্রেশন একেণ্ট সাহেব তাহাকে তত টাকা দেন, স্থানীয় গবর্ণমেণ্ট এমত আজ্ঞা করিতে পারিবেন। এমত স্থলে মজুর ঐ চুক্তিহইতে মুক্ত হইবে ইতি।

**35** When the contract has been ratified by the Emigration Agent the emigrant shall be deemed to have contracted with the Secretary of State for India in Council to proceed to British Burma and there to labour according to the terms of his contract in any place and mode which consistently with such terms and with the provisions of this Act the Chief Commissioner or any officer appointed by him in that behalf may from to time direct

Consequence of ratification

৩৫ ধারা। এমিগ্রেশন একেণ্ট সাহেব ঐ চুক্তি দৃঢ় করিয়া দিলে পর মজুর ব্রিটিশীয় বর্ম্মাদেশে গিয়া প্রধান কমিশানর সাহেব কিম্বা তৎপক্ষে তাঁহার নিযোজিত কোন কর্ম্মকারক ঐ চুক্তিপত্রের নিয়মের ও এই আইনের বিধানের সঙ্গত রূপে তাহাকে সময় ২ ঐ চুক্তিপত্রের নিয়মানুসারে যে স্থানে যাইতে ও যে রূপে কর্ম্ম করিতে আজ্ঞা করেন, ঐ মজুর ভারতবর্ষের পক্ষে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত ষ্টেট সেক্রেটরী সাহেবের সঙ্গে তথায় গিয়া সেইরূপে কর্ম্ম করিতে চুক্তি করিয়াছে বলিয়া জ্ঞান হইবে ইতি।

দৃঢ় করণের ফলের কথা।

*Emigrant vessels and embarkation of Emigrants*

**36** When the contract of any emigrant has been duly ratified as aforesaid he may be forwarded to British Burma together with his registered dependents if any.

*When contract is ratified emigrant may be forwarded to British Burma.*

**37** It shall not be lawful to receive any emigrant on board any vessel unless a license to carry emigrants in such vessel has been obtained from the Local Government of the port of embarkation.

*[illegible]*

The granting or withholding of any such license shall be in the discretion of the Local Government.

**38** Every person obtaining a license under the last preceding section shall be bound to comply with the provisions of this Act and the rules made thereunder so far as such provisions and rules relate to him.

*[illegible] Act [illegible] Rules.*

And any such person failing to comply with any of such provisions or rules shall be liable to a fine not exceeding one thousand rupees.

**39** Before leaving the port of embarkation, the Emigration Agent shall furnish the master of any vessel licensed to carry emigrants with a list specifying as accurately as may be the names ages and occupation and the names of the fathers of the emigrants on board.

*List of emigrants.*

and the master shall obtain from the Emigration Agent and the Medical Inspector of Emigrants certificates under their respective hands to the effect that they have in respect of the emigrants proceeding in such vessel done all that is hereinbefore required to be done on the part of such Emigration Agent and Medical Inspector respectively, and that to the best of their knowledge, all the directions herein contained for ensuring the health comfort and safety of the emigrants have been duly complied with as well as all rules for the time being in force under section eighty six.

*[illegible]*

মজুরদের নৌকাদির কথা ও তাহাতে মজুরদের উঠিবার কথা।

৩৬ ধারা। কোন মজুরের চুক্তি পূর্ব্বোক্তমতে নিয়মিতরূপে দৃঢ়করা গেলে, তাহার রজিষ্টরী করা পোষ্য ব্যক্তি থাকিলে তাহার সঙ্গে তাহাকে ব্রিটীষীয় বর্ম্মাদেশে চালান করা যাইতে পারিবে ইতি।

*চুক্তি দৃঢ় করা গেলে মজুরকে ব্রিটীষীয় বর্ম্মাদেশে চালান করিবার কথা।*

৩৭ ধারা। মজুরেরা যে বন্দরে নৌকাদিতে উঠিবে সেই বন্দরের স্থানীয় গবর্ণমেণ্টের নিকট ঐ নৌকাদিতে মজুরদিগকে লইয়া যাইবার লাইসেন্স পাওয় না গেলে সেই নৌকাদিতে কোন মজুরকে লইবার অনুমতি নাই।

*নৌকাদি লাইসেন্স না পাইলে মজুরদিগকে লইয়া না যাইতে পারিবার কথা।*

স্থানীয় গবর্ণমেণ্ট যেমন বিবেচনা করেন তেমনি ঐ লাইসেন্স দিবেন বা নাই দিবেন ইতি।

৩৮ ধারা। কোন ব্যক্তি ইহার পূর্ব্ব ধারামতে লাইসেন্স পাইলে, এই আইনের বিধান ও এই আইনমতে যে বিধি করা যায় তাহার বিধান তাঁহার প্রতি যতদূর খাটে তাঁহার সেই বিধানমতে ততদূর কার্য্য করিতেই হইবে।

*লাইসেন্স পাওয়া গেলে আইন ও বিধিমতে কর্ম্ম করিতে হইবার কথা।*

তদ্রূপ কোন ব্যক্তি পূর্ব্বোক্ত অমাতের বিধান কি বিধি না মানিলে তাহার এক হাজার টাকাপর্য্যন্ত দণ্ড হইতে পারিবে ইতি।

৩৯ ধারা। মজুরেরা যে বন্দরে নৌকাদিতে উঠিয়া যাইবে সেই বন্দরহইতে খুলিয়া যাইবার পূর্ব্বে যে নৌকাদি মজুরদিগকে লইয়া যাইবার লাইসেন্স পাইল এমিগ্রেশন এজেণ্ট সাহেব সেই নৌকাদির কাপ্তানকে ঐ নৌকাদিগত সকল মজুরের নামের নির্ঘণ্টপত্র দিবেন। ঐ মজুরদের নাম ও বয়স ও ব্যবসায় ও পিতার নাম যত দূর ঠিক করিয়া জানা যাইতে পারে ঐ নির্ঘণ্টপত্রে তাহা লেখা থাকিবে।

*মজুরদের নির্ঘণ্টপত্রের কথা।*

এবং ঐ নৌকাদির কাপ্তান এমিগ্রেশন এজেণ্ট সাহেবের ও মজুরদের ডাক্তর সাহেবের নিজ হাতের স্বাক্ষর করা সার্টিফিকট লইবেন। সার্টিফিকটের মর্ম্ম এই ঐ নৌকাদিতে যে মজুরেরা যাইতেছে তাহাদের বিষয়ে উক্ত এমিগ্রেশন এজেণ্ট সাহেবের ও ডাক্তর সাহেবের দ্বারা ইহার পূর্ব্বে লিখিত সকল বিধানে যেং কর্ম্ম করিবার আজ্ঞা হইয়াছে তাঁহারা সেইং কর্ম্ম করিয়াছেন এবং আইনে মজুরদের স্বাস্থ্যের ও স্বচ্ছন্দতার ও নিরাপদের জন্যে যে সকল কর্ম্ম করিবার আজ্ঞা হইয়াছে তাঁহাদের জ্ঞানানুসারে সেই সকল আজ্ঞামতে কর্ম্ম করা গিয়াছে, এবং ৮৬ ধারামতে যৎকালে যে বিধি প্রবল থাকে তদনুসারেও কার্য্য করা গিয়াছে ইতি।

*এমিগ্রেশন এজেণ্টের ও ডাক্তরের সার্টিফিকটের কথা।*

## PART III

### DEBARKATION AND TRANSIT TO DISTRICTS OF LABOUR

*Officers and Depôts at ports of debarkation*

Immigration Agent and Medical Inspector of Immigrants

43 The Chief Commissioner shall at each port of debarkation appoint an Immigration Agent and a Medical Inspector of Immigrants and shall by notification in the *British Burma Gazette*, define the local limits within which every such Agent and Inspector shall exercise the powers conferred upon him by this Act

Depôt at port of debarkation

44 At every such port the Immigration Agent shall establish a suitable depot for immigrants under this Act and provide them with proper and sufficient lodging food clothing and medical attendance in such depôt until they are despatched to the place of labour

Such depôt shall be at all times open to the inspection of the Medical Inspector of Immigrants

*Procedure on arrival of Vessel carrying Immigrants*

Master to report arrival of vessel carrying immigrants

45 Upon the arrival at any port of debarkation of any vessel carrying immigrants the master of such vessel shall at once report his arrival to the Immigration Agent and no immigrant on board shall be allowed to land without the permission of such Agent first obtained

Any master of a vessel who allows any immigrant to land without such permission may be punished by a fine which may extend to fifty rupees for each person so landed

Examination of immigrants by Immigration Agent

46 Upon receipt of the report of arrival of any vessel carrying immigrants the Immigration Agent or such other officer as he deputes in this behalf shall forthwith go on board such vessel and satisfy himself that the vessel has on board its proper list of immigrants and shall compare the immigrants on board with the list

## তৃতীয় অধ্যায়।

### নৌকাদিহইতে মজুরদিগকে নামাইয়া দিবার ও মজুরী করিবার জিলায় লইয়া যাইবার কথা।

যে বন্দরে নৌকাদি হইতে নামিবে সেই বন্দরের কর্ম্মকারকদের ও আড্ডার কথা।

ইমিগ্রেশন এজেন্টের ও মজুরদের দেখিবার ডাক্তরের কথা।

৪৩ ধারা। মজুরেরা যে২ বন্দরে নৌকাদিহইতে নামিয়া যাইবে, প্রধান কমিশ্যনর সাহেব সেই২ বন্দরে এক২ জন ইমিগ্রেশন এজেন্টকে ও মজুরদের দেখিবার এক২ জন ডাক্তরকে নিযুক্ত করিবেন। এবং উক্ত এজেন্ট সাহেবের ও ডাক্তর সাহেবের প্রতি এই আইন দ্বারা যে২ ক্ষমতা অর্পণ করা গেল তাঁহারা যে সীমার মধ্যে সেই ক্ষমতানুসারে কার্য্য করিবেন উক্ত প্রধান কমিশ্যনর সাহেব ব্রিটিশ বর্ম্মা গেজেটে জ্ঞাপনপত্র প্রকাশ করিয়া তাহা নির্ণয় করিবেন ইতি।

মজুরদের নামিয়া যাইবার স্থানের আড্ডার কথা।

৪৪ ধারা। এই আইনমতে যে মজুরেরা উক্ত কোন বন্দরে যায় তৎস্থানের ইমিগ্রেশন এজেন্ট সাহেব সেই বন্দরে তাহাদের উপযুক্ত আড্ডা স্থাপন করিবেন, ও মজুরী করিবার স্থানে তাহাদিগকে যত দিন না পাঠান যায় তত দিন সেই আড্ডায় তাহাদের থাকিবার উপযুক্ত ও প্রচুর স্থানের ও আহারীয় দ্রব্যের ও বস্ত্রের ও চিকিৎসার বিধান করিবেন।

ঐ মজুরদের ডাক্তর সাহেব সকল সময়ে সেই আড্ডায় গিয়া দেখিতে পারিবেন ইতি।

মজুরদিগকে লইয়া নৌকাদি পঁহুছিলে যাহা করিতে হইবে তাহার কথা।

মজুরদিগকে লইয়া নৌকাদি পঁহুছিলে কাপ্তানের রিপোর্ট করিতে হইবার কথা।

৪৫ ধারা। নৌকাদি মজুরদিগকে লইয়া তাহাদের নামিয়া যাইবার বন্দরে পঁহুছিলে কাপ্তান অবিলম্বে সেই ইমিগ্রেশন এজেন্ট সাহেবের নিকট আপনার পঁহুছিবার রিপোর্ট করিবেন। ও সেই এজেন্ট সাহেবের অনুমতি না হইলে ঐ নৌকাদির কোন মজুর নামিয়া যাইতে পারিবে না।

কোন নৌকাদির কাপ্তান তদ্রূপ অনুমতি না পাইয়া কোন মজুরকে নামিয়া যাইতে দিলে, যত জন নামিয়া যায় তাহাদের এক২ জনের নিমিত্ত তাঁহার পঞ্চাশ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

মজুরদিগকে ইমিগ্রেশন এজেন্টের দেখিয়া লইবার কথা।

৪৬ ধারা। যে নৌকাদি মজুর লইয়া যায় এমত কোন নৌকাদির পঁহুছিবার সম্বাদ পাইলে ইমিগ্রেশন এজেন্ট সাহেব কিম্বা তিনি এই কার্য্যের জন্য যে কার্য্যকারককে নিযুক্ত করেন তিনি তখনই ঐ নৌকাদিতে যাইবেন এবং নৌকাদিতে মজুরদের উপযুক্ত নির্ঘণ্টপত্র আছে ইহা তদ্বোধমতে জানিয়া লইয়া ঐ নির্ঘণ্টপত্রের সঙ্গে মজুরদিগকে মিলাইয়া দেখিবেন।

The Medical Inspector shall also, as soon as may be, examine the immigrants, in order to ascertain whether any of them are suffering from contagious or infectious disease

*Examination by Medical Inspector*

Any immigrant suffering under any such disease may if the Medical Inspector thinks fit be removed to a proper hospital for treatment

আরো মজুরদের মধ্যে কোন ব্যক্তির ছোঁয়াছিয়া কি সঙ্ক্রামক রোগ আছে কি না ইহা জানিবার জন্যে ডাক্তর সাহেব সাধ্যমতে ত্বরায় সেই মজুরদিগকে দেখিয়া লইবেন।

*ডাক্তর সাহেবের পরীক্ষার কথা।*

কোন ব্যক্তির তদ্রূপ রোগ থাকিলে ডাক্তর সাহেব উচিত বোধ করিলে চিকিৎসার জন্যে তাহাকে উপযুক্ত হাস্পাতালে পাঠাইবেন ইতি।

47 The Immigration Agent may, if he thinks fit and shall on complaint made by any of the immigrants inquire into the treatment of the immigrants during the voyage and submit a report thereon to the Chief Commissioner

*Enquiry into treatment of immigrants on the voyage*

৪৭ ধারা। পথে আসিবার সময়ে মজুরদের প্রতি কিরূপ ব্যবহার হইয়াছে ইমিগ্রেশন এজেণ্ট সাহেব উচিত বোধ করিলে ইহার সন্ধান লইতে পারিবেন এবং মজুরদের কোন ব্যক্তি নালিশ করিলে তাঁহার তদ্রূপ সন্ধান লইতেই হইবে। ও তিনি প্রধান কমিশ্যনর সাহেবের নিকট সেই বিষয়ের রিপোর্ট পাঠাইবেন ইতি।

*পথে মজুরদের প্রতি যদ্রূপ আচার হইল তাহার সন্ধান লইবার কথা।*

### *Assignment of Immigrants*

### মজুরদিগকে নিরূপণ করিয়া দিবার কথা।

48 The Chief Commissioner may from time to time make rules consistent with this Act regulating—

*Assignment of immigrants to employers*

(a) applications to the Immigration Agent by persons desiring to employ immigrants

(b) the terms on which the Agent shall assign immigrants to such persons respectively

(c) the terms on which immigrants shall be allowed to labour on their own account

All such rules shall be published in the *British Burma Gazette*

৪৮ ধারা। (ক) যে ব্যক্তিরা মজুরদিগকে কর্ম্ম দিতে চাহেন ইমিগ্রেশন এজেণ্ট সাহেবের নিকট তাঁহাদের যে রূপে দরখাস্ত করিতে হইবে,

*মুনিবদের প্রতি মজুরদিগকে নিরূপণ করিয়া দিবার কথা।*

(খ) এজেণ্ট সাহেব তাঁহাদের পক্ষে যে নিয়মমতে মজুর নিরূপণ করিয়া দিবেন,

(গ) মজুরেরা যে নিয়মমতে আপনাদের নিমিত্ত কর্ম্ম করিবার অনুমতি পাইতে পারিবে

প্রধান কমিশ্যনর সাহেব সময়ে২ এই আইনের সঙ্গত ভাবে এই২ বিষয়ের বিধি করিতে পারিবেন।

তদ্রূপ সকল বিধি ব্রিটিশ বর্ম্মা গেজেটে প্রকাশ করা যাইবে ইতি।

49 In assigning immigrants to particular employers, the Immigration Agent shall so far as may be practicable take care that they are not separated from their dependents

*Immigrants not to be separated from their dependents*

৪৯ ধারা। ইমিগ্রেশন এজেণ্ট সাহেব নানা মুনিবের পক্ষে মজুরদিগকে নিরূপণ করিতে গেলে সেই মজুরদেরহইতে তাহাদের পোষ্য ব্যক্তিদিগকে পৃথক না করা যা এই বিষয় যত দূর পারেন তত দূর চেষ্টা করিবেন ইতি।

*মজুরদের হইতে পোষ্য ব্যক্তিদিগকে পৃথক না করিবার কথা।*

50 The assignment may be made in such form as the Chief Commissioner shall by rule direct and the Immigration Agent shall send each employer a copy authenticated by himself of the entry forwarded to him by the Emigration Agent under section thirty two

*Form of assignment*

Such copy is hereinafter called "the employer's instrument

৫০ ধারা। প্রধান কমিশ্যনর সাহেব বিধি করিয়া যে পাঠের আজ্ঞা করেন ঐ নিরূপণপত্র সেই পাঠে লেখা যাইবে। ও এমিগ্রেশন এজেণ্ট সাহেব ৩২ ধারামতে ইমিগ্রেশন এজেণ্ট সাহেবের নিকট যে রেজিস্টরী কথার নকল পাঠান তিনি তাহা তসদীক করিয়া প্রত্যেক জন মুনিবের নিকট তাহার এক২ খানি নকল পাঠাইবেন।

*নিরূপণপত্র লিখিবার পাঠের কথা।*

ইহার পশ্চাৎ নানা ধারায় সেই নকল "মুনিবের দলীল" বলিয়া কহা গিয়াছে ইতি।

51 The Immigration Agent shall endorse on the instrument of every immigrant assigned under section fifty an entry showing—

E try of assignment in grant s instru ent

(a) the name and residence of his employer and

(b) the period for which the immigrant is so assigned

---

## PART IV

### THE LABOUR DISTRICTS AND RELATIONS OF EMPLOYER AND IMMIGRANT

*Inspectors of Immigrants*

52 The Chief Commissioner may appoint so many Inspectors and Assistant Inspectors of Immigrants as he thinks proper and may from time to time define, by notification in the *British Burma Gazette* the local limits within which each such Inspector and Assistant Inspector shall exercise and perform the powers and duties conferred and imposed on him by this Act

Appo ntment of I pecto a d Assistant I pe t

The Chief Commissioner may confer all or any of the powers of a Magistrate on such Inspectors and Assistant Inspectors, and they shall be public servants within the meaning of the Indian Penal Code

Power f I spe tors

53 Every employer of immigrants under this Act shall on such days and in such mode as may from time to time be prescribed by rule under section eighty seven make out in writing and deliver to the Inspector of Immigrants a return of the number of immigrants so employed by him and a return of the sickness and mortality among them during the preceding six months

R t of immig nt t b ut by empl yer &c t I sp t

54 Any employer refusing or wilfully omitting to send in any such return as mentioned in the last preceding section or knowingly sending in an incorrect return shall on conviction before a Magistrate be liable to a fine not exceeding five hundred rupees

Penalty f r ... return

and a certificate under the hand of the Inspector to whom such return ought to have been sent stating that such return has not been received or is incorrect as aforesaid, shall be received as *prima facie* evidence of the truth of such statement

[*Government Gazette* 24th *August* 1875 ]

৫১ ধারা। ৫০ ধারামতে যেং মজুরকে নিরূপণ করিয়া দেওয়া যায়, ইমিগ্রেশন এজেন্ট তাহাদের প্রত্যেক জনের দলীলের পৃষ্ঠে এইং কথা লিখিবেন।

মজুরের দলীলে নিরূপণ সূচক কথা লিখিবার কথা।

(ক) মুনিবের নাম ও বাসস্থান, ও

(খ) ঐ মজুরকে যত দিনের নিমিত্ত নিরূপণ করিয়া দেওয়া গেল তাহা ইতি।

---

## চতুর্থ অধ্যায়।

### মজুরী করিবার স্থান এবং মুনিবের ও মজুরের সম্বন্ধ বিষয়ক বিধি।

মজুরদের ইনস্পেকটরদের কথা।

৫২ ধারা। প্রধান কমিশ্যনর সাহেব যত জন ইনস্পেকটর ও আসিষ্টান্ট ইনস্পেকটর নিযুক্ত করা উচিত বোধ করেন নিযুক্ত করিতে পারিবেন। ও এই আইনদ্বারা উক্ত ইনস্পেকটর ও আসিষ্টান্ট ইনস্পেকটরের প্রতি যেং ক্ষমতা অর্পণ করা যায় ও তাঁহাদের কর্ত্তব্য যেং কর্ম্ম নিরূপণ হয়, স্থানীয় যেং সীমার মধ্যে তাঁহারা প্রত্যেক জন সেইং ক্ষমতানুসারে সেইং কার্য্য করিবেন তিনি ব্রিটিস বর্ম্মা গেজেটে জ্ঞাপনপত্র প্রকাশ করিয়া তাহা নির্ণয় করিবেন।

ইনস্পেক্টর ও আসিষ্টান্ট ইন্স্পেক্টর নিযুক্ত হওয়ার কথা।

প্রধান কমিশ্যনর সাহেব উক্ত ইনস্পেকটর ও আসিষ্টান্ট ইনস্পেকটরদের প্রতি মাজিষ্ট্রেটের সকল কি অন্যতর ক্ষমতা দিতে পারিবেন ও তাঁহারা ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের মর্ম্মানুসারে রাজকীয় কার্য্যকারক হইবেন ইতি।

ইনস্পেক্টরদের ক্ষমতার কথা।

৫৩ ধারা। এই আইনমতে যে ব্যক্তি মজুরদের মুনীব হন, তাঁহার নিকট যত জন মজুর কর্ম্ম করে ইহার রিটর্ণ, ও পূর্ব্ব ছয় মাসাবধি তাহাদের মধ্যে কত জনের পীড়া ও কত জনের মৃত্যু হইয়াছে ইহার রিটর্ণ লিখিয়া ৮৭ ধারামতে যেং দিন ও যেং নিয়ম সময়েং নিদ্ধারিত হয় সেইং দিনে ও সেইং নিয়মমতে মজুরদের ইনস্পেকটর সাহেবকে দিবেন ইতি।

ইনস্পেক্টরের নিকট মজুরের রিটর্ণ পাঠাইতে হইবার কথা।

৫৪ ধারা। ইহার পূর্ব্ব ধারায় যে রিটর্ণের কথা আছে কোন মুনিব তাহা দিতে না চাহিলে কিম্বা ইচ্ছা করিয়া না দিলে কিম্বা জানিয়া শুনিয়া অশুদ্ধ রিটর্ণ দিলে মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে প্রমাণ হইলে তাহার পাঁচ শত টাকা পর্য্যন্ত দণ্ড হইতে পারিবে।

রিটর্ণ দিতে না চাহিলে কি না দিলে কি অশুদ্ধ রিটর্ণ দিলে দণ্ডের কথা।

ও সেই রিটর্ণ যে ইনস্পেক্টর সাহেবের নিকট পাঠান উচিত, তদ্রূপ রিটর্ণ পাওয়া যায় নাই কিম্বা পূর্ব্বোক্ত মতে অশুদ্ধ আছে বলিয়া তিনি সর্টিফিকট লিখিয়া স্বাক্ষর করিলে, তাহা আপাততঃ ঐ কথার সত্যতার প্রমাণ বলিয়া গ্রাহ্য হইবে ইতি।

Inspector's visits.

**55.** Every Inspector of Immigrants shall, so often as may be directed by the Chief Commissioner visit all lands and houses within the limits of his authority on or in which any immigrant is employed and inspect every building or place in any way used by or for any such immigrants or in or on which any such immigrants are employed and investigate the condition of such immigrants and for such purpose the Inspector may require that any immigrant shall be produced before him with all papers relating to his contract under this Act and may make such enquiries as may to him seem proper.

Power to inspect buildings, &c. and to make enquiries as to immigrants.

**56.** Any Magistrate exercising jurisdiction in the district and any person authorized by him in writing in this behalf may at any time—

(*a*) enter and inspect any building or place wholly or partially used by or for immigrants,

(*b*) require that any immigrant be brought before him and

(*c*) make any enquiries which he thinks proper touching the condition or treatment of any immigrant.

Penalty for obstructing inspection, &c.

**57.** Any employer and any person acting under his orders or on his behalf who wilfully obstructs or impedes any visit entry inspection or enquiry under section fifty five or section fifty six, shall be liable for every such offence to a fine which may extend to five hundred rupees.

*Suspension or Cancellation of Assignment.*

Inspector may suspend assignment of immigrant temporarily unfitted for labour.

**58.** The Inspector of immigrants within the local limits of whose authority any immigrant is employed may suspend for such period as he thinks fit, the assignment of such immigrant or any particular term of his contract under this Act if he be in the judgment of the Inspector temporarily incapacitated for the performance thereof by reason of sickness or other sufficient cause.

Provided that every such immigrant shall during such incapacity, receive from his employer such subsistence money not exceeding his wages as the Inspector thinks sufficient.

ইনস্পেক্‌টরের দেখিতে যাওয়ার কথা।

৫৫ ধারা। মজুরদের কোন ইনস্পেক্‌টর সাহেবের ক্ষমতার সীমার মধ্যে যে সকল ভূমিতে ও বাড়ীতে কোন মজুরেরা কর্ম্ম করে প্রধান কমিশ্যনর সাহেব তাঁহাকে যত বার তথায় যাইতে আজ্ঞা করেন তিনি ততবার তথায় গিয়া ঐ মজুরেরা যে কোন প্রকারে যেং ঘরের কি স্থানের ব্যবহার করে তাহা দেখিয়া লইবেন, ও ঐ মজুর-দের অবস্থার অনুসন্ধান লইবেন। তন্নিমিত্তে কোন মজুর এই আইনমতে যে চুক্তি করিয়াছে তৎসম্বন্ধীয় সকল কাগজপত্র সহিত তাঁহাকে আপনার সম্মুখে আনা যায় তিনি এমত আদেশ করিতে ও যে সকল কথা জিজ্ঞাসা করা উচিত বোধ করেন তাহা জিজ্ঞাসা করিতে পারিবেন ইতি।

গৃহাদি দেখিবার ও মজুরদের বিষয়ে কোন কথা জিজ্ঞাসা করিবার ক্ষমতার কথা।

৫৬ ধারা। কোন জিলায় যে মাজিষ্ট্রেট সাহেবের বিচারাধিপত্য থাকে তিনি এবং এতৎপক্ষে লিখনদ্বারা তাঁহার স্থানে ক্ষমতাপ্রাপ্ত কোন ব্যক্তি কোন সময়ে,

(ক) মজুরদের দ্বারা কি মজুরদের নিমিত্ত যে ঘরের কি স্থানের সমুদয় কি একাংশের ব্যবহার হইয়া থাকে তাহার মধ্যে প্রবেশ করিয়া দেখিতে পারিবেন,

(খ) ও কোন মজুরকে তাঁহার নিকট আনা যায় এমত আদেশ করিতে পারিবেন,

(গ) ও সেই মজুরের কিরূপ অবস্থা আছে ও তাহার প্রতি কিরূপ আচার হইয়া থাকে তাহার নিকট এই বিষয়ের কোন কথা জিজ্ঞাসা করিতে পারিবেন ইতি।

দেখিবা গমন প্রভৃতির বাধা দিলে দণ্ডের কথা।

৫৭ ধারা। কোন মুনিব এবং তাঁহার আজ্ঞামতে কিম্বা তাঁহার তরফে কোন ব্যক্তি কর্ম্ম করিয়া ৫৫ কি ৫৬ ধারামতে কোন ঘর প্রভৃতিতে যাইবার ও প্রবেশ করিবার কি দেখিবার কিম্বা কোন কথা জিজ্ঞাসা করিবার প্রতিবন্ধক হইলে কিম্বা বাধা দিলে, তাহার উক্ত প্রত্যেক অপরাধের জন্যে পাঁচশত টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

নিরূপণপত্র স্থগিত কি বহিত করিবার কথা।

কোন মজুর কিয়ৎকালের নিমিত্ত কর্ম্ম করিতে অপারক হইলে তাহার নিরূপণপত্র ইনস্পেক্‌টর সাহেবের স্থগিত রাখিতে পারিবার কথা।

৫৮ ধারা। কোন মজুর যে ইনস্পেক্‌টর সাহেবের ক্ষমতার অধীন স্থানে কর্ম্ম করে, তাঁহার বিবেচনামতে সে পীড়িত হওয়াতে কি অন্য উপযুক্ত কারণে কিছু কালের নিমিত্ত কর্ম্ম করিতে অপারক হইলে তিনি যত দিন বিহিত বোধ করেন তত দিনের নিমিত্ত ঐ মজুরের নিরূপণপত্র কিম্বা এই আইনমতে চুক্তির কোন নিয়ম স্থগিত রাখিতে পারিবেন।

কিন্তু ঐ মজুর যত দিন কর্ম্ম করিতে না পারে, ইনস্পেক্‌টর সাহেবের বিবেচনায় তাহার তত দিন বেতনের অনধিক যত খোরাকী পাওয়া উচিত, মুনিবের নিকট সে তত খোরাকী পাইবে ইতি।

Penalty for compelling immigrant to perform work to which he is unfit.

59. If any immigrant is compelled to perform any species of labour for which he is at the time manifestly unfit or which is at variance with the terms of his assignment, the person so compelling him shall, on conviction by a Magistrate, be liable to a fine not exceeding one hundred rupees.

Power to discharge immigrants permanently unfit for labour.

60. If in the opinion of the Inspector of Immigrants any immigrant is permanently incapacitated for the performance of his contract according to the terms of his assignment, the Inspector shall certify to that effect in writing and deliver such certificate to the employer of such immigrant, or to his manager or agent, and from the date of such delivery the assignment of such emigrant shall be wholly vacated.

The Inspector shall report every such case to the Local Government, and the Local Government shall either provide for the employment and support of the immigrant and of his dependents, or return them to the place at which they were registered.

*Provisions for the health and comfort of Immigrants.*

Sufficient house accommodation, &c., to be provided.

61. Every employer of immigrants shall be bound to provide for them sufficient and proper house accommodation, water supply and sanitary arrangements, and such food as the Chief Commissioner may from time to time direct.

Power of Inspector to enquire into house accommodation, &c.

62. Any Inspector or Assistant Inspector who is himself a Magistrate may institute within the local limits of his jurisdiction a local enquiry whether any employer has provided for his immigrants sufficient and proper house accommodation, water supply, sanitary arrangements, or food.

At the instance of any Inspector or Assistant Inspector a similar enquiry may be made by any Magistrate.

Every such enquiry shall be dealt with and conducted as an enquiry by a Magistrate under the Code of Criminal Procedure.

মজুর যে কর্ম্ম করিতে অপারক তাহাকে এমত কর্ম্ম করাইবার দণ্ডের কথা।

৫৯ ধারা। মজুর কোন সময়ে যে কর্ম্ম করিতে স্পষ্টই অপারক, কিম্বা যে কর্ম্ম তাহার নিরূপণপত্রের নিয়মানুযায়ী না হয়, কোন ব্যক্তি জোর করিয়া তাহাকে এমত কর্ম্ম করাইলে, মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে প্রমাণ হইলে ঐ ব্যক্তির এক শত টাকা পর্য্যন্ত দণ্ড হইতে পারিবে ইতি।

মজুর একেবারে কর্ম্ম করিতে অপারক হইলে তাহাকে বিদায় করিয়া দিবার ক্ষমতার কথা।

৬০ ধারা। মজুরদের ইনস্পেক্টর সাহেবের বিবেচনায় কোন মজুর আপনার নিরূপণপত্রের নিয়মমতে চুক্তিমত কর্ম্ম করিতে একেবারে অপারক হইলে, ইনস্পেক্টর সাহেব সেই মর্ম্মের সর্টিফিকট লিখিয়া ঐ মজুরের মুনিবকে কিম্বা তাঁহার কার্য্যাধ্যক্ষ কি এজেন্টকে দিবেন। ও সেই সর্টিফিকটের তারিখঅবধি ঐ মজুরের নিরূপণপত্র একেবারে রহিত হইয়া যাইবে।

ইনস্পেক্টর সাহেব স্থানীয় গবর্ণমেণ্টের নিকট উক্ত প্রত্যেক ব্যক্তির বিষয়ে রিপোর্ট করিবেন, । তাহা হইলে স্থানীয় গবর্ণমেণ্ট ঐ মজুরের ও তাহার পোষ্য ব্যক্তিদের কর্ম্মের ও প্রতিপালনের উপায় করিয়া দিবেন। কিম্বা যে স্থানে তাহাদিগকে রেজিষ্টরী করা গেল সেই স্থানে ফিরিয়া পাঠাইবেন ইতি।

মজুরদের সুস্থ হইয়া স্বচ্ছন্দে থাকিবার বিধান।

থাকিবার উপযুক্ত স্থান প্রভৃতি দিবার কথা।

৬১ ধারা। মজুরদের থাকিবার উপযুক্ত ঘর ও জলসম্পোষ্য ও তাহাদের সুস্থ থাকিবার নিয়ম, এবং প্রধান কমিশ্যনর সাহেব সময়েং তাহাদের আহারীয় যে দ্রব্যের আদেশ করেন মজুরদের মুনিবের তাহাদের তাহা পাইবার বিধান করিতেই হইবে ইতি।

ঘর প্রভৃতির বিষয়ে ইনস্পেক্টরের ক্ষমতার কথা।

৬২ ধারা। মুনিব আপনার মজুরদের থাকিবার উপযুক্ত ঘর ও জলসম্পোষ্য করিয়া দিয়াছেন ও সুস্থ থাকার কিম্বা আহারীয় দ্রব্য পাইবার উপযুক্ত বিধান করিয়াছেন কি না ইনস্পেক্টর কিম্বা আসিষ্টাণ্ট ইনস্পেক্টর সাহেব মাজিষ্ট্রেটও হইলে আপন এলাকার অধীন কোন স্থানে উক্ত বিষয়ের তদন্ত লইতে পারিবেন।

কোন ইনস্পেক্টর কিম্বা আসিষ্টাণ্ট ইনস্পেক্টর সাহেবের প্রার্থনামতে কোন মাজিষ্ট্রেট সাহেবও তদন্ত লইতে পারিবেন।

ফৌজদারী মোকদ্দমার কার্য্যবিধানের আইন অনুসারে মাজিষ্ট্রেট সাহেবের বিচার্য্য মোকদ্দমার ন্যায় সেই তদন্ত লইয়া কার্য্য হইবে ও সেই তদন্তের কার্য্য চালান যাইবে ইতি।

63 Any person disobeying rules passed under section eighty seven, clause (*d*) shall be liable to a fine not exceeding five hundred rupees, and the convicting Magistrate may order compliance with such rules by the person bound to obey the same within a reasonable time to be fixed in the order

Penalty for breach of rules as to house accommodation.

If such person wilfully omits to comply with such order, he shall be liable to a fine not exceeding fifty rupees a day for every day that such omission continues

If such person is an agent and fails to pay the fine, such fine shall be charged on the employer's and and shall be recoverable in the manner provided by section ninety one

64 Wherever such hospital accommodation or medical charge as required by rules made under section eighty seven or medicines of such quality and kind, and according to such scale as aforesaid have not been provided the employer or other person wilfully neglecting to provide the same shall be liable to a fine not exceeding one hundred rupees for every week during which any such default continues

Penalty for breach of rules as to hospital.

*Complaints against Immigrants*

65 Any immigrant who voluntarily and without reasonable cause absents himself from his employer's service

Penalty on immigrant absenting himself without sufficient cause

or without reasonable cause neglects or refuses to labour as required by his employer or according to the terms of his contract

or neglecting to labour

may on conviction by a Magistrate be sentenced to lose all claim to wages or allowances during such absence, neglect, or refusal and also to forfeit to his employer a sum not exceeding eight annas for each day during which such absence, neglect, or refusal has continued and in case such absence, neglect, or refusal has exceeded seven days or in case such emigrant has been already convicted of the same offence within a period of three months, he may be further sentenced at the request of the employer to imprisonment for fourteen days

৬৩ ধারা। কোন ব্যক্তি ৮৭ ধারার (ঢ) প্রকরণের বিধি না মানিলে তাহার পাঁচশত টাকা পর্য্যন্ত দণ্ড হইতে পারিবে, ও যে মাজিষ্ট্রেট সাহেব ঐ দোষ নির্ণয় করেন তিনি ঐ আজ্ঞাপত্রের মধ্যে উপযুক্ত সময় নির্দ্দেশ করিয়া সেই বিধিমতে যে ব্যক্তি কর্ম্ম করিতে বদ্ধ হন তাঁহাকে সেই সময়ের মধ্যে ঐ বিধিমতে কর্ম্ম করিতে আজ্ঞা দিবেন।

ঘরের বিষয়ে বিধি লঙ্ঘন করিবার দণ্ডের কথা।

ঐ ব্যক্তি ইচ্ছা করিয়া ঐ আজ্ঞামতে কর্ম্ম না করিলে যত দিন না করেন তত দিন তাহার দিনপ্রতি পঞ্চাশ টাকাপর্য্যন্ত দণ্ড হইতে পারিবে।

ঐ ব্যক্তি এজেন্ট হইয়া সেই দণ্ডের টাকা না দিলে মুনিবের ভূমীর উপর সেই দণ্ডের দায় বর্ত্তিবে ও তাহা ৯১ ধারার বিধানমতে আদায় হইতে পারিবে ইতি।

৬৪ ধারা। ৮৭ ধারামতে যে বিধি করা যায় সেই বিধিমতে হাস্পাতালে থাকিবার স্থানেক কি চিকিৎসা হইবার বিধান ও পূর্ব্বোক্ত হিসাবমতে যে গুণের যে প্রকারের ঔষধাদি দিতে হইবে তাহার বিধান না করা গেলে, যত সপ্তাহ ঐ ত্রুটি হইতে থাকে ঐ মুনিবের কিম্বা অন্য যে ব্যক্তির স্বেচ্ছাক্রমে ঐ ত্রুটি হইল সপ্তাহ প্রতি তাঁহার এক শত টাকা পর্য্যন্ত দণ্ড হইতে পারিবে ইতি।

হাস্পাতালবিষয়ক বিধি লঙ্ঘন করিবার দণ্ডের কথা।

মজুরদের নামে নালিশের কথা।

৬৫ ধারা। কোন মজুর ইচ্ছা করিয়া ও উপযুক্ত কারণবিনা আপন মুনিবের কর্ম্মে হাজির না হইলে,

উপযুক্ত কারণ বিনা মজুর হাজির না হইলে দণ্ডের কথা।

কিম্বা মুনিব যে রূপে কর্ম্ম করিতে বলেন উপযুক্ত কারণ না থাকিলেও সেইরূপে কিম্বা আপন চুক্তিপত্রের নিয়মানুসারে কর্ম্ম করিতে তাচ্ছল্য করিলে কি করিতে না চাহিলে

কি কর্ম্ম করিতে শিথিলতা করিলে।

মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে প্রমাণ হইলে যত দিন তদ্রূপে হাজির না ছিল কি কর্ম্ম করিতে শৈথিল্য করিল কি অসম্মত ছিল তাহার তত দিনের বেতন কি উপস্থি টাকা পাওয়ার দাওয়া থাকিবে না, ও যত দিন হাজির না হয় কি কর্ম্ম করিতে শৈথিল্য করে কি নারাজ হয় মুনিবের নিকট তত দিনের নিমিত্ত তাহার প্রতিদিন আট আনা দণ্ড দিতে হইবে। যদি সাত দিনের অধিক হাজির না হয় কি কর্ম্ম করিতে শৈথিল্য করে কি নারাজ হয়, কিম্বা তিন মাসের মধ্যে ঐ মজুর আর একবার ঐ দোষ করিয়াছে যদি ইহার প্রমাণ হইয়া থাকে তবে মুনিবের প্রার্থনা হইলে তাহার ঐ দণ্ড ছাড়া কঠিন পরিশ্রম সহিত চৌদ্দ দিন কয়েদ হইতে পারিবে।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭৫। ২৬ আগষ্ট।]

*Explanation*.—Ill treatment of such immigrant by his employer, or the neglect of the employer to fulfil any condition of the contract, may be 'reasonable cause' within the meaning of this section.

Immigrant deserting may be apprehended without warrant.

66. If any immigrant deserts or attempts to desert from his employer's service such employer or any other person acting in his behalf may without warrant, and without the assistance of any police officer (who nevertheless shall be bound to give such assistance if called upon to do so) apprehend such immigrant wherever he may be found:

Proviso.

Provided that if he be found in the service of another employer he shall not be arrested without a warrant.

Further proviso.

The employer or other person apprehending an immigrant under this section shall, within a reasonable time after such apprehension, give him in charge at the nearest police station, and there enter the charge upon which he has been apprehended.

Immigrant when made over to police to be taken before nearest Magistrate.

67. Any immigrant so given in charge shall be conveyed without delay to the nearest Magistrate having jurisdiction.

If the place from which such immigrant is charged with having deserted be within the jurisdiction of such Magistrate, he shall himself adjudicate upon the charge; but if not, he shall forward the said immigrant under custody, to the Magistrate within the local limits of whose jurisdiction such place is situate, who shall adjudicate upon such charge.

Punishment for desertion.

68. Every immigrant deserting from his employer's service shall be liable to imprisonment which may extent to one month.

Every immigrant who after having been so convicted again deserts from his employer's service shall be liable to imprisonment which may extend to two months.

Every immigrant who after having been twice so convicted again deserts from his employer's service, shall be liable to imprisonment which may extend to three months.

অর্থের কথা।—এই ধারার "উপযুক্ত কারণ" এই যে কথা আছে, মুনিব মজুরের প্রতি অত্যাচার করিলে কিম্বা চুক্তির কোন নিয়ম পূরণ করিতে ত্রুটি করিলে তাহাই "উপযুক্ত কারণ" বলিয়া জ্ঞান হইতে পারিবে ইতি।

পলাতক মজুরকে পরওয়ানাবিনা ধরিতে পারিবার কথা।

৬৬ ধারা। কোন মজুর মুনিবের কর্ম্ম ফেলিয়া পলায়ন করিলে কি পলাইতে চেষ্টা করিলে, সেই মুনিব কি তাঁহার তরফে কর্ম্মচারি অন্য ব্যক্তি পরওয়ানা না লইয়া এবং পোলীসের কোন কর্ম্মচারির সাহায্য না পাইয়াও মজুরকে যে স্থানে পাওয়া যায় সেখানে গিয়া ধরিতে পারিবেন। পোলীসের কর্ম্মচারির সাহায্য চাহিলে তাহার সাহায্য করিতেই হইবে।

উপবিধি।

কিন্তু যদি সেই মজুরকে অন্য কর্ত্তার নিকটে কর্ম্ম করিতে দেখা যায়, তবে পরওয়ানা বিনা তাহাকে ধরিতে হইবে না।

অন্য উপবিধি।

আরো ঐ কর্ত্তা কি অন্য ব্যক্তি তাঁহাকে এই ধারামতে ধরিলে পর উপযুক্ত সময়ের মধ্যে পোলীসের নিকটবর্ত্তি থানায় গিয়া যে দোষহেতু তাহাকে ধরা গেল তাহা লেখাইয়া দিবেন ইতি।

মজুরকে পোলীসে দেওয়া গেলে তাহাকে নিকটস্থ মাজিষ্ট্রেটের নিকটে লইয়া যাইবার কথা।

৬৭ ধারা। কোন মজুরকে উক্ত প্রকারে ধরিয়া দেওয়া গেলে, যে মাজিষ্ট্রেট সাহেবের বিচারাধিপত্য থাকে নিকটবর্ত্তি সেই মাজিষ্ট্রেটের নিকট তাহাকে অবিলম্বে চালান করা যাইবে।

মজুর যে স্থানহইতে পলাইল বলিয়া নালিশ হয়, সেই স্থান ঐ মাজিষ্ট্রেটের বিচারাধীন থাকিলে, তিনি আপনি সেই নালিশের বিচার করিবেন, নতুবা ঐ স্থান যে মাজিষ্ট্রেটের বিচারাধীন থাকে পেয়াদার জিম্মা করিয়া তাঁহার নিকটে সেই মজুরকে পাঠাইবেন ও সেই মাজিষ্ট্রেট ঐ নালিশের বিচার করিবেন ইতি।

পলাইবার দণ্ডের কথা।

৬৮ ধারা। কোন মজুর মুনিবের কর্ম্ম ফেলিয়া পলাইলে তাহার এক মাস পর্য্যন্ত কারাদণ্ড হইতে পারিবে।

পলায়নের অপরাধ উক্ত প্রকারে নির্ণয় হইলে পর যদি মজুর পুনরায় সেই মুনিবের কর্ম্ম ছাড়িয়া পলায় তবে কঠিন পরিশ্রমসহিত তাহার দুই মাসের অনধিক কাল কারাদণ্ড হইতে পারিবে।

ও পলায়নের অপরাধ এই ধারামতে দুইবার নির্ণয় হইলে পর যদি আবার পলায়, তবে তাহার তিন মাসের অনধিক কাল কারাদণ্ড হইতে পারিবে ইতি।

69 Whenever any emmigrant has actually suffered imprisonment amounting in the whole to six months for desertion or unlawful absence from his employer's service, the Inspector shall, if the employer so desire, cancel the assignment of such immigrant by endorsement on the immigrant's instrument, or, if that is not forthcoming, by any writing under his hand

Cancellation of contract by desertion

৬৯ ধারা। কোন মজুরকে মুনিবের কর্ম্ম ছাড়িয়া পলাইবার কিম্বা বেআইনী মতে কর্ম্মে হাজির না হইবার জন্যে সর্ব্বসুদ্ধ ছয় মাস কয়েদ করা গেলে, মুনিবের ইচ্ছা হইলে ইনস্পেকটর সাহেব মজুরের দলীলের পৃষ্ঠে লিখিয়া ঐ মজুরের নিরূপণপত্র বাতিল করিতে পারিবেন। কিম্বা মজুরের দলীল পাইতে না পারিলে আপনার স্বাক্ষর করা কোন লিপি দ্বারা তাহা বাতিল করিতে পারিবেন ইতি।

পলায়ন প্রযুক্ত চুক্তি বাতিল করিবার কথা।

70 All the provisions of this Act regarding the desertion or unlawful absence of immigrants shall apply to immigrants who desert while in transit to the district in which they are assigned to labour

Provisions regarding desertion and unlawful absence to apply to desertion in transit

and such immigrants may be tried either in such district or in the district in which they may be apprehended

৭০ ধারা। এই আইনে মজুরদের পলায়ন কি বেআইনীমতে হাজির না হওন বিষয়ের যেং বিধান আছে মজুরেরা যে জিলায় খাটিতে নিরূপিত হইয়াছে তথায় যাইবার পথে পলায়ন করিলে তাহাদের প্রতি সেই সকল বিধান খাটিবে।

পলাইবার ও বেআইনী মতে কর্ম্মে না যাইবার বিষয়ে যে বিধান আছে পথে আসিবার সময়ে পলাইলে সেই বিধান খাটিবার কথা।

এবং সেই জিলায়, কিম্বা যে জিলায়, মজুরেরা ধরা পড়ে সেই জিলায় তাহাদের বিচার হইতে পারিবে ইতি।

71 Whoever knowingly and wilfully entices away harbours, or employs, or attempts to entice from his employment any immigrant before he has been lawfully released from his contract shall be liable to a fine not exceeding five hundred rupees and the convicting Magistrate may award to the employer of such immigrant the whole or any portion of such fine

Penalty for enticing away harbouring or employing immigrant under contract to another person

৭১ ধারা। মজুর আইনমতে চুক্তিহইতে মুক্ত না হইলেও যদি কেহ জানিয়া ও ইচ্ছা করিয়া তাহাকে ফুসলাইয়া লইয়া যায় কি আশ্রয় দেয় কি কর্ম্ম দেয় কিম্বা ফুসলাইয়া লইতে চেষ্টা করে তবে তাহার ৫০০৲ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে। যে মাজিষ্ট্রেট সাহেব অপরাধ নির্ণয় করেন তিনি ঐ দণ্ডের সমুদয় টাকা কি তাহার কোন অংশ ঐ মজুরের মুনিবের পাইবার আজ্ঞা করিতে পারিবেন ইতি।

মজুরদিগকে অন্যের কর্ম্ম হইতে ফুসলাইয়া লইবার কি আশ্রয় কি কর্ম্ম দিবার দণ্ডের কথা।

72 The employer or any person authorized to act for the employer, of any immigrant sentenced to imprisonment for any offence under this Act, may apply to the Magistrate, at any time before the expiry of such sentence, that such immigrant be made over to him for the purpose of completing his term of labour,

Portion of sentence may be cancelled if employer apply for return of immigrant

and the Magistrate may if he see good cause, make over such immigrant to his employer and in that case the Magistrate shall cancel the remainder of the sentence passed on the immigrant, and shall endorse on his instrument, or, if such instrument is not forthcoming shall give him a memorandum of such cancellation

৭২ ধারা। এই আইনক্রমে কোন অপরাধপ্রযুক্ত মজুরের কয়েদ হইবার আজ্ঞা হইলে, তাহার মিয়াদ না ফুরাইলেও মুনিব কি তাঁহার পক্ষে কর্ম্ম করিতে ক্ষমতাপন্ন কোন ব্যক্তি কোন সময়ে মাজিষ্ট্রেট সাহেবের নিকট এই প্রার্থনা করিতে পারিবেন, যে সেই মজুরের কর্ম্ম করিবার মিয়াদ পূর্ণ হইবার জন্যে তাহাকে তাঁহার হাতে ফিরিয়া দেওয়া যায়।

কর্ত্তা মজুর ফিরিয়া পাইবার প্রার্থনা করিলে দণ্ডের একাংশ রহিত হইতে পারিবার কথা।

তাহাতে মাজিষ্ট্রেট সাহেব উপযুক্ত কারণ জানিলে সেই মজুরকে আপন মুনিবের হাতে সমর্পণ করিয়া তাহার দণ্ডের বাকী কাল রহিত করিবেন। এবং সেই দণ্ড রহিত হইবার কথা সেই মজুরের দলীলের পৃষ্ঠে লিখিয়া দিবেন কিম্বা সেই দলীল পাওয়া যাইতে না পারিলে ঐ দণ্ড রহিত হওয়ার এক খানি লিপি দিবেন ইতি।

73 When any immigrant has been sentenced to imprisonment for any offence under this Act, the Magistrate shall (subject to the provisions of section sixty nine) make over such immigrant on the termination of his imprisonment to any person appointed on the part of his employer to receive charge of him

On expiry of sentence immigrant to be made over to employer

and no conviction under this Act or imprisonment under such conviction shall save as aforesaid operate as a release to any immigrant from the terms of his contract

Conviction not to operate as a release

The period of imprisonment shall in no case be prolonged by reason of there being no person present on the part of the employer to take charge of the immigrant at the expiry of his sentence but such immigrant shall, in that case be sent to the place, or principal place of business of such employer and the expense of so sending him shall be levied from the employer in the manner provided by section ninety one

৭৩ ধারা। এই আইনক্রমে কোন অপরাধ করাতে মজুরের কয়েদ হইবার আজ্ঞা হইলে, তাহার দণ্ডের মিয়াদ ফুরাইলে পর মুনিব তাহাকে জিম্মায় লইবার নিমিত্তে যে ব্যক্তিকে নিযুক্ত করেন মাজিষ্ট্রেট সাহেব ৬৯ ধারার বিধান প্রবল মানিয়া সেই মজুরকে তাহার হাতে সমর্পণ করিবেন।

মিয়াদ ফুরাইলে মজুরকে কর্তার নিকট ফিরিয়া পাঠাইবার কথা।

পূর্ব্বোক্ত স্থলভিন্ন, এই আইনক্রমে অপরাধ নির্ণয় হইলে কিম্বা তৎপ্রযুক্ত কয়েদ হইলেও চুক্তির নিয়ম হইতে মজুরের নিস্তার হইল এমত জ্ঞান করিতে হইবে না।

অপরাধ নির্ণয় হইলে চুক্তি হইতে মুক্ত না হইবার কথা।

পরন্তু দণ্ডের মিয়াদ ফুরাইলে পর যদিও মুনিবের পক্ষে মজুরকে জিম্মা লইবার জন্যে কোন ব্যক্তি উপস্থিত না থাকে, তথাপি মিয়াদ কোন ক্রমে বাড়াইয়া দিতে হইবে না। তদ্রূপ স্থলে মজুরকে ঐ মুনিবের [illegible] স্থানে বা প্রধান কর্ম্ম স্থানে পাঠান যাইবে ও পাঠাইতে যে খরচ লাগে তাহা ৯১ ধারার বিধানমতে মুনিবের স্থানে আদায় করা যাইবে ইতি।

74 The duration of every unlawful absence from labour, of which any immigrant may be convicted, and every period of imprisonment for any offence under this Act, shall on the request of the employer be endorsed by the convicting Magistrate on the employer's instrument

Duration of unlawful absence and of imprisonment to be included in term of immigrant

and no such period of imprisonment or unlawful absence so endorsed shall be reckoned as part of the term for which the immigrant is bound to serve but such term shall extend to such further period as is equivalent to the aggregate amount of the imprisonment and unlawful absence so endorsed

৭৪ ধারা। কোন মজুরের যত দিন বেআইনিমতে কর্ম্মে না যাওয়ার দোষ প্রমাণ হয়, এবং যে কোন অপরাধ করিয়া এই আইনমতে যত দিন কয়েদ থাকে যে মাজিষ্ট্রেট সাহেব ঐ দণ্ডের আজ্ঞা করিলেন তিনি মুনিবের প্রার্থনামতে মুনিবের দলীলের পৃষ্ঠে মজুর তত দিন কর্ম্মে যায় নাই কি তত দিন কয়েদ ছিল বলিয়া লিখিবেন।

বেআইনীমতে হাজির না হওয়ার ও কয়েদ থাকার সময় মজুরী করিবার মিয়াদের মধ্যে না ধরিবার কথা।

আর ঐ দলীলের পৃষ্ঠে কয়েদ ছিল কি কর্ম্মে যায় নাই বলিয়া যত দিন লেখা থাকে মজুরের চাকরী করিতে হইবার মিয়াদের মধ্যে সেইং দিন ধরা যাইবে না, কিন্তু দলীলের পৃষ্ঠে কারাবদ্ধ থাকার ও বেআইনীমতে কর্ম্মে হাজির না থাকার যত দিন লেখা থাকে, তাহার মজুরী করিবার মিয়াদ মোটে তত দিন বাড়িয়া যাইবে ইতি।

*Complaints against employers*

মুনিবের নামে নালিশের কথা।

75 If any immigrant states to his employer or to any person acting for such employer that he desires to make a complaint to the Inspector of Immigrants of personal ill usage or breach of any provision of this Act on the part of such employer or other person the person to whom such statement has been made shall within forty eight hours, send notice thereof in writing to the Inspector, and in default of so doing such person shall be liable to a fine not exceeding one hundred rupees

If immigrant desire to complain to Inspector

৭৫ ধারা। কোন মজুর যদি আপন মুনিবকে কি মুনিবের পক্ষে কর্ম্মকারি কোন ব্যক্তিকে কহে যে, আমার প্রতি আপনকার অত্যাচার হইয়াছে কিম্বা আপনি এই আইনের কোন বিধান লঙ্ঘন করিয়াছেন বলিয়া মজুরদের ইনস্পেক্টর সাহেবের নিকটে নালিশ করিতে চাহি, তাহা হইলে যে ব্যক্তির নিকট সেই কথা কহা যায় তিনি আটচল্লিশ ঘণ্টার মধ্যে ইনস্পেক্টরের নিকট লিখিয়া সেই বিষয়ের নোটিস দিবেন, না দিলে তাঁহার ১০০ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

মজুর নালিশ করিতে চাহিলে ইনস্পেক্টরকে মুনিবের সংবাদ দিবার কথা।

76 Whenever any Inspector of Immigrants receives such notice in writing as aforesaid, or has other reasonable grounds for believing that any immigrant within the local limits of his jurisdiction has been injured by personal ill usage or breach of any provision of this Act as aforesaid he shall so soon as conveniently may be make full enquiry into the matter complained of

Procedure on receipt of notice of complaint.

77 If, upon such enquiry the Inspector finds that the complaint is untrue or frivolous or vexatious he shall enter in his book the particulars of such complaint, and a short statement of the grounds of his finding respecting it, and shall dismiss the complaint

Procedure if complaint be untrue or frivolous.

and in such case shall endorse on the employer's instrument the number of days during which the complainant has been absent from work in consequence of such enquiry

and such number of days shall be added to the period for which the complainant had contracted to serve

and every such endorsement shall be conclusive evidence that such immigrant has absented himself from his labour without sufficient cause during the number of days so endorsed

When the complaint is frivolous and vexatious the complainant shall be liable on conviction before a Magistrate to a fine not exceeding five rupees

78 If upon enquiry as aforesaid the Inspector is of opinion that the complaint is well founded he shall, if a Magistrate dispose of the case in due course of law

Procedure if complaint be well founded.

If the Inspector is not a Magistrate he shall without delay send the complainant and his witnesses to the nearest Magistrate and such Magistrate shall thereupon dispose of the case in due course of law

79 If, upon the complaint of any immigrant, it is proved to the satisfaction of the Magistrate that the wages of such immigrant are in arrear to an amount exceeding the total of his wages for two months such Magistrate may award to the complainant the amount which appears to be then due to him and also by way of compensation, such further sum not exceeding that amount as appears to the Magistrate to be just, and in case of default the entire sum

Recovery of wages

Compensation if wages are due for more than two months

৭৬ ধারা। মজুরদের কোন ইনস্পেক্টর সাহেব পূর্ব্বোক্ত লিখিত নোটিস পাইলে, অথবা আপনার এলাকার অন্তর্গত স্থানে কোন মজুরের পক্ষে উক্ত প্রকারে অত্যাচার কি এই আইনের কোন বিধান লঙ্ঘন হইয়া মজুরের হানি হইয়াছে, সেই ইনস্পেক্টর সাহেবের ইহা জানিবার যুক্তিমত কারণ থাকিলে, তিনি সুবিধামতে যত শীঘ্র পারেন সেই নালিশের সম্পূর্ণ তদন্ত লইবেন ইতি।

নালীশের সংবাদ পাইলে যাহা কর্ত্তব্য তাহার কথা।

৭৭ ধারা। উক্ত প্রকারে তদন্ত লইয়া ইনস্পেক্টর সাহেবের বিবেচনায় ঐ নালিশ অসত্য কি তুচ্ছ কি ক্লেশজনকমাত্র হইলে তিনি আপন বহীতে সেই নালিশের বৃত্তান্ত ও তদ্বিষয়ে যাহা নির্ণয় করিলেন তাহার হেতু সংক্ষেপে লিখিয়া মোকদ্দমা ডিসমিস করিবেন।

নালিশ অসত্য কি তুচ্ছ হইলে যাহা কর্ত্তব্য তাহার কথা।

আরো সেই তদন্ত প্রযুক্ত বাদী যত দিন কর্ম্মে যায় নাই মুনিবের দলীলের পৃষ্ঠে তিনি ঐ দিনের সংখ্যা লিখিয়া দিবেন।

ও ঐ মজুরের চাকরী করিবার মিযাদ তত দিন বাড়িয়া যাইবে ও

ঐ দলীলের পৃষ্ঠে যত দিন লেখা হইয়াছে মজুর উপযুক্ত কারণভিন্ন তত দিন কর্ম্মে যায় নাই, ঐ পৃষ্ঠলিপিই ইহার সিদ্ধান্ত প্রমাণ হইবে।

যদি নালিশ তুচ্ছ ও ক্লেশজনক মাত্র হয়, তবে মাজিষ্ট্রেটের সম্মুখে অপরাধ নির্ণয় হইলে বাদির পাঁচ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

৭৮ ধারা। যদি ইনস্পেক্টর পূর্ব্বোক্ত তদন্তক্রমে সেই নালিশ সমূলক জ্ঞান করেন, তবে তিনিই মাজিষ্ট্রেট হইলে আইনের নিয়মিত দাঁড়ামতে মোকদ্দমা নিষ্পত্তি করিবেন।

নালিশ সত্য হইলে যাহা কর্ত্তব্য তাহার কথা।

মাজিষ্ট্রেট না হইলে বাদিকে ও তাহার সাক্ষিদিগকে অবিলম্বে নিকটবর্ত্তি মাজিষ্ট্রেট সাহেবের নিকটে পাঠাইবেন। উক্ত মাজিষ্ট্রেট সাহেব আইনের নিয়মিত দাঁড়ামতে সেই বিষয়ের নিষ্পত্তি করিবেন ইতি।

৭৯ ধারা। মজুরের দুই মাসের বেতন যত টাকা হয় সর্ব্বশুদ্ধ তাহার অধিক বেতন বাকী আছে মজুরের নালিশক্রমে এই কথা মাজিষ্ট্রেট সাহেবের সন্তোষমতে প্রমাণ করা গেলে, সেই সময়ে ঐ মজুরের যত টাকা পাওনা বলিয়া দেখা যায় মাজিষ্ট্রেট সাহেব তাহার তত টাকা পাইবার আজ্ঞা করিতে পারিবেন। আরো মাজিষ্ট্রেট সাহেবের বিবেচনায় তাহার ঐ টাকার অনধিক আর যত টাকা ন্যায়মতে পাওনা হইতে পারে তিনি ক্ষতিপূরণস্বরূপে তাহার আর তত টাকা

বেতন আদায়ের কথা।

দুই মাসের অধিক বেতন বাকী থাকিলে ক্ষতিপূরণের কথা।

shall be recovered in manner provided by section ninety one, and shall be paid to the complainant

পাইবার আজ্ঞা করিতে পারিবেন। তাহা দেওয়া না গেলে ৯১ ধারার বিধানমতে সমুদয় টাকা আদায় হইয়া বাদিকে দেওয়া যাইবে ইতি।

Cancellation of assignment

80 If any employer or any person placed in authority over any immigrant by such employer is convicted of any offence causing injury to the person or property of such immigrant and triable under the Code of Criminal Procedure by the Court of Session

নিরূপণপত্র বাতিল করিবার কথা।

৮০ ধারা। যাহাতে মজুরের কিম্বা তাহার সম্পত্তির হানি হইয়াছে, কোন মুনিবের কিম্বা কোন ব্যক্তি ঐ সাহেবের স্থানে মজুরের উপর ক্ষমতা পাইয়া তাহার এমত অপরাধ প্রমাণ হইলে ও ফৌজদারী মোকদ্দমার কার্য্যবিধানের আইনমতে ঐ অপরাধ সেশন আদালতের বিচার্য্য হইলে,

or if any such employer, or other person as aforesaid, is twice convicted of any such offence against such immigrant triable under the said Code by a Magistrate

কিম্বা উক্ত আইনক্রমে মাজিষ্ট্রেটের দ্বারা তদ্রূপ অপরাধের বিচার হইতে পারিলে ঐ মজুরের প্রতি ঐ মুনিবের কিম্বা পূর্ব্বোক্ত অন্য ব্যক্তির সেই অপরাধ দুইবার প্রমাণ হইলে,

or if it be proved before a Magistrate that the wages of such immigrant are in arrear to an amount exceeding the total of such wages for three months

কিম্বা ঐ মজুরের তিন মাসের বেতন মোটে যত টাকা হয় সর্ব্বশুদ্ধ তাহার অধিক বেতন পাওনা আছে, ইহা কোন মাজিষ্ট্রেটের সম্মুখে প্রমাণ করা গেলে,

or if a Magistrate on the report of the Inspector and after due inquiry in the presence of the parties is satisfied that any immigrant has been subjected to ill usage by such employer or any other person placed in authority over the immigrant by such employer or has been compelled by such employer or person to perform any labour when known to such employer or person to be unfit for it

কিম্বা মুনিব কি তাঁহার স্থানে মজুরদের উপর ক্ষমতা পাইয়া অন্য ব্যক্তি তাহার প্রতি কুব্যবহার করিয়াছে কিম্বা মুনিব মজুরকে বিশেষ কোন কর্ম্ম করিতে অপারক জানিলেও তাহাকে জোর করিয়া সেই কর্ম্ম করাইয়াছেন, মাজিষ্ট্রেট সাহেব ইনস্পেক্টরের রিপোর্ট-ক্রমে ও উভয়পক্ষের সাক্ষাতে উপযুক্ত তদন্ত লইয়া ইহা হৃদবোধমতে জানিতে পাইলে,

the Magistrate may if he think fit on the application of the immigrant in each of such cases cancel the assignment of such immigrant and award to him in addition to the wages (if any) due for service performed compensation not exceeding thirty rupees

ঐ প্রত্যেক স্থলে মাজিষ্ট্রেট সাহেব উচিত বোধ করিলে মজুরের প্রার্থনাক্রমে তাহার নিরূপণপত্র বাতিল করিতে পারিবেন, এবং কর্ম্মের নিমিত্ত যে বেতন পাওনা থাকে তাহার উপর ত্রিশ টাকার অনধিক ক্ষতিপূরণ পাইবার আজ্ঞা করিতে পারিবেন।

Every such cancelment shall be certified by the Magistrate on the back of the immigrant's instrument, or if such instrument be not forthcoming by writing under the Magistrate's hand delivered to the immigrant

তদ্রূপে বাতিল করা গেলে মাজিষ্ট্রেট সাহেব মজুরের দলীলের পৃষ্ঠে সেই মর্ম্মের সর্টিফিকট লিখিবেন কিম্বা সেই দলীল পাওয়া যাইতে না পারিলে মাজিষ্ট্রেট সাহেবের স্বাক্ষর করা সেই মর্ম্মের লিপি মজুরকে দেওয়া যাইবে।

The compensation may be recovered in manner provided by section ninety one

হানিপূরণের টাকা ৯১ ধারার বিধানমতে আদায় হইতে পারিবে ইতি।

*Determination of Assignments and Contracts*

নিরূপণপত্রের ও চুক্তির মিয়াদ ফুরাইবার কথা।

Immigrant who has completed his assignment may have such completion endorsed

81 Every immigrant assigned under this Act on completing the term of his assignment or on the avoidance of the same may appear before the Inspector or Immigration Agent, who shall on being satisfied that the term has come to an end make an entry to that effect on the immigrant's instrument

মজুরের নিরূপণ হওয়ার মিয়াদ পূর্ণ হইলে সেই কথা পৃষ্ঠে লেখাইয়া লইতে পারিবার কথা।

৮১ ধারা। এই আইনমতে যে মজুরকে নিরূপণ করা যায় তাহার নিরূপিত থাকার মিয়াদ পূর্ণ হইলে কিম্বা অন্যথা করা গেলে, সেই মজুর ইন্সিপেক্টরের কিম্বা ইমিগ্রেশন এজেন্টের সম্মুখে যাইতে পারিবে, ও সেই মিয়াদ শেষ হইয়াছে উক্ত সাহেব ইহা হৃদবোধমতে জানিলে, মজুরের দলীলে সেই মর্ম্মের কথা লিখিয়া দিবেন ইতি।

82 Any employer or agent forcibly or fraudulently detaining an immigrant after the completion or avoidance of his assignment, or wilfully failing to give notice of such completion in accordance with rules prescribed under section eighty seven, shall be liable to fine not exceeding five hundred rupees

Penalty for forcibly detaining immigrant after completion of assignment or for omitting to give notice of such completion

৮২ ধারা। মজুরের নিরূপিত থাকার মিয়াদ ফুরাইলে কি অন্যথা হইলেও মুনিব কি তাহার একেণ্ট তাহাকে জোর করিয়া কি প্রতারণা করিয়া আটক করিয়া রাখিলে কিম্বা ৮৭ ধারায় যে বিধির নির্দেশ হইল তদনুসারে ইচ্ছাপূর্ব্বক ঐ মিয়াদ পূর্ণ হওয়ার নোটিস না দিলে, সেই সাহেবের ৫০০ টাকা পর্য্যন্ত দণ্ড হইতে পারিবে ইতি।

নিরূপণের মিয়াদ পূর্ণ হইলেও মজুরকে জোর করিয়া রাখিবার কিম্বা মিয়াদ ফুরাইবার নোটিস না দিবার দণ্ডের কথা।

83 Any immigrant who is not assigned under this Act may redeem the unexpired term of his contract of service by paying to the Immigration Agent such sum of money as will repay the expense incurred by Government under this Act and chargeable to such immigrant after taking into account any repayment already made by him and the certificate of the Immigration Agent shall be conclusive evidence of the sum so chargeable

Immigrant not assigned under Act may redeem unexpired term of contract

৮৩ ধারা। কোন মজুর এই আইনমতে নিরূপিত না হইলে, তাহার পক্ষে গবর্ণমেণ্টের যত টাকা খরচ হইয়াছে তাহার মধ্যে যত টাকা দিলে সেই খরচ শোধ হয় ইমিগ্রেশন একেণ্ট সাহেবকে তত টাকা দিলে, তাহার কর্ম্ম করিবার চুক্তির যত দিন বাকী থাকে তত দিন কমা হইতে পারিবে। পূর্ব্বে যদি ঐ খরচের কোন অংশ ফিরিয়া দিয়া থাকে তাহাও হিসাবে ধরা যাইবে। ও তাহার যত টাকা দেনা হয় ইমিগ্রেশন একেণ্ট সাহেব এই বিষয়ের যে সর্টিফিকট দেন তাহাই তাহার সিদ্ধান্ত প্রমাণ হইবে ইতি।

মজুর আইনমতে নিরূপিত না হইলে তাহার টাকা দিয়া চুক্তির মিয়াদের অবশিষ্টকাল হইতে মুক্ত হওয়ার কথা।

84 Any immigrant who is assigned under this Act and who is desirous to redeem the unexpired term of his contract may demand to be taken or allowed to go before the Inspector of Immigrants within the local limits of whose authority he may be employed

Power to redeem contract

৮৪ ধারা। এই আইনমতে যে মজুর নিরূপিত হয় তাহার চুক্তিমতে মজুর করিবার যত দিন বাকী থাকে, সে তত দিনের সমান মূল্য দিয়া চুক্তি হইতে নিস্তার পাইতে চাহিলে, যে ইনস্পেকটরের ক্ষমতার অধীন স্থানে কর্ম্ম করে তাঁহার নিকট আনীত হইবার কি যাইবার অনুমতির দাওয়া করিতে পারিবে।

চুক্তিহইতে মুক্তি ক্রয় করিবার কথা।

The Inspector shall then inform him what is the price at which his contract may be redeemed

যত টাকা দিলে তাহার চুক্তিহইতে মুক্তি পাওয়া যাইতে পারিবে ইনস্পেকটর সাহেব তাহাকে তখন জানাইবেন,

and on his depositing that price in the hands of the Inspector, the Inspector shall give notice to the employer that such immigrant requires him within one week, to show cause why such immigrant should not redeem his contract for the sum so deposited

এবং ইনস্পেকটর সাহেবের হাতে ঐ টাকা দিলে ইনস্পেকটর সাহেব মুনিবকে এই মর্ম্মের নোটিস দিবেন যে মজুর উক্ত প্রকারে যত টাকা গচ্ছিত করিল তাহ লইয়া চুক্তিহইতে তাহার নিস্তার না পাইবার কোন কারণ থাকিলে, তুমি এক সপ্তাহের মধ্যে উপস্থিত হ য়া ঐ কারণ জানাও, মজুরের এই প্রার্থনা।

and if no sufficient cause be shown within that time or such enlarged time as the Inspector deems reasonable he shall require the production of the immigrant's instrument and endorse thereon a certificate of redemption and out of the sum in deposit the employer of such immigrant shall be paid the value of the unexpired term of assignment

সেই সময়ের মধ্যে, কিম্বা ইনস্পেকটর সাহেব আর যত দিন যুক্তিসঙ্গত জানেন তত দিনের মধ্যে, উপযুক্ত কারণ না জানাইলে, ইনস্পেকটর সাহেব সেই মজুরের দলীল আনাইয়া 'সে মূল্য দিয়া মুক্তি পাইয়াছে' ঐ পত্রের পৃষ্ঠে এই মর্ম্মের সর্টিফিকট লিখিবেন ও মজুরের নিরূপিত থাকার অবশিষ্ট কালের যত মূল্য হয় ঐ গচ্ছিত টাকাহইতে তাহার মুনিবকে তত টাকা দেওয়া যাইবে।

From and after the date of such endorsement the immigrant's contract shall be deemed to have determined

ঐ পৃষ্ঠলিপির তারিখঅবধি মজুরের চুক্তি শেষ হইল এমত জ্ঞান হইবে।

The value of the unexpired term of assignment shall be such as is provided for by the terms of the assignment or as may be fixed by any rules made under section eighty seven, clause (*g*) and in force at the date of the assignment

Value of unexpired term of assignment

85 Every immigrant whose contract has been completed or otherwise determined shall be entitled to receive forthwith from the Immigration Agent a certificate of release in such form as may from time to time be prescribed by the Chief Commissioner

Certificate of release from contract

## PART V

### SUBSIDIARY RULES

86 The Local Government of every port of embarkation under this Act may from time to time make rules consistent with this Act to regulate the following matters —

Power of Local Government of port of embarkation

(*a*) the fees payable under section fourteen

(*b*) the form of notice of the arrival of emigrants at depôts

(*c*) the management and regulation of depôts

(*d*) the medical care of emigrants during their residence at the depôts and during transport

(*e*) the clothing to be supplied to emigrants during transport

(*f*) the mode of applying for licenses under section thirty seven

(*g*) the survey of emigrant vessels,

(*h*) the procedure on embarkation

(*i*) the space to be provided for emigrants on board ships sailing from ports of embarkation under this Act,

(*j*) the provisions, fuel and water to be laden on board such vessels and the daily allowance to be issued to each immigrant

(*k*) the medical officers medicines and medical requirements to be on board such vessels,

(*l*) the ventilation and cleanliness of vessels during the journey, the control of officers, cooks and other servants, and generally the accommodation of immigrants

নিরূপিত থাকার বাকী সময়ের মূল্য নির্ণয় করিতে গেলে নিরূপণ পত্রের নিয়মের মধ্যে যে বিধান থাকে কিম্বা ৮৭ ধারার (ছ) প্রকরণমতে যে বিধি প্রণীত হয় ও নিরূপণ পত্রের তারিখে প্রবল থাকে সেই বিধিমতে তাহা নির্ণয় হইবে ইতি।

নিরূপিত থাকার অবশিষ্ট সময়ের মূল্য নিরূপণ করিবার কথা।

৮৫ ধারা। মজুরের চুক্তির মিয়াদ ফুরাইলে কি প্রকারান্তরে শেষ করা গেলে, ইমিগ্রেশন এজেন্ট সাহেবের স্থানে তাহার অগৌণে মুক্তির সর্টিফিকট পাইবার স্বত্ব থাকিবে শ্রীযুত প্রধান কমিশ্যনর সাহেব সময়েং যে পাঠ নির্দ্দিষ্ট করেন, ঐ সর্টিফিকট সেই পাঠে লেখা যাইবে ইতি।

চুক্তি হইতে মুক্তি পাইবার সর্টিফিকটের কথা।

## পঞ্চম অধ্যায়।

### পরিশিষ্ট বিধি।

৮৬ ধারা। এই আইনমতে নৌকাদিতে উঠিবার বন্দর যে গবর্ণমেণ্টের অধীন থাকে সেই গবর্ণমেণ্ট সময়েং এই আইন সঙ্গত নিম্নলিখিত বিষয়ের বিধি করিতে পারিবেন—

নৌকাদিতে উঠিবার বন্দরে স্থানীয় গবর্ণমেণ্টের ক্ষমতার কথা।

(ক) ১৪ ধারামতে যত ফী দিতে হইবে তাহার বিধি।

(খ) আড্ডায় মজুরদের পঁহুছিবার নোটিস যে পাঠে লিখিতে হইবে তাহার বিধি।

(গ) আড্ডার অধ্যক্ষতাপ্রভৃতি কার্য্য যে বিধানমতে করা যাইবে তাহার বিধি।

(ঘ) মজুরদের আড্ডায় থাকনকালে ও নৌকাদিতে যাইবার সময়ে তাহাদের চিকিৎসা হইবার বিধি।

(ঙ) পথে যাইবার সময়ে মজুরদের পরিবার যে বস্ত্রাদি দিতে হইবে তাহার বিধি।

(চ) ৩৭ ধারামতে লাইসেন্স পাইবার যেরূপ প্রার্থনা করিতে হইবে তাহার বিধি।

(ছ) মজুরেরা যে নৌকাদিতে যায় তাহার অবস্থার যেরূপে অনুসন্ধান করিতে হইবে তাহার বিধি।

(জ) নৌকাদিতে উঠিবার সময়ে যাহা করিতে হইবে তাহার বিধি।

(ঝ) এই আইনমতে নৌকাদিতে উঠিবার বন্দর হইতে যাইবার সময়ে নৌকাদিতে মজুরদের থাকিবার যত স্থান নিরূপণ করিতে হইবে তাহার বিধি।

(ঞ) সেই নৌকাদিতে আহারীয় যত দ্রব্য ও যত জ্বালানি কাষ্ঠ প্রভৃতি ও যত জল দিতে হইবে ও প্রত্যেক জন মজুর প্রতিদিন যত করিয়া পাইবে তাহার বিধি।

(ট) ঐ নৌকাদিতে যত জন ডাক্তর ও যেং ঔষধ ও চিকিৎসা সংক্রান্ত যেং উপকরণ থাকিবে তাহার বিধি।

(ঠ) পথে যাইবার সময়ে নৌকাদিতে বাতাস খেলিবার ও নৌকাদি পরিষ্কার রাখিবার ও কর্ম্মকারকের ও পাচকদের ও অন্য চাকরদের উপর কর্ত্তৃত্ব রাখিবার ও সাধারণে মজুরদের স্বচ্ছন্দে থাকার যেং বিধি করিতে হইবে তাহাও করিবেন ইতি।

after examination by a competent officer be disposed of as the said Board may direct by a special or general order."

35.—Whenever any fine or forfeiture is levied from a person convicted of the unlawful manufacture of spirituous or fermented liquors or intoxicating drugs or of the unlawful sale purchase, or possession of such liquors or drugs, or of the unlawful cultivation of plants from which intoxicating drugs are produced the Magistrate who adjudicates the case shall direct the amount of the fine or forfeiture to be divided in such proportions as he may think fit between any persons (whether they be Abkaree or Police officers or otherwise) who were instrumental in the detection of the offence the seizure of the articles in respect of which the offence was committed or the capture of the offender. The Magistrate shall also determine the proportions in which the proceeds of the sale of the confiscated articles, except in the case of opium, shall be distributed among the said persons and in the case of opium confiscated, shall direct that if such opium be declared fit for use by competent authority a reward of one rupee and eight annas for each seer so confiscated shall be similarly distributed.

Distribution of fines or forfeitures among Abkaree and Police officers.

Provided that if any confiscated article shall have been sold or may be sold by the Collector for a price which includes the duty leviable on the said article, such amount as the Collector may determine to represent such duty shall be deducted from the sale proceeds and credited to Government and the remainder only of the price realized by the sale shall be deemed to be sale proceeds to be distributed under the order of the said Magistrate.

The Board of Revenue, with the sanction of the Local Government may lay down rules for the prompt payment of rewards to officers of such

পর কার্য্যকারক তাহা পরীক্ষা করিয়া দেখিলে পর উক্ত বোর্ড সাধারণ কি বিশেষ আজ্ঞা করিয়া ঐ আফীম লইয়া যা । করিতে আজ্ঞা করেন তাহা করা যাইবে ইতি।

৩৫ ধারা। উগ্র কি গাঁজাল শরাব কি মাদক দ্রব্য বেআইনীমতে প্রস্তুত করিয়াছে, কিম্বা ঐ মদ কি মাদক দ্রব্য বেআইনীমতে বিক্রয় কি ক্রয় করিয়াছে কি নিকট রাখিয়াছে কিম্বা যে গাছহইতে মাদক দ্রব্য পাওয়া যায় বেআইনীমতে সেই গাছের চাষ করিয়াছে বলিয়া কোন ব্যক্তির অপরাধ প্রমাণ হওয়া তাহার অর্থ কি সম্পত্তি দণ্ড হইলে, যে ব্যক্তিদের দ্বারা ঐ অপরাধ ধরা পড়িল কিম্বা যে বিষয় লইয়া ঐ অপরাধ হইল তৎসংক্রান্ত দ্রব্য যে ব্যক্তিরা ক্রোক করিল কিম্বা যে ব্যক্তির অপরাধিকে গ্রেপ্তার করিল, তাঁহারা আবকারী কি পোলীসের আমলা কি অন্য ব্যক্তি হইলেও যে মাজিষ্ট্রেট সাহেব মোকদ্দমার বিচার করেন তিনি যে হিসাব উচিত বোধ করেন সেই হিসাবমতে ঐ ব্যক্তিদের মধ্যে দণ্ডের টাকা ভাগ করিয়া দিবার আজ্ঞা করিতে পারেন। আর আফীম ছাড়া জব্দ করা অন্য দ্রব্য বিক্রয় হইয়া যত টাকা পাওয়া যায় তাহা ঐ ব্যক্তিদের মধ্যে যে হিসাবে ভাগ করিয়া দেওয়া যাইবে মাজিষ্ট্রেট সাহেব তাহাও নির্ণয় করিবেন। আর আফীম জব্দ হইলে, উপযুক্ত ক্ষমতাপন্ন কার্য্যকারক তাহা ব্যবহারের উপযুক্ত বলিয়া জানাইলে তদ্রূপে জব্দ করা প্রত্যেক সের আফীমের নিমিত্তে ১॥ টাকার হিসাবে তাহাদিগকে পুরস্কার দিবার আজ্ঞা করিবেন।

আবকারী ও পোলীসের আমলাদের মধ্যে দণ্ডের টাকা ভাগ করিয়া দিবার কথা।

কিন্তু কালেক্টর সাহেব জব্দকরা কোন দ্রব্য যে মূল্যে বিক্রয় করিলেন কি করেন, ঐ দ্রব্যের উপর যে মাশুল লাগে তাহাও সেই মূল্যের মধ্যে ধরা গেলে, ঐ দ্রব্য যত মূল্যে বিক্রয় হয় কালেক্টর সাহেব মাশুল বলিয়া যত টাকা ধরেন তাহা সেই মূল্য হইতে বাদ দিয়া গবর্ণমেণ্টের নামে জমা করিয়া লওয়া যাইবে। অবশিষ্ট টাকামাত্র বিক্রয়ের উৎপন্ন বলিয়া উক্ত মাজিষ্ট্রেট সাহেবের আজ্ঞাক্রমে বাঁটিয়া দেওয়া যাইবে।

স্থানীয় গবর্ণমেণ্টের যে কার্য্যকারকদের ও অন্য যে ব্যক্তিদের দ্বারা এই আইনমতে অপরাধ ধরা পড়ে কিম্বা নিষিদ্ধ দ্রব্য ক্রোক করা কি অপরাধিদিগকে ধর

Government and others who have been instrumental in the detection of offences, seizure of illicit articles, or capture of offenders under this Act, and any sum which may have been paid to any person under such rules may be taken into account as a part or the whole of the payment which may be awarded by a Magistrate to such person under this section.

4. The powers of seizure, search and arrest given to Abkaree officers by section twenty of the said Act XI of 1849

[illegible]

shall also be exercised by any Police officers who may be specially selected by the Commissioner of Police for such purpose; and the powers which are conferred upon the Collector by the said section as regards the issue of warrants directed to Abkaree officers shall also be vested in the Commissioner of Police in respect of the issue of warrants directed to Police officers, selected in the manner aforesaid:

provided that under the said section it shall not be competent to the Collector to issue a warrant directed to a Police officer, nor shall it be competent to the Commissioner of Police to issue a warrant directed to an Abkaree officer.

5. Whenever any Police officer under the provisions of section nineteen or of section twenty of the said Act XI of 1849 shall arrest any person or shall seize

[illegible]

any spirituous or fermented liquors or intoxicating drugs, he shall carry the person arrested, or the illicit articles seized, or both, as the case may be, with all convenient despatch to a Magistrate of Police, and shall within twenty-four hours thereafter make a full report to the Commissioner of Police; and the Commissioner of Police shall at once inform the Collector of the fact of the arrest or seizure and of the circumstances of the case, and the Magistrate of Police shall proceed to adjudicate the case according to law.

[illegible]

6. The Commissioner of Revenue of the division within which the Town of Calcutta is or may be situated shall possess the powers and perform the duties vested by Act XI of 1849 in the Commissioner of Abkaree.

[illegible]

[*Government Gazette, 24th August* 1875.]

যায়, রেবিনিউ বোর্ডের সাহেবেরা ঐ গবর্ণমেণ্টের অনুমতি লইয়া তাঁহাদের দ্বারায় পুরস্কার পাইবার বিধি করিতে পারিবেন। ও সেই বিধি মতে কোন ব্যক্তিকে যে টাকা দেওয়া যায়, মাজিষ্ট্রেট সাহেব এই ধারামতে তাহার যত পাইবার আজ্ঞা করেন, ঐ টাকা তাঁহার প্রাপ্য কি প্রাপ্যের একাংশ বলিয়া ধরা যাইবে ইতি।

৪ ধারা। ১৮৪৯ সালের উক্ত ১১ আইনের ২০ ধারামতে আবকারী আমলাদের প্রতি ক্রোক ও তলাশ ও গ্রেপ্তার করিবার যে২ ক্ষমতা দেওয়া গেল, পোলীসের কমিশ্যনর সাহেব সেই কার্য্যের নিমিত্তে পোলীসের যে কর্ম্মকারকদিগকে বিশেষমতে মনোনীত করেন তাঁহারাও সেই ক্ষমতামতে কার্য্য করিবেন। আর উক্ত ধারামতে আবকারী আমলাদের নামে পরওয়ানা দেওনের বিষয়ে কালেক্টর সাহেবদের প্রতি যে ক্ষমতা প্রদান করা গেল পূর্ব্বোক্তমতে মনোনীত পোলীসের আমলাদের নামে পরওয়ানা দেওন বিষয়ে পোলীসের কমিশ্যনর সাহেবেরও প্রতি সেই ক্ষমতা বর্ত্তিবে।

পোলীসের কোন২ কার্য্যকারকের সেই ক্ষমতামতে কার্য্য করিবার ক্ষমতার কথা।

কিন্তু উক্ত ধারামতে কালেক্টর সাহেব পোলীসের আমলার নামে পরওয়ানা দিতে পারিবেন না ও পোলীসের কমিশ্যনর সাহেব আবকারী আমলার নামে পরওয়ানা দিতে পারিবেন না ইতি।

৫ ধারা। পোলীসের কোন কর্ম্মকারক ১৮৪৯ সালের উক্ত ১১ আইনের ১৯ কি ২০ ধারার বিধানমতে কোন ব্যক্তিকে ধরিলে কিম্বা উগ্র কি গাঁজান শরাব কি মাদক দ্রব্য ক্রোক করিলে তিনি সেই ধৃত ব্যক্তিকে কিম্বা বিনানুমতির যে দ্রব্য ক্রোক করা গেল তাহা, কিম্বা বিষয় বিশেষে সেই ব্যক্তিকে ও সেই দ্রব্য সাধ্যমতে ত্বরায় পোলীসের কোন মাজিষ্ট্রেট সাহেবের নিকট আনিবেন ও তাহার পর চব্বিশ ঘণ্টার মধ্যে পোলীসের কমিশ্যনর সাহেবের নিকট সেই কথার সম্পূর্ণ রিপোর্ট করিবেন। ও পোলীসের কমিশ্যনর সাহেব তৎক্ষণ কালেক্টর সাহেবকে সেই ব্যক্তির কি দ্রব্যের ধৃত হওয়ার কথা ও তাহার বৃত্তান্ত জানাইবেন। পোলীসের মাজিষ্ট্রেট সাহেব আইনঅনুসারে সেই মোকদ্দমা বিচার করিয়া নিষ্পত্তি করিতে প্রবর্ত্ত হইবেন ইতি।

যে ব্যক্তিকে গ্রেপ্তার করা যায় ও যে দ্রব্য ক্রোক করা যায় পোলীসের আমলার সেই দ্রব্য মাজিষ্ট্রেটের নিকট লইয়া যাইতে হইবার ও পোলীসের কমিশ্যনর সাহেবের নিকট রিপোর্ট করিতে হইবার কথা।

কালেকটর সাহেবকে কমিশ্যনরের জানাইতে হইবার কথা।

৬ ধারা। ১৮৪৯ সালের ১১ আইনমতে আবকারী কমিশ্যনর সাহেবের যে ক্ষমতা থাকে, ও তাহার প্রতি যে২ কর্ম্ম বর্ত্তে, কলিকাতা নগর যে খণ্ডের অন্তর্গত থাকে সেই খণ্ডের রাজস্বের কমিশ্যনর সাহেবের সেই ক্ষমতা থাকিবে ও তাঁহার প্রতি সেই২ কর্ম্ম বর্ত্তিবে ইতি।

আবকারী কমিশ্যনরের ন্যায় রাজস্বের কমিশ্যনরের ক্ষমতা থাকার কথা।

## PART III

### AMENDMENT AND EXTENSION OF ACT XXI OF 1856

Amendment of certain sections of Act XXI of 1856

7 Act XXI of 1856 shall be read as if, for sections thirty three, fifty seventy four, seventy five and seventy six of the said Act the following sections were substituted —

Board may prescribe rules to regulate the supply of fermented liquors to licensed vendors and the cultivation preparation, storing, possession and transport of intoxicating drugs

33.—The Board of Revenue may with the sanction of the Lieutenant Governor, from time to time prescribe rules consistent with this Act

for regulating the mode in which fermented liquors shall be supplied to licensed vendors of the same

for subjecting the cultivation of plants from which intoxicating drugs are produced, and the preparation of the said drugs, to such restrictions and supervision as may be deemed necessary to secure the duty leviable thereon,

and for granting licenses or passes to persons cultivating, preparing storing possessing, purchasing or transporting the said plants or drugs

All such rules shall be published in the *Calcutta Gazette*, and when so published shall have effect as if they were contained in this Act

Every person who refuses or neglects to obey or contravene any rule issued and sanctioned under the provisions of this section, shall be liable to a fine not exceeding two hundred rupees

Provisions of the two last preceding sections not to apply to the sale or possession of taree used in making sugar nor to the sale or possession of intoxicating drugs by licensed cultivators

50.—The provisions of the two last preceding sections, so far as they relate to the sale and possession of fermented liquors, do not apply to the sale and possession of taree the produce of the date tree when supplied or used for the manufacture of goor or molasses

and the provisions of the said sections relating to the sale and possession of intoxicating drugs, do not apply to

## তৃতীয় অধ্যায়।

### ১৮৫৬ সালের ২১ আইন সংশোধন ও বিস্তৃত করিবার কথা।

১৮৫৬ সালের ২১ আইনের কোনং ধারা সংশোধন করিবার কথা।

৭ ধারা। ১৮৫৬ সালের ২১ আইনের ৩৩ ৫০ ৭৪ ৭৫ ও ৭৬ ধারার পরিবর্ত্তে এইং ধারা দিয়া তাহা পাঠ করিতে হইবে—

লাইসেন্সপ্রাপ্ত বিক্রেতাদিগকে গাঁজাল শরাব দিবার ও মাদক দ্রব্যের চাষ ও প্রস্তুত ও গুদামজাত করিবার ও নিকট রাখিবার ও স্থানান্তরে পাঠাইবার কথা।

৩৩ ধারা। রেবিনিউ বোর্ডের সাহেবেরা শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরনর সাহেবের অনুমতিক্রমে সময়েং এই আইনের সঙ্গতভাবে এইং বিষয়ের বিধি করিতে পারিবেন,—

যে ব্যক্তিরা গাঁজাল শরাব বিক্রয় করিতে লাইসেন্স পান তাঁহাদিগকে ঐ শরাব যোগাইয়া দিবার বিধি।

যেং গাছহইতে মাদক দ্রব্য উৎপন্ন হয় সেই মাদক দ্রব্যের মাসুল আদায় করিবার জন্যে ঐ গাছের চাষ ও ঐ দ্রব্য প্রস্তুত করণ কার্য্যের সংকোচার্থক যে বিধান ও যেরূপে তত্ত্বাবধারণ করা আবশ্যক তাহা করিবার বিধি।

ও যাহারা ঐং গাছ কি মাদক দ্রব্য চাষ কি প্রস্তুত করেন কি গুদামজাত করিয়া রাখেন কি নিকট রাখেন কি বিক্রয় কি স্থানান্তরে চালান করেন তাহাদিগকে লাইসেন্স কি ছাড়পত্র দিবার বিধি।

ঐ সকল বিধি কলিকাতা গেজেটে প্রকাশ করা যাইবে করা গেলে এই আইনের মধ্যে থাকার ন্যায় প্রচলিত হইবে।

এই ধারার বিধানমতে যে বিধি প্রচলিত ও অনুমোদিত হয় কোন ব্যক্তি তাহা মানিতে না চাহিলে, কি না মানিলে, কিম্বা তাহার বিপরীত করিলে, তাহার দুই শত টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

চিনি প্রস্তুত করিতে যে তাড়ীর ব্যবহার হয় তাহা বিক্রয় করণ কি নিকট রাখন বিষয়ে ও লাইসেন্সপ্রাপ্ত চাষাদের মাদক দ্রব্য বিক্রয় করণ কি নিকট রাখার বিষয়ে ইহার পূর্ব্ব দুই ধারার কথা না খাটিবার কথা।

৫০ ধারা। ইহার পূর্ব্ব দুই ধারায় গাঁজাল শরাব বিক্রয় করিবার ও নিকট রাখিবার যেং কথা আছে, গুড় কি মাতগুড় প্রস্তুত করিবার জন্যে খর্জ্জুর গাছের যে রস যোগান হয় অথবা ব্যবহার হয় তাহা বিক্রয় ও নিকট রাখিবার পক্ষে সে কথা খাটে না।

আর উক্ত ধারায় মাদক দ্রব্য বিক্রয় করিবার ও নিকট রাখিবার বিষয়ে যেং বিধান আছে ঐ দ্রব্য যে গাছে উৎপন্ন হয় সেই

the sale or possession of such drugs by any person duly authorised under this Act to cultivate the plants which produce these drugs

provided that every such cultivator selling or parting with any such plant or any preparation made therefrom to any person other than a licensed vendor

[illegible]

a person duly authorized to purchase the same by pass or license from the Collector, or failing to account for any quantity of such plant, or of any preparation thereof which shall have been in his possession, shall be liable to a fine not exceeding five hundred rupees"

74.—Every person who shall be imprisoned under the last preceding section or on account of the non payment of any fine levied under this Act if the offence of which he has been convicted be one with respect to which the information of the Collector or an Abkaree officer is required by section seventy one of this Act, or under the provisions of section three of Act XXIII of 1860 may be confined either in the civil or in the criminal jail"

[illegible]

75.—All articles confiscated under this Act, except opium shall be disposed of by public sale under such rules as the Board of Revenue may prescribe in that behalf Confiscated opium shall after examination by a competent officer be disposed of as the said Board may direct by a special or general order"

Disposal of confiscated articles.

76.—Whenever any fine or forfeiture is levied from a person convicted of the unlawful manufacture of spirituous or fermented liquors or intoxicating drugs or of the unlawful sale purchase or possession of such liquors or drugs or of the unlawful cultivation of plants from which intoxicating drugs are produced the Magistrate who adjudicates the

[illegible]

ব্যক্তি এই আইনমতে সেই গাছের চাষ করিবার উপযুক্ত ক্ষমতা পাইলে, তাঁহারই সেই দ্রব্য বিক্রয় করিবার কি নিকট রাখিবার পক্ষে ঐ কথা খাটে না।

কিন্তু যে ব্যক্তি ঐ দ্রব্য বিক্রয় করিতে লাইসেন্স পান কিম্বা কালেক্টর সাহেবের ছাড়পত্রের কি লাইসেন্সের দ্বারা যে ব্যক্তি তাহা ক্রয় করিবার উপযুক্ত ক্ষমতা পান, উক্ত কোন চাষা তদ্রূপ ব্যক্তি ছাড়া কোন ব্যক্তির নিকট উক্ত কোন গাছ কি তাহাইহতে উৎপন্ন দ্রব্য বিক্রয় কি হস্তান্তর করিয়া দিলে, কিম্বা তাহার নিকট যত গাছ ছিল তাহার মধ্যে কএকটার কিম্বা ঐ গাছহইতে প্রস্তুত কোন দ্রব্যের হিসাব দিতে না পারিলে, তাহার পাঁচ শত টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

যাহাদের লাইসেন্স না থাকে তাহাদের নিকট চাষাদের বিক্রয় কি হস্তান্তর করিবার কিম্বা যত গাছ থাকা উচিত তাহা না থাকার কারণ জানাইতে না পারিবার দণ্ডের কথা।

৭৪ ধারা। কোন ব্যক্তি ইহার পূর্ব্ব ধারামতে, কিম্বা এই আইনমতে অর্থদণ্ডের আজ্ঞা হইলে তাহা না দেওয়া প্রযুক্ত কারাবদ্ধ হইলে তাহার যে অপরাধ নির্ণয় হইল, এই আইনের ৭১ ধারামতে কিম্বা ১৮৬০ সালের ২৩ আইনের ৩ ধারার বিধানমতে যদি কালেক্টর সাহেবের কি আবকারি কর্ম্মকারকের সেই অপরাধের সন্ধান জানান প্রয়োজন থাকে, তবে সেই ব্যক্তি দেওয়ানী কিম্বা ফৌজদারী জেলখানায় কারাবদ্ধ হইতে পারিবে ইতি।

দেওয়ানী কি ফৌজদারী জেলে কারাবদ্ধ হইতে পারিবার কথা।

৭৫ ধারা। এই আইনমতে যে সকল দ্রব্য জব্দ করা যায়, রেবিনিউ বোর্ডের সাহেবেরা তাহা বিক্রয় করিবার যে বিধি করেন, আফীম ছাড়া সেই সকল দ্রব্য ঐ বিধিমতে নিলাম করা যাইবে। জব্দ করা আফীম উপযুক্ত কার্য্যকারকের দ্বারা পরীক্ষা করিয়া দেখা গেলে পর, উক্ত বোর্ড বিশেষ কি সাধারণ যে আজ্ঞা করেন তদনুসারে ঐ আফীম লইয়া কার্য্য হইবে ইতি।

জব্দ করা দ্রব্য লইয়া কার্য্য করা যাইবে তাহার কথা।

৭৬ ধারা। উগ্র কি গাঁজাল শরাব কি মাদক দ্রব্য বেআইনীমতে প্রস্তুত করিয়াছে, কিম্বা ঐ মদ কি মাদক দ্রব্য বেআইনীমতে বিক্রয় কি ক্রয় করিয়া কি নিকট রাখিয়াছে, কিম্বা যে গাছহইতে মাদক দ্রব্য পাওয়া যায় বেআইনীমতে সেই গাছের চাষ করিয়াছে বলিয়া, কোন ব্যক্তির অপরাধ প্রমাণ হইয়া তাহার অর্থ কি সম্পত্তি দণ্ড হইলে, যে ব্যক্তিদের দ্বারা ঐ অপরাধ ধরা পড়িল,

আবকারী ও পোলীসের কর্ম্মকারকদের মধ্যে দণ্ডের টাকা ভাগ করিয়া দিবার কথা।

case shall direct, the amount of fine or forfeiture to be divided in such proportions as he may think fit between any persons (whether they be Akbaree or Police officers or otherwise) who were instrumental in the detection of the offence, the seizure of the articles in respect of which the offence was committed, or the capture of the offender. The Magistrate shall also determine the proportions in which the proceeds of the sale of the confiscated articles, except in the case of opium shall be distributed among the said persons and in the case of opium confiscated, shall direct that if such opium be declared fit for use by competent authority a reward of one rupee and eight annas for each seer so confiscated shall be similarly distributed.

Provided that if any confiscated article shall have been sold or may be sold by the Collector for a price which includes the duty leviable on the said article such amount as the Collector may determine to represent such duty shall be deducted from the sale proceeds and credited to Government and the remainder only of the price realized by the sale shall be deemed to be sale proceeds to be distributed under the order of the said Magistrate.

The Board of Revenue with the sanction of the Local Government may lay down rules for the prompt payment of rewards to officers of such Government and others who have been instrumental in the detection of offences seizure of illicit articles or capture of offenders under this Act and any sum which may have been paid to any person under such rules may be taken into account as a part or the whole of the payment which may be awarded by a Magistrate to such person under this section.

Provisions relating to puchwai applicable to fermented liquors not mentioned in the Act.

8. All the provisions of the said Act XXI of 1856 which relate to puchwai, shall apply to any fermented liquor other than those specified in the said Act.

কিম্বা যে বিষয় লইয়া ঐ অপরাধ হইল তৎসংক্রান্ত দ্রব্য যে ব্যক্তিরা ধৃত করিল কিম্বা যে ব্যক্তিরা অপরাধিকে গ্রেপ্তার করিল, তাঁহারা আবকারী কি পোলীসের আমলা কি অন্য ব্যক্তি হইলেও, যে মাজিষ্ট্রেট সাহেব মোকদ্দমার বিচার করেন তিনি যে হিসাবে উচিত বোধ করেন সেই হিসাবমতে ঐ ব্যক্তিদের মধ্যে ঐ দণ্ডের টাকা ভাগ করিয়া দিবার আজ্ঞা করিতে পারিবেন। আর আফীম ছাড়া জব্দ করা অন্য দ্রব্য বিক্রয় হইয়া যত টাকা পাওয়া যায়, তাহা ঐ ব্যক্তিদের মধ্যে যে হিসাবে ভাগ করিয়া দেওয়া যাইবে মাজিষ্ট্রেট সাহেব তাহাও নির্ণয় করিবেন। আর আফীম জব্দ হইলে, উপযুক্ত ক্ষমতাপন্ন কার্য্যকারক তাহা ব্যবহারের উপযুক্ত বলিয়া জানাইলে, তদ্রূপ জব্দ করা প্রত্যেক সের আফিমের নিমিত্ত ।।০ টাকার হিসাবে তাহাদিগকে পুরস্কার দিবার আজ্ঞা করিবেন।

কিন্তু কালেক্টর সাহেব জব্দ করা কোন দ্রব্য যে মূল্যে বিক্রয় করিলেন কি করেন ঐ দ্রব্যের উপর যে মাশুল লাগে তাহাও সেই মূল্যের মধ্যে ধরা গেলে, ঐ দ্রব্য যত মূল্যে বিক্রয় হয়, কালেক্টর সাহেব মাশুল বলিয়া যত টাকা ধরেন তাহা সেই মূল্য হইতে বাদ দিয়া গবর্ণমেণ্টের নামে জমা করিয়া লওয়া যাইবে। আর শিষ্ট টাকামাত্র বিক্রয়ের উৎপন্ন বলিয়া উক্ত মাজিষ্ট্রেট সাহেবের আজ্ঞাক্রমে বাঁটিয়া দেওয়া যাইবে।

স্থানীয় গবর্ণমেণ্টের যে কার্য্যকারকদের ও অন্য যে ব্যক্তিদের দ্বারা এই আইনমতে অপরাধ ধরা পড়ে, কিম্বা বিনানুমতির দ্রব্য ক্রোক করা কি অপরাধিদিগকে ধরা যায়, রেবিনিউ বোর্ডের সাহেবেরা ঐ গবর্ণমেণ্টের অনুমতি লইয়া তাহাদের ত্বরায় পুরস্কার পাইবার বিধি করিতে পারিবেন। ও সেই বিধিমতে কোন টাকা দেওয়া গেলে পর মাজিষ্ট্রেট সাহেব এই ধারামতে তাহার যত টাকা পাইবার আজ্ঞা করেন ঐ টাকা তাহারই সমুদয় কিম্বা একাংশ বলিয়া ধরা যাইতে পারিবে ইতি।

আইনে গাঁজাল যেং শরাবের নাম উল্লেখ হয় নাই তাহার প্রতি পচাইর বিষয়ক সকল বিধান খাটিবার কথা।

৮ ধারা। ১৮৫৬ সালের উক্ত ২১ আইনে পচাইর বিষয়ে যে সকল বিধান আছে, উক্ত আইনে গাঁজাল যেং শরাবের নাম উল্লেখ হইয়াছে তদ্ভিন্ন অন্য সকল গাঁজাল শরাবের প্রতি ঐ পচাইর বিধি খাটে।

Provided that the Lieutenant Governor may within any specified district or tract of country exempt any fermented liquor from the provisions of the said Act.

## PART IV

### AMENDMENT OF ACT IV (B C) OF 1866

9. Act IV (B C) of 1866 shall be read as if, for section forty of the said Act, the following section were substituted:—

*Amendment of section 40 of Act IV (B C) of 1866.*

"40.—Any person committing a breach of any of the conditions which in accordance with section thirty seven of this Act are included in a license granted under the said Act XI of 1849 or of any of the conditions subject to which a license is given under section thirty nine of this Act shall on summary conviction before a Magistrate be liable to a fine not exceeding one hundred rupees and such fine shall be recovered from the person licensed, notwithstanding that such breach may have been caused by the default or carelessness of the servant or other person in charge of the shop or place of sale. Any person so convicted shall also be liable to the forfeiture of his license at the discretion of the Commissioner of Police subject to the direction and control of the said Lieutenant Governor."

*Penalty for breach of conditions of license.*

## PART V

### GENERAL

10. It shall not be lawful for any person within the territories to which this Act applies to cultivate plants from which intoxicating drugs are produced without a license from the Collector of the district in which such plants are cultivated and any person who shall so cultivate or in any way cause, encourage, or promote such illegal cultivation shall be liable to a fine not exceeding five hundred rupees, and the plant so cultivated shall be liable to seizure and confiscation.

*Prohibition of unlicensed cultivation of plants producing intoxicating drugs and of abetment of such.*

কিন্তু শ্রীযুত লেপ্টেনেন্ট গবরনর সাহেব কোন জিলা কি দেশখণ্ড নির্দ্দেশ করিয়া তন্মধ্যে গাঁজান কোন প্রকারের শরাব উক্ত আইনের বিধানহইতে মুক্ত করিতে পারিবেন ইতি।

## চতুর্থ অধ্যায়।

### ১৮৬৬ সালের বঙ্গীয় ৪ আইন সংশোধন করিবার কথা।

৯ ধারা। ১৮৬৬ সালের বঙ্গীয় ৪ আইনের ৪০ ধারার পরিবর্ত্তে এই ধারা প্রয়োগ করিয়া ঐ আইন পাঠ করিতে হইবে,—

*১৮৬৬ সালের বঙ্গীয় ৪ আইনের ৪ ধারা সংশোধন করিবার কথা।*

৪০ ধারা। ১৮৪৯ সালের উক্ত ১১ আইনমতে যে লাইসেন্স দেওয়া যায় তাহার মধ্যে এই আইনের ৩৭ ধারামতে যে নিয়ম ধরা যায় কোন ব্যক্তি তন্মধ্যে কোন নিয়ম কিম্বা এই আইনের ৩৯ ধারামত লাইসেন্স যে নিয়মানুসারে দেওয়া যায় তন্মধ্যে কোন নিয়ম লঙ্ঘন করিলে মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে সরাসরী-মতে অপরাধের প্রমাণ হইলে সেই ব্যক্তির একশত টাকার অনধিক অর্থ দণ্ড হইবে। ঐ দোকান কি বিক্রয়ের স্থান যে চাকরের কি অন্য ব্যক্তির তত্ত্বে ছিল যদিও তাহার দোষ কি অনবধানতা হেতুক ঐ নিয়ম ভঙ্গ হইয়া থাকে তথাপি লাইসেন্সপ্রাপ্ত ব্যক্তির স্থানে ঐ দণ্ড আদায় হইবে। আরও যে ব্যক্তির উক্ত অপরাধ নির্ণয় হয় উক্ত শ্রীযুত লেপ্টেনেন্ট গবরনর সাহেবের আদেশমতে ও তাঁহার তত্ত্বাধীনে পোলীসের কমিশ্যনর সাহেবের বিবেচনামতে তাহার লাইসেন্স কাড়িয়া লওয়া যাইতে পারিবে ইতি।

*লাইসেন্সের নিয়ম লঙ্ঘন করিবার দণ্ডের কথা।*

## পঞ্চম অধ্যায়।

### সাধারণ বিধি।

১০ ধারা। যেং গাছহইতে মাদকদ্রব্য পাওয়া যায় যে জিলায় তাহার চাষ হইয়া থাকে কোন ব্যক্তি সেই জিলার কালেক্টর সাহেবের স্থানে লাইসেন্স না লইয়া, এই আইন যেং দেশে প্রচলিত হয় সেইং দেশের অন্তর্গত কোন স্থানে ঐ গাছের চাষ করিতে পারিবে না। কোন ব্যক্তি লাইসেন্স না পাইয়া তাহা করিলে, কিম্বা কোন প্রকারেই সেই গাছের বেআইনীমতে চাষ করাইলে কি অন্যকে করিতে উৎসাহ কি প্রবৃত্তি দিলে, তাহার পাঁচ শত টাকার অনধিক অর্থদণ্ড হইবে, ও তদ্রূপে যে গাছের চাষ হইল তাহাও ক্রোক ও জব্দ হইতে পারিবে ইতি।

*যে গাছহইতে মাদক দ্রব্য পাওয়া যায় লাইসেন্স না পাইলে তাহা চাষ করিবার ও তাহার সহায়তা করিবার দণ্ডের কথা।*

[*Government Gazette, 24th August* 1875.]

**11** When any person is sentenced to pay any fine or forfeiture under the said Act XI of 1849, or the said Act XXI of 1856, or under this Act the Magistrate shall follow the provisions of sections sixty seven sixty eight, sixty nine and seventy of the Indian Penal Code, in awarding a period of imprisonment in default of payment thereof Any such fine or forfeiture shall be recoverable in the manner prescribed by section three hundred and seven of the Code of Criminal Procedure

Imprisonment in default of payment of fine

১১ ধারা। ১৮৪৯ সালের উক্ত ১১ আইনমতে কিম্বা ১৮৫৬ সালের উক্ত ২১ আইনমতে কিম্বা এই আইনমতে কোন ব্যক্তির অর্থ কি সম্পত্তি দণ্ডের আজ্ঞা হইলে, ও সেই দণ্ডের টাকা না দিলে তৎপরিবর্ত্তে তাহার যত দিন কারাদণ্ড হইবে মাজিষ্ট্রেট সাহেব ইহার আজ্ঞা করিতে গেলে ভারতবর্ষীয় দণ্ড বিধির আইনের ৬৭, ৬৮ ৬৯ ও ৭০ ধারার বিধানমতে কর্ম্ম করিবেন। ঐ অর্থদণ্ডের কি সম্পত্তিদণ্ডের টাকা ফৌজদারী মোকদ্দমার কার্য্যবিধানের আইনের ৩০৭ ধারার বিধানমতে আদায় হইতে পারিবে ইতি।

দণ্ডের টাকা না দিলে কারাদণ্ডের কথা।

**12** No person shall be entitled to maintain any action or suit for, or recover in any court of law, any sum or sums of money, debt, or demand whatsoever, for or on account of any spirituous or fermented liquor or intoxicating drug not supplied for medicinal purposes sold within the Town or the Suburbs of Calcutta or in Howrah unless such debt shall have been *bona fide* contracted at one time to the amount of ten rupees or upwards and no item in any account or demand in any such suit for such articles of drink or such drug shall be allowed or maintained in any court of law as aforesaid where the said articles delivered at one time, and mentioned in such item, shall not amount to the value of at least ten rupees, and that without fraud or collusion

Petty debts for liquors and drugs not recoverable by action

১২ ধারা। কলিকাতা শহরে কি শহরতলিতে কি হাবড়ায় ঔষধস্বরূপ না হইয়া কোন ব্যক্তিকে উগ্র কি গাঁজাল শরাব কি মাদক দ্রব্য ধার দেওয়া গেলে প্রকৃত প্রস্তাবে একিকালে যাহা দেওয়া যায় তাহার মূল্য ১০ টাকা কি তাহার অধিক না হইলে সেই ব্যক্তি কোন আদালতে সেই টাকা কি ঋণ কি দাবী পাইবার জন্যে নালিশ করিতে কি নালিশ করিয়া ঐ টাকা আদায় করিতে পারিবেন না। আরও কোন হিসাব খাতায় পানীয় কি মাদক দ্রব্যের যেং দফা লেখা থাকে কিম্বা তদ্রূপ কোন মোকদ্দমায় তাহার জন্যে যে টাকার দাওয়া হয় ঐং দফামতে যে দ্রব্য একিকালে দেওয়া গেল প্রতারণা ও যোগসাজস বিনা ঐ দ্রব্যের মূল্য ন্যূনকল্পে ১০ টাকা না হইলে, পূর্ব্বোক্ত কোন আদালতে সেই দফা গ্রাহ্য হইবে না ও সেই দাওয়ার মোকদ্দমা করা যাইতে পারিবে না।

মদের ও মাদক দ্রব্যের নিমিত্ত অল্পং টাকা পাওনা থাকিলে নালিশ করিয়া তাহা আদায় হইতে না পারিবার কথা।

provided that nothing herein contained shall affect any action brought to recover any sums for such spirituous or fermented liquors sold to be consumed elsewhere than on the premises in quantities not less at any one time than a reputed quart

কিন্তু কুয়ার্ট বলিয়া যে পরিমাণ জানা যায়, একিকালে তাহার অন্যূন পরিমাণের উগ্র কি গাঁজাল শরাব মদের দোকান ছাড়া কোন স্থানে পান করিবার জন্যে বিক্রয় হইলে, তাহার মূল্য পাইবার জন্যে যে নালিশ উপস্থিত করা যায় এই ধারার কোন কথায় সেই নালিশের ব্যাঘাত হইবে না।

provided also that nothing herein contained shall affect any action brought by a hotel keeper to recover any sums for any articles of drink consumed by persons who were, at the time when such articles were supplied, residing on the premises

আরও কোন ব্যক্তিরা হোটেলে থাকিয়া তথায় যে পানীয় দ্রব্য পান করে হোটেল কিপর তাহার মূল্য পাইবার জন্যে নালিশ করিলে, এই আইনের কোন কথায় সেই নালিশ করিবার ব্যাঘাত হইবে না ইতি।

**13** Any person (whether holding a license or otherwise) selling spirituous or fermented liquor, or intoxicating drugs for other than medicinal purposes, within the said Town or Suburbs of Calcutta or in Howrah who shall take a pledge from any person by way of security for the payment of any sum of money owing by such person for such liquor or such drugs shall be liable, upon conviction to

Prohibition to take articles in pledge for liquor or drugs

১৩ ধারা। যাহার লাইসেন্স থাকে বা নাও থাকে এমত কোন ব্যক্তি কলিকাতা শহরে কি শহরতলীতে কি হাবড়ায় ঔষধের নিমিত্ত না হইয়া অন্য কারণে উগ্র কি গাঁজাল মদ কি মাদক দ্রব্য বিক্রয় করিয়া ঐ মদের কি মাদক দ্রব্যের নিমিত্ত যে টাকা পাওনা থাকে তাহার জামীনীস্বরূপ কোন ব্যক্তির স্থানে বন্ধক লইয়া রাখিলে, তাহার অপরাধ নির্ণয় হইলে তাহার ২০ টাকার অনধিক দণ্ড হইবে। ও সেই বন্ধকী দ্রব্য যে ব্যক্তির হস্ত

মদ কি মাদকদ্রব্যের নিমিত্ত কোন দ্রব্য বন্ধক লইবার নিষেধের কথা।

a fine not exceeding twenty rupees, and the person to whom such pledge belongs, shall have the same remedy for recovering the same as if it had never been pledged

বন্ধক না রাখিলে তাহার সেই দ্রব্য ফিরিয়া পাইবার যে উপায় থাকিত, সেই উপায়ে সে ঐ দ্রব্য ফিরিয়া পাইতে পারিবে ইতি।

---

## SCHEDULE

(*See Section 2*)

ACTS OF THE GOVERNOR GENERAL IN COUNCIL

| Number and year | Subject | Extent of repeal |
| --- | --- | --- |
| Act III of 1866 | To amend Act XI of 1849 &c | The whole |
| Act XXIII of 1860 | To amend Act XXI of 1856 | Section three |

FREDERICK CLARKE

*Offg Asst Secy to the Govt of Bengal*
*Legislative Department*

## তফসীল।

(২ ধারা দেখ)

মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর জেনরল সাহেবের আইন।

| নম্বর ও সাল | বিষয়। | কতদূর রহিত হইল। |
| --- | --- | --- |
| ১৮৬৬ সা ৩ আ | ১৮৪৯ সালের ১১ আইন সংশোধনার্থ | সম্পূর্ণআইন। |
| ১৮৬০ সা ২৩ আ | ১৮৫৬ সালের ২১ আইন সংশোধনার্থ | ৩ ধারা। |

ফ্রেডরিক ক্লার্ক
লেজিসলেটিব ডিপার্টমেন্টে বঙ্গদেশের গবর্ণমেন্টের একটিং আসিষ্টাণ্ট সেক্রেটরী।

---

THE following further Report of the Select Committee on the Bill to provide for the survey of land, and for the establishment and maintenance of boundary marks together with the Bill as now amended is by order of the President, published for general information —

We the Select Committee appointed to consider the Bill to provide for the survey of land and for the establishment and maintenance of boundary marks, have the honor to submit the following report —

From Honorary Secretary British Indian Association dated 19th April 187[illegible]
From Officiating Secretary to the Board of Revenue Lower Provinces dated [illegible] February 187[illegible]
From Superintendent of Revenue Survey [illegible] [illegible] dated 14th April 1875
From Settlement Officer Midnapore dated 10th April 1875
[illegible] letter from Officiating [illegible] [illegible] [illegible] [illegible] dated [illegible] May 1875
From Commissioner of Burdwan dated 22nd April 1875
From Collector of Midnapore dated 8th April 1875
From Officiating Collector of Hooghly dated [illegible] May 1875
From Officiating [illegible] [illegible] [illegible] [illegible] dated 30th April 187[illegible]
From Collector of Midnapore dated 8th June 1875
From Officiating [illegible] [illegible] [illegible] [illegible] dated 7th June 1875
From Commissioner of Patna dated 17th June 1875
From Officiating Collector of Hooghly dated [illegible] June 1875
From Honorary Secretary British Indian Association dated 16th July 187[illegible]

We have considered the papers noted in the margin which were laid before us

We have struck out the definitions of the words 'Lieutenant Governor' and 'Board' as unnecessary (Section 1)

We have amplified the definition of the word 'Estate'

We have defined the word "Survey" (Section 1)

We have made considerable changes in the form of the Bill

We have recognized the appointment of a Superintendent and Assistant Superintendents of Survey (Section 4

With a view to expediting proceedings we have inserted sections (11, 12, and 13) empowering the Collector to require the attendance of persons interested within a specified time for the purpose of signing and admitting the correctness of maps or papers prepared under the Act or giving notice of objection to such maps or papers We have

laid down the procedure to be observed by the Collector where objections are stated, and have provided that a zemindar making an objection after the time allowed will have to bear the costs of further inquiry

We have exempted rent free holdings of which the annual value is less than five rupees from liability to pay any portion of expenses incurred in erecting boundary marks (Section 17)

We have provided that the Collector shall cause boundary marks to be put up by his own *employés*, instead of requiring occupants to put them up but that he may cause them to be put up by occupants with their consent (Section 21)

No tenure holder is made liable to pay any portion of the expenses incurred by the erection of boundary marks on an estate unless some portion of his tenure is situated within 1,500 feet of some such boundary mark

We have simplified the procedure of Part IV for the apportionment of expenses on estates and tenures and have provided for a summary apportionment of expenses between the zemindar and he tenure holders which the Collector may adopt whenever he has sufficient information to enable him to tmake such apportionment whether derived from papers compiled for the purposes of the road cess from inquiries made in the course of proceedings under the Act or otherwise (Sections 31 32, and 33)

In Part V we have clearly defined the powers of the Collector in respect to determining disputed boundaries and also in respect to relaying boundaries which have been demarcated and mapped on previous occasions by competent authority when it shall appear to him desirable to do so We have omitted the reference to the powers exercised under Regulation VII of 1822

We have provided for the imposition and levy of a daily fine in the case of persons delaying the proceedings by failing to comply with requisitions made under the Act (Section 51)

We have clearly defined the powers of control and the appellate jurisdiction of the different revenue officers (Sections 58 59 and 60)

We have provided that no suit shall be brought to set aside any order of a Collector Superintendent of Survey Assistant Superintendent or Deputy Collector in a boundary dispute unless an appeal has been presented against the order (Section 62)

We have omitted the proviso of Section 32 of the Bill as first published to the effect that suits to set aside the orders of Commissioners and Collectors must be instituted within six months of the date of the orders The effect of this omission is to allow twelve months as the period within which such suits must be instituted as they will now come under the Indian Limitation Act being suits to set aside any act of an officer of Government in his official capacity not herein otherwise expressly provided for as defined in Schedule ii (16) of that Act

We have allowed the Board of Revenue to lay down rules with the sanction of the Lieutenant Governor, for the preparation of maps and registers and for the collection of any information in respect of any land to be surveyed under the Act

We have made other alterations in form and words

H L DAMPIER
V H SCHALCH
KRISTODAS PAL

*The 20th July* 1875

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭৫। ২৪ আগষ্ট।]

ভূমির জরীপ করিবার ও সীমার চিহ্ন স্থাপন করিয়া রাখিবার বিধান করণার্থ আইনের পাণ্ডুলিপি মনোনীত যে কমিটীর প্রতি অর্পিত হইল তাঁহাদের নিম্নলিখিত আর এক রিপোর্ট ও এইক্ষণকার সংশোধিত পাণ্ডুলিপি সভাপতির আজ্ঞাক্রমে সাধারণের জ্ঞানার্থে প্রকাশ করা গেল।

ভূমি জরীপ করিবার এবং চিহ্ন স্থাপন করিয়া রাখিবার বিধান করণার্থ আইনের পাণ্ডুলিপি বিবেচনা করিবার জন্যে মনোনীত কমিটী আমরা নিম্নলিখিত রিপোর্ট অর্পণ করিলাম।

পার্শ্বের লিখিত যে সকল পত্র আমাদের সম্মুখে অর্পিত হইল, তাহা বিবেচনা করিলাম।

ভারতবর্ষীয় সভার অবৈতনিক সেক্রেটরীর ১৮৭৫ সালের ১৯ আপ্রিলের পত্র।

বঙ্গদেশের রেবিনিউ বোর্ডের একটিং সেক্রেটরী সাহেবের ১৮৭৫ সালের ৫ ফেব্রুয়ারির পত্র।

উত্তরবঙ্গের রেবিনিউ সরবের সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের ১৮৭৫ সালের ১৪ আপ্রিলের পত্র।

মেদিনীপুরের বন্দোবস্তী কার্য্যকারকের ১৮৭৫ সালের ১৯ আপ্রিলের পত্র।

মেদনীপুরে জরীপীকার্য্যের একটিং জ্যেষ্ঠ সুপরিণ্টেণ্ডেণ্টের ১৮৭৫ সালের ২৪ মার্চের পত্র।

বর্দ্ধমানের কমিশ্যনর সাহেবের ১৮৭৫ সালের ২২ আপ্রিলের পত্র।

মেদিনীপুরের কালেক্টর সাহেবের ১৮৭৫ সালের ২৮ আপ্রিলের পত্র।

হুগলীর একটিং কালেক্টর সাহেবের ১৮৭৫ সালের ৬ মের পত্র।

জরীপীকার্য্যের একটিং জ্যেষ্ঠ সুপরিণ্টেণ্ডেণ্টের ১৮৭৫ সালের ৩ আপ্রিলের পত্র।

মেদিনীপুরের কালেক্টর সাহেবের ১৮৭৫ সালের ৮ জুনের পত্র।

জরীপীকার্য্যের একটিং জ্যেষ্ঠ সুপরিণ্টেণ্ডেণ্টের ১৮৭৫ সালের ৭ জুনের পত্র।

পাটনার কমিশ্যনর সাহেবের ১৮৭৫ সালের ১৭ জুনের পত্র।

হুগলীর একটিং কালেক্টরের ১৮৭৫ সালের ২২ জুনের পত্র।

ভারতবর্ষীয় সভার অবৈতনিক সেক্রেটরীর ১৮৭৫ সালের ১৬ জুলাইর পত্র।

১ ধারায় "সেটেলমেণ্ট গবর্ণমেণ্ট" ও "বোর্ড" এই২ শব্দের যে অর্থ করা গেল তাহা অনাবশ্যক বলিয়া ত্যাগ করিলাম।

"মহাল" শব্দের অর্থ বিস্তৃত করিয়া দিলাম।

১ ধারায় "জরীপ" শব্দের অর্থ করিলাম।

পাণ্ডুলিপির আকারের অনেক পরিবর্ত্তন করিলাম।

৪ ধারায় জরীপী কার্য্যের সুপরিণ্টেণ্ডেণ্ট ও আসিষ্টাণ্ট সুপরিণ্টেণ্ডেণ্টদের নিয়োগ প্রয়োজন বলিয়া স্বীকার করিলাম।

আনুষ্ঠানিক কার্য্য ত্বরায় হওয়ার জন্যে ১১ ১২ ও ১৩ ধারায় এই বিধান করিলাম, আইন অনুসারে যে ম্যাপ কি কাগজপত্র প্রস্তুত করা যায় স্বার্থযুক্ত ব্যক্তিরা তাহাতে যেন স্বাক্ষর করেন ও তাহার পরিশুদ্ধতা স্বীকার করেন কিম্বা আপত্তি থাকিলে তাহাও জানান, এই নিমিত্ত কালেক্টর সাহেব নির্দ্ধারিত সময়ের মধ্যে তাঁহাদিগকে উপস্থিত করাইতে পারিবেন। আপত্তি করা গেলে কালেক্টর সাহেবের যেরূপ কার্য্য করিতে হইবে তাহা নির্দ্দেশ করিলাম এবং জমীদার নিরূপিত সময়ের পরে আপত্তি করিলে অধিক যে অনুসন্ধান লওয়ার প্রয়োজন হয় সেই অনুসন্ধানের খরচ দিবেন এই বিধান করিলাম।

সীমার চিহ্ন স্থাপন করিবার যে খরচ লাগে নিষ্কর যে যোতের বার্ষিক মূল্য পাঁচ টাকার কম হয় (১৭ ধারায়) সেই যোতহইতে ঐ খরচের কোন অংশ না লইবার বিধান করিলাম।

কালেক্টর সাহেব প্রজাদের দ্বারা সীমার চিহ্ন স্থাপন না করাইয়া, আপন কর্ম্মকারকদের দ্বারা তাহা করাইবেন কিন্তু প্রজাদের সম্মতি থাকিলে তাহাদেরই দ্বারা তাহা স্থাপন করাইতে পারিবেন, ২১ ধারার এই বিধান।

কোন মহালে যে সীমার চিহ্ন স্থাপন করা যায় তালুকদারের তালুকের কোন অংশ ঐ সীমার চিহ্ন হইতে ১৫০০ ফুটের মধ্যে না থাকিলে তিনি সেই চিহ্ন স্থাপনের খরচের কোন অংশ দিবার যোগ্য হইবেন না।

মহালের ও তালুকের মধ্যে খরচা অংশাংশমতে নিরূপণ করিবার বিষয়ের যে চতুর্থ অধ্যায় আছে তাহার নির্দ্ধারিত কার্য্যপ্রণালী পূর্ব্বাপেক্ষা সোজা করিলাম। এবং পথকরের কার্য্যপক্ষে যে কাগজপত্র প্রস্তুত হইয়া থাকে কালেক্টর সাহেব তাহা দেখিয়া কিম্বা আইনমতে কার্য্যানুষ্ঠান করিয়া যে অনুসন্ধান লন তদ্দ্বারা কি অন্য কোন প্রকারে উপযুক্ত সন্ধান পাইলে তিনি সরাসরীমতে জমিদার ও তালুকদারদের খরচ অংশাংশমতে নিরূপণ করিতে পারিবেন (৩১, ৩২ ৩৩, ধারা।)

বিবাদীয় সীমা নির্ণয় করণার্থে এবং উপযুক্ত ক্ষমতাপন্ন কার্য্যকারক কর্ত্তৃক যেং সীমার চিহ্ন পূর্ব্বে দেওয়া গিয়াছে ও যাহার নক্সা করা গিয়াছে কালেক্টর সাহেবের বিবেচনায় সেই সীমা পুনরায় নিরূপণ করা উচিত বোধ হইলে, তাহা করণার্থে তাঁহার যে ক্ষমতা থাকিবে ৫ অধ্যায়ে তাহা স্পষ্ট করিয়া নির্দ্দিষ্ট করিলাম। ও ১৮২২ সালের ৭ আইনমতে যে ক্ষমতানুসারে কার্য্য করা যাইবে তাহার উল্লেখ ত্যাগ করিলাম।

[*Government Gazette*, *24th August* 1875 ]

আইনমতে কোন কার্য্য করিবার আজ্ঞা থাকিলেও কোন ব্যক্তি সেই আজ্ঞামতে কর্ম্ম করিতে শৈথিল্য করিয়া কার্য্যের বিলম্ব জন্মাইলে ৫১ ধারায় তাহার দৈনিক অর্থদণ্ড ধার্য্য ও আদায় করিবার বিধান করিলাম।

৫৮ ৫৯ ও ৬০ ধারায় রাজস্বের মান্য কর্ত্তৃপক্ষদের তত্ত্বাবধারণ করিবার ক্ষমতা ও আপীলী মোকদ্দমা শুনিবার বিচারাধিপত্য স্পষ্ট নির্ণয় করিলাম।

সীমা বিবাদে কালেক্টর সাহেব কি জরিপীকার্য্যের সুপরিন্টেণ্ডেণ্ট কি আসিষ্টাণ্ট সুপরিন্টেণ্ডেণ্ট কি ডেপুটী কালেক্টর যে আজ্ঞা করেন সেই আজ্ঞার উপর আপীল না করা গেলে ৬২ ধারায় সেই আজ্ঞা অসিদ্ধ করিবার মোকদ্দমা উপস্থিত করিতে না পারিবার বিধান করিলাম।

প্রথম প্রকাশিত পাণ্ডুলিপির ৩২ ধারার এই উপবিধি ছিল যে, কমিশ্যনর ও কালেক্টর সাহেবদের আজ্ঞা অসিদ্ধ করিবার যে মোকদ্দমা উপস্থিত করা যায় তাহা ঐ আজ্ঞার তারিখ অবধি ছয় মাসের মধ্যে উপস্থিত করিতে হইবে। সেই উপবিধি ত্যাগ করিলাম। ত্যাগ করার ফল এই যে, মোকদ্দমা উপস্থিত করিবার মিয়াদ বারো মাস পর্য্যন্ত বাড়িয়া গেল যে হেতুক সেই প্রকারের মোকদ্দমা ভারতবর্ষীয় মিয়াদ বিষয়ক আইনের দ্বিতীয় তফসীলের ১৬ প্রকরণের নির্দ্দিষ্ট মোকদ্দমার মধ্যে আইসে, অর্থাৎ এই আইনে অন্য যে কর্ম্ম নির্দ্দিষ্ট হয় নাই গবর্ণমেণ্টের কোন কার্য্যকারক আপন পদোপলক্ষে এমত যে কর্ম্ম করেন সেই কর্ম্ম অসিদ্ধ করিবার মোকদ্দমার মধ্যে আইসে।

ম্যাপ ও রেজিষ্টর প্রস্তুত করণের বিধি, এবং আইনমতে যে জমী জরীপ করিতে হইবে তৎসম্পর্কীয় কোন সন্ধান পাওয়ার প্রয়োজন হইলে তাহা পাইবার বিধি প্রণয়ন করণার্থে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরনর সাহেবের অনুমতিক্রমে রেবিনিউ বোর্ডের প্রতি অনুমতি দিলাম।

অন্যান্য স্থানেও আকারের ও শব্দের পরিবর্ত্তন করিলাম।

এচ এল ডাম্পিয়র।
বি, এচ শক।
১৮৭৫ সাল ২০ জুলাই।　　কৃষ্ণদাস পাল।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭৫। ২৪ আগষ্ট।]

## AMENDED BILL

*A Bill to provide for the Survey and Demarcation of land*

Preamble. WHEREAS it is expedient with a view to the definition and identification of lands, the better security of landed property and the prevention of encroachments and disputes to provide for the survey of lands and for the establishment and maintenance of marks to distinguish boundaries It is hereby enacted as follows —

### PART I

#### PRELIMINARY

Commencement. 1 This Act shall come into force from the date on which it may be published with the assent of the Governor General

Interpretation clause. 2 In this Act—unless there be something repugnant in the subject or context—

Collector. "Collector" includes every Collector of a district and every officer either generally or specially vested with the powers of a Collector for the purposes of this Act

Deputy Collector. "Deputy Collector" includes any Deputy Collector to whom the Collector or Superintendent of Survey may delegate any of his functions under this Act

Estate. "Estate" means—

any land which is entered on the revenue roll as separately assessed with the public revenue

any land acquired from the Government under one title which is liable to pay land revenue at any future time

any chur or island thrown up in a navigable river or in the sea which under the laws in force is at the disposal of the Government

any land which is entered on the Collector's registers as a separate holding free in perpetuity from liability to pay land revenue

## আইনের সংশোধিত পাণ্ডুলিপি।

ভূমি জরীপ করিবার ও সীমার চিহ্ন দিবার বিধান করণার্থ আইনের পাণ্ডুলিপি।

হেতুবাদ। ভূমি নিরূপণ করিবার ও চিনিয়া লইতে পারিবার জন্যে, ও ভূসম্পত্তি উত্তম রূপে সুরক্ষা করিবার জন্যে ও অপর ব্যক্তির অতিক্রম করণ ও বিবাদ নিবারণার্থে ভূমির জরীপ করিবার ও সীমা নির্ণয়ের চিহ্ন স্থাপন করিয়া রাখিবার বিধান করা বিহিত, এইং কারণে নিম্নলিখিত বিধান করা যাইতেছে।—

### প্রথম অধ্যায়।

#### পরিভাষা।

আইন যে অবধি প্রবল হইবে তাহার কথা। ১ ধারা। এই আইন শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের সম্মতিক্রমে যে তারিখে প্রকাশ করা যায় সেই তারিখ অবধি প্রচলিত হইবে ইতি।

অর্থ করণের ধারা। ২ ধারা। বিষয় বিবেচনায় কি পূর্ব্বাপর কথায় দ্বারা বিপরীত অর্থ বোধ না হইলে এই আইনে

কালেক্টর। 'কালেক্টর' শব্দের মধ্যে জিলার প্রত্যেক কালেক্টর সাহেবও গণ্য এবং এই আইনের কার্য্যপক্ষে সাধারণ কি বিশেষমতে অন্য যে কার্য্যকারকের প্রতি কালেক্টরের ক্ষমতা প্রদান করা যায় তিনিও গণ্য।

ডেপুটী কালেক্টর। এই আইনমতে কালেক্টর সাহেবের কিম্বা জরীপী কার্য্যের সুপেরিণ্টেণ্ডেণ্ট সাহেবের যেং কর্ম্ম কর্ত্তব্য তিনি যে ডেপুটী কালেক্টরের প্রতি ঐং কর্ম্ম অর্পণ করেন, "ডেপুটী কালেক্টর" শব্দে তিনিও গণ্য।

মহাল শব্দের মধ্যে এইং প্রকারের ভূমি জানিতে হইবে।

মহাল। স্বতন্ত্ররূপে রাজস্ব ধার্য্য হইল বলিয়া যে ভূমি তৌজিতে লেখা যায় তাহা।

ভাবি কোন সময়ে রাজস্ব দিবার দায়ী হইতে পারিবে বলিয়া যে ভূমি গবর্ণমেণ্টহইতে একি পাট্টাক্রমে পাওয়া যায় তাহা।

যে নদী দিয়া নৌকাদির যাতায়াত হইতে পারে সেই নদীতে কিম্বা সমুদ্রে যে চড়া পড়ে, যৎকালে যে আইন প্রচলিত থাকে তদনুসারে গবর্ণমেণ্ট সেই চড়া লইয়া ইচ্ছামতে কার্য্য করিতে পারিলে সেই চড়া।

ভূমির রাজস্ব দিবার দায়হইতে একেবারে মুক্ত ও স্বতন্ত্র যোত বলিয়া যে ভূমি কালেক্টর সাহেবের রেজিষ্টরী বহীতে লেখা থাকে তাহা।

Any land gained by alluvion or by dereliction of a river or of the sea to any estate as here defined which under the laws in force is considered an increment to the tenure to which such land has accreted, shall be deemed a part of such estate

Mouzah

"Mouzah" includes every village, hamlet tolah and similar sub division of an estate pergunnah, or village by whatever name such sub division may be known

Occupant

"Occupant" includes every zemindar, tenure holder farmer and other person entitled to receive rents in respect of land or holding land on a claim that he is so entitled, and every ryot in occupation of land

Section

"Section" means a section of this Act

Survey

"Survey" includes identification of boundaries and all other operations antecedent to and connected with, survey

Tenure

"Tenure" includes all permanent interests in land, with the exception of estates as above defined, and with the exception of those of ryots having a right of occupancy only

Tenure-holder

"Tenure holder" means all or any of the holders of a tenure

Zemindar

"Zemindar" means all or any of the holders of an estate

## PART II

### Of the Survey

Lieutenant Governor may order survey

3 The Lieutenant Governor may, whenever he shall think fit order that a survey shall be made of the lands situated in any district or in any part of a district, or in any specified tract of country, and that the boundaries of estates tenures mouzahs or fields be demarcated on the lands so to be surveyed

এই ধারায় মহাল শব্দ বলিয়া যে প্রকারের ভূমি নির্ণয় হইল সেই মহালে নদীর কি সমুদ্রের শিকস্তি কি পয়বস্তী দ্বারা যে ভূমি পাওয়া যায় প্রচলিত আইনঅনুসারে ঐ ভূমি যে তালুকে সংযুক্ত থাকে তাহারই বৃদ্ধি হইল জ্ঞান হইলে, সেই ভূমি ঐ মহালের একাংশ বলিয়া জ্ঞান হইবে।

মৌজা।

"মৌজা" শব্দের মধ্যে গ্রাম, পল্লী টোলাপ্রভৃতি মহালের কি পরগণার কি গ্রামের যেই খণ্ড যে নামে জানা গিয়া থাকে সেই খণ্ডও গণ্য।

প্রজা।

"প্রজা" শব্দের মধ্যে জমীদার, তালুকদার, ইজারদার ও অন্য যে ব্যক্তি ভূমির খাজানা পাইবার স্বত্ববান তিনি কিম্বা তদ্রূপ স্বত্ববান আছেন এই দাওয়ামতে যে ব্যক্তি জমী ভোগ করেন তিনি, ও যে প্রজার দখলে জমী থাকে সেই প্রজাও গণ্য।

ধারা।

"ধারা" শব্দে এই আইনের ধারা বুঝাইবে।

জরীপ।

"জরীপ" শব্দের মধ্যে জরীপীকার্য্যের পূর্ব্বে ও তৎসংযোগে সীমা নির্ণয় করণপ্রভৃতি যে সকল কার্য্য করা যায় তাহাও গণ্য।

তালুক

ইহার পূর্ব্বে মহাল শব্দের যে অর্থ করা গিয়াছে সেই অর্থানুসারি মহাল ছাড়া ও যে প্রজাদের কেবল দখল স্বত্ব থাকে তাহাদের সম্পর্ক ছাড়া, "তালুক" শব্দের মধ্যে ভূমিগত সকল চিরকালীন সম্পর্কও গণ্য।

তালুকদার

"তালুকদার" শব্দে যাহাদের তালুক থাকে তাঁহাদের সকলকে কি তন্মধ্যে কোন ব্যক্তিকে জানিতে হইবে।

জমিদার

"জমিদার" শব্দে যাহাদের মহাল থাকে তাঁহাদের সকলকে কি তন্মধ্যে কোন ব্যক্তিকে জানিতে হইবে ইতি।

## দ্বিতীয় অধ্যায়।

### জরীপ করণের কথা।

জরীপ করিবার আজ্ঞা করিতে শ্রীযুত লেপ্টেনেন্ট গবরনর সাহেবের ক্ষমতার কথা।

৩ ধারা। শ্রীযুত লেপ্টেনেন্ট গবরনর সাহেব যৎকালে বিহিত বোধ করেন তৎকালে কোন জিলার কিম্বা জিলার কোন অংশের কিম্বা দেশের কোন বিশেষ খণ্ডের অন্তর্গত সমস্ত ভূমির জরীপ করিবার, ও তদ্রূপে যে সকল ভূমি জরীপ করিতে হইবে সেই ভূমিতে মহালের কি তালুকের কি মৌজার কি ক্ষেত্রের সীমার চিহ্ন দিবার আজ্ঞা করিতে পারিবেন।

Provided that in any district of which a survey may have been completed and approved by the Government it shall not be lawful for the Lieutenant Governor to order a new survey of lands on the banks of rivers or on the sea shore to be made for the purposes described in Act IX of 1847 (*an Act regarding the assessment of land gained from the sea or from rivers by alluvion or dereliction within the Provinces of Bengal Behar and Orissa*) until ten years shall have expired from the completion and approval of any such previous survey

পরন্তু গবর্ণমেণ্টের দ্বারা কোন জিলার জরীপীকার্য্য সমাপ্ত হইয়া অনুমোদিত হইলে পর দশ বৎসর গত না হইলে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরনর সাহেব ১৮৪৭ সালের ৯ আ নের (অর্থাৎ বাঙ্গলা ও বেহার ও উড়িষ্যা দেশের মধ্যে সমুদ্র অথবা নদী সিকস্ত অথবা দৈবযন্ত্রের দ্বারা প্রাপ্ত ভূমির রাজস্ব নির্দ্ধার্য্য করণের বিষয়ে আইনের) নির্দ্দিষ্ট কার্য্যার্থে, সেই জিলার অন্তর্গত নদীর কি সমুদ্রের তীরস্থ ভূমির নূতন জরীপ হইবার আজ্ঞা দিতে পারিবেন না ইতি।

Lieutenant Governor may appoint Superintendent of Survey

4 For the purpose of carrying out any survey directed to be made under the last preceding section or for any or all of the purposes of this Act

জরীপী কার্য্যের সুপরিণ্টেণ্ডেণ্টকে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরনর সাহেবের নিযুক্ত করিতে পারিবার কথা

৪ ধারা। ইহার পূর্ব্ব ধারামতে জরীপী কার্য্য হইবার আজ্ঞা হইলে সেই কার্য্য ও এই আইনমত অন্য সকল কি কোন কার্য্য নির্ব্বাহ করিবার জন্যে,

the Lieutenant Governor may appoint a Superintendent of Survey who may exercise all or any of the powers of a Collector under this Act

শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরনর সাহেব জরীপী কার্য্যের সুপরিণ্টেণ্ডেণ্টকে নিযুক্ত করিতে পারিবেন। এই আইনমতে কালেক্টর সাহেবের যে ক্ষমতা থাকে ঐ সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেব সেই সকল কি তন্মধ্যে কোন ক্ষমতানুসারে কার্য্য করিতে পারিবেন।

and may appoint one or more Assistant Superintendents and Deputy Collectors who shall exercise all the powers of a Collector in respect to such matters under this Act as may be delegated to such Assistant Superintendents or Deputy Collectors respectively by the Collector or Superintendent of Survey and not otherwise

আরো তিনি এক কি কএক জন আসিষ্টাণ্ট সুপরিণ্টেণ্ডেণ্ট ও ডিপুটী কালেক্টর নিযুক্ত করিতে পারিবেন। কালেক্টর সাহেব কিম্বা জরীপীকার্য্যের সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেব ঐ আসিষ্টাণ্ট সুপরিণ্টেণ্ডেণ্টদের কি ডেপুটী কালেক্টরদের প্রতি কোন বিষয় অর্পণ করিলে সেই বিষয়ে এই আইনমতে কালেক্টর সাহেব যে সকল ক্ষমতানুসারে কার্য্য করিতে পারিবেন, তাঁহারাও সেই ক্ষমতানুসারে কার্য্য করিতে পারিবেন অন্য প্রকার নয়

Provided that, notwithstanding the appointment of a Superintendent of Survey for any tract of country it shall be competent to the Board of Revenue to direct that the Collector shall perform any duties under the Act within the said tract

পরন্তু দেশের কোন খণ্ডে জরীপী কার্য্যের সুপরিণ্টেণ্ডেণ্ট নিযুক্ত থাকিলেও রেবিনিউ বোর্ডের সাহেবেরা দেশের সেই খণ্ডে কালেক্টর সাহেবকে এই আইনমত কোন কার্য্য করিতে আজ্ঞা দিতে পারিবেন ইতি।

Collector to publish proclamation to occupants of lands

5 Before entering on any lands for the purpose of a survey the Collector shall cause to be published a proclamation addressed to the occupants of the lands which are about to be surveyed and of the conterminous lands and to all persons employed on, or connected with the management of, or otherwise interested in such lands calling upon them to attend either personally or by agent, before the Collector or any officer authorized by the Collector in that behalf at such places and at such times as shall be stated in such proclamation during the demarcation and survey of the land for the purpose of pointing out the boundaries and of rendering such aid as may be necessary in setting up or repairing such boundary marks as may be required, and of affording such assistance and

৫ ধারা। কালেক্টর সাহেব কোন ভূমিখণ্ড জরীপ করিবার জন্যে সেই ভূমিতে প্রবেশ করিবার পূর্ব্বে, যে ভূমি জরীপ করা যাইবে তাহার সকল প্রজার নামে এবং তাহার লাগাও অন্যান্য ভূমিখণ্ডের দখিলকারদের, ও সেই ভূমিতে যাহারা কর্ম্মে নিযুক্ত থাকে, কিম্বা ঐ ভূমির অধ্যক্ষতা কার্য্যে যাহাদের সম্পর্ক থাকে, কিম্বা ভূমিতে যাঁহাদের অন্য প্রকারের স্বার্থ থাকে তাঁহাদের নামে এই মর্ম্মের ঘোষণাপত্র প্রচার করাইবেন যে ঐ ভূমির সীমার চিহ্ন দেওয়ার ও তাহা জরীপ করিবার কার্য্য যত দিন চলে, তত দিন তাঁহারা সীমা দেখাইয়া দিবার জন্যে এবং সীমাতে যে চিহ্ন দিবার আজ্ঞা হয় তাহা স্থাপন করিবার কি সারাইয়া দিবার জন্যে যদ্রূপ সাহায্য করা আবশ্যক তাহা করিবার নিমিত্ত এবং এই আইনের কার্য্যার্থে যদ্রূপ সাহায্য করা ও যদ্রূপ সম্বাদ জানান আবশ্যক, তাহা করিবার ও জানাইবার জন্যে ঐ নোটিসের লিখিত নানা সময়ে ও স্থানে নিজে কিম্বা

information as may be needed for the purposes of this Act

Such proclamation shall be published by posting a copy thereof

at the Court of the Judge and at the office of the Collector of every district within which any portion of the lands about to be surveyed may be known to be situated

at every sub divisional office, police station, munsiff's court, and sub registrar's office within the jurisdiction of which any portion of the land about to be surveyed may be known to be situated,

at one or more mâl cutcherries on each estate and at such other place or places as to the Collector may seem fit

Collector may enter land.

6 After issue of a proclamation as aforesaid the Collector and any persons acting under his authority may enter upon such lands and do all things and make all enquiries necessary for effecting the survey and demarcation of the boundaries thereof

Collector may summon.

7 The Collector may also by a special notice require any such person to attend before him or before any person authorized by the Collector in that behalf within a specified time, which shall not be less than fifteen days after the service of the notice at any places for any of the purposes aforesaid and every person on whom such special notice may be served shall be legally bound to attend as required by the notice, and to do any of the things mentioned in section five and to give any information which may be required so far as he may be able to give it

Collector to pay the price of materials or labor supplied.

8 When any materials or labor shall have been supplied for any of the purposes mentioned in section five, the Collector or other officer making a requisition under that section shall forthwith cause the price of such materials or labor to be paid to the person by whom the same were supplied

Collector may require occupant to clear boundary line.

9 The Collector may by a special notice require any occupant to clear any boundary or other line which it may be necessary to clear for the purposes of the survey,

মোক্তারের দ্বারা কালেক্টর সাহেবের সম্মুখে কিম্বা এতৎ কার্য্যার্থে কালেক্টর সাহেব অন্য যে কাহাকে ক্ষমতা প্রদান করেন তাঁহার সম্মুখে উপস্থিত থাকেন।

উক্ত ঘোষণাপত্রের নকল এইং স্থানে লাগাইয়া প্রকাশ করা যাইবে —

যে ভূমি জরীপ করিতে হইবে তাহার কোন অংশ যেং জিলার মধ্যে থাকে সেইং জিলার জজ সাহেবের আদালতে ও কালেক্টর সাহেবের কাছারীতে।

যে ভূমি জরীপ করিতে হইবে তাহার কোন অংশ যে মহকুমার ও পোলীস থানার ও মুনসেফের ও সব রেজিষ্ট্রারের এলাকায় থাকার বিষয়ে জানা আছে সেই মহকুমার কাছারীতে ও সেই থানায় ও সেই মুনসেফের ও সব রেজিষ্ট্রারের কাছারীতে —

প্রত্যেক মহালের এক কি কএক মাল কাছারীতে ও অন্য যে বা যেং স্থানে কালেক্টর সাহেব উচিত বোধ করেন সেই বা সেইং স্থানে ইতি।

কোন ভূমিতে কালেক্টর সাহেবের যাইবার ক্ষমতার কথা।

৬ ধারা। পূর্ব্বোক্ত ঘোষণাপত্র প্রকাশ করা গেলে পর কালেক্টর সাহেব ও তাঁহার আজ্ঞাধীন কর্ম্মকারি কোন ব্যক্তিরা সেই ভূমিখণ্ডে প্রবেশ করিয়া, তাহার জরীপ করিবার ও সীমার চিহ্ন দিবার আবশ্যক সকল কর্ম্ম করিতে ও সকল অনুসন্ধান লইতে পারিবেন ইতি।

কালেক্টর সাহেবের বিশেষ নোটিস জারী করিতে পারিবার কথা।

৭ ধারা। আরো কালেক্টর সাহেব বিশেষ নোটিস জারী করিয়া উক্ত কোন ব্যক্তিকে পূর্ব্বোক্ত কোন কার্য্যের নিমিত্ত ঐ নোটিস জারী হওনের পর পনেরো দিনের অন্যূন কোন নির্দ্দিষ্ট সময়ের মধ্যে কোন স্থানে আপনার সম্মুখে কিম্বা তিনি এতদর্থে অন্য যে ব্যক্তিকে ক্ষমতা প্রদান করেন তাঁহার সম্মুখে উপস্থিত হইবার আজ্ঞা দিতে পারিবেন। ও যে ব্যক্তির উপর তদ্রূপ বিশেষ নোটিস জারী করা যায় তাঁহারা আইনমতে সেই নোটিসের আজ্ঞানুসারে উপস্থিত হইতে ও ৫ ধারাতে উল্লিখিত কোন কার্য্য করিতে ও যে সন্ধান জানিবার প্রয়োজন হয় তাহা যত দূর পারেন তত দূর জানাইতে আবদ্ধ হইবেন ইতি।

যে সরঞ্জাম কি মজুরী দেওয়া যায় তাহার মূল্য কালেক্টর সাহেবের দিতে হইবার কথা।

৮ ধারা। ৫ ধারার উল্লিখিত কোন কার্য্যের নিমিত্ত কোন সরঞ্জাম কিম্বা মজুর যোগাইয়া দেওয়া গেলে যে ব্যক্তি ঐ সরঞ্জাম কি মজুর যোগাইয়া দিলেন কালেক্টর সাহেব কিম্বা অন্য যে কর্ম্মকারক ঐ ধারামতে আজ্ঞা প্রচার করিলেন তিনি সেই ব্যক্তিকে অবিলম্বে ঐ সরঞ্জামের মূল্য ও মজুরী দিবেন ইতি।

সীমার রেখা পরিষ্কার করিতে দখলকারদিগকে কালেক্টর সাহেবের আজ্ঞা দিবার কথা।

৯ ধারা। জরীপ করিবার নিমিত্তে কোন সীমা কি অন্য রেখা পরিষ্কার করার যে প্রয়োজন হইতে কালেক্টর সাহেব ভূমির কোন দখিলকারের নামে

by cutting down and removing any trees, jungle, fences or standing crops.

10. If any demand for compensation be made, in respect of the clearance of any line in accordance with a requisition under the last preceding section, the Collector shall ascertain and record the nature and estimated value of any trees, jungle, fences, or standing crops which may have been cut down or removed, and shall offer adequate compensation to the owners thereof, together with payment for all expenses incurred in carrying out the said requisition.

Compensation.

11. The Collector may by a special notice require any zemindar or other person to attend personally, or by duly authorized agent before him, or before any person authorized by the Collector in that behalf, within a specified time which shall not be less than seven days after the service of the notice, for the purpose of signing and thereby admitting the correctness of any maps or other papers which have been prepared under this Act in respect of any boundary in which such zemindar or other person is interested, or of stating in writing the substance of any objection which he may wish to prefer against the correctness of such maps or papers; and if any person so summoned shall fail to attend and to sign the said map or papers, or to give in a written statement of his objections within the time prescribed, the Collector or other person duly authorized in that behalf shall make a note to that effect on the said map or papers:

Call for zemindars, &c., to attend for purpose of signing maps, papers.

Provided that if within the said seven days such duly authorized agent deposits with the Collector the necessary expenses of making copies of the said maps or paper, the Collector shall order such copies to be prepared, and as soon as they are prepared shall cause a notice to that effect to be posted in his office, and the said agent shall be allowed fifteen days from the posting of such notice for the purpose of signing or stating objections under this section.

12. When a written statement of objections has been given in as mentioned in the last preceding section, the Collector, after holding any further inquiry which he may deem necessary, shall pass such order in respect of such objections as to

Procedure when objections are stated.

বিশেষ নোটিস লিখিয়া দিয়া, তাঁহাকে কোন গাছ কি জঙ্গল কি বেড়া কি ক্ষেত্রের ফসল কাটিয়া স্থানান্তর করিয়া ঐ সীমা কি রেখা পরিষ্কার করিবার আজ্ঞা দিতে পারিবেন ইতি।

১০ ধারা। ইহার পূর্ব্ব ধারামতে কোন রেখা পরিষ্কার করিবার আজ্ঞা প্রচার হওয়াতে যদি হানিপূরণ পাইবার কোন দাওয়া হইয়া থাকে, তবে যে২ গাছ ও জঙ্গল ও বেড়া কি ক্ষেত্রের ফসল কাটিয়া স্থানান্তর করা গেল তাহা কি২ প্রকারের, ও তাহার অনুমান কত মূল্য হইবে, কালেক্টর সাহেব ইহা নিশ্চিতমতে জানিয়া লইয়া লিপিবদ্ধ করিয়া স্বামিদের উপযুক্ত হানিপূরণ এবং সেই আজ্ঞামতে কার্য্য করণার্থে যত টাকা খরচ হইল তাহাও দিতে প্রস্তাব করিবেন ইতি।

হানিপূরণের কথা।

১১ ধারা। কোন জমীদারের কি অন্য ব্যক্তির যে সীমাতে স্বার্থ থাকে এই আইনমতে সেই সীমা সম্পর্কীয় যে ম্যাপ কি অন্য কাগজপত্র প্রস্তুত করা গিয়া থাকে তাহাতে স্বাক্ষর করিয়া তাহা শুদ্ধ বলিয়া স্বীকার করিবার জন্যে, কিম্বা সেই ম্যাপ কি কাগজপত্র অশুদ্ধ বলিয়া যে আপত্তি করিতে চাহেন সেই আপত্তির মর্ম্ম লিখিয়া জানাইবার জন্যে কালেক্টর সাহেব বিশেষ নোটিস জারী করিয়া সেই জমীদারকে কি অন্য ব্যক্তিকে ঐ নোটিস জারী হইবার পর সাত দিনের অন্যূন কোন নির্দ্দিষ্ট সময়ের মধ্যে আপনার সম্মুখে কিম্বা এতৎ কার্য্যপক্ষে তিনি যে ব্যক্তিকে ক্ষমতা প্রদান করেন তাঁহার সম্মুখে নিজে কিম্বা উপযুক্ত ক্ষমতাপ্রাপ্ত মোখতারের দ্বারা উপস্থিত হইতে আজ্ঞা করিতে পারিবেন। তদ্রূপে সমন করা গেলেও সেই ব্যক্তি ঐ নির্দ্ধারিত সময়ের মধ্যে না আইলে, ও সেই ম্যাপে কি কাগজপত্রে স্বাক্ষর না করিলে, কিম্বা আপনার আপত্তি লিখিয়া না জানাইলে, কালেক্টর সাহেব কিম্বা সেই কার্য্যপক্ষে উপযুক্ত ক্ষমতাপ্রাপ্ত অন্য ব্যক্তি ঐ ম্যাপে কি কাগজপত্রে সেই মর্ম্মের নোট লিখিয়া দিবেন।

জমীদারকে ম্যাপে কি কাগজপত্রে স্বাক্ষর করিবার জন্যে আসিতে আজ্ঞা করিতে পারিবার কথা।

কিন্তু যদি উপযুক্ত ক্ষমতাপ্রাপ্ত ঐ মোক্তার ঐ সাত দিনের মধ্যে কালেক্টর সাহেবের নিকট ঐ ম্যাপের কি কাগজপত্রের নকল করিবার খরচ গচ্ছিত করিয়া থাকেন, তবে কালেক্টর সাহেব সেই নকল করিয়া দিতে আজ্ঞা করিবেন। নকল করা গেলেই আপনার কাছারীতে সেই মর্ম্মের নোটিস লাগাইয়া দিবেন। ও উক্ত মোখ্‌তার এই ধারামতে স্বাক্ষর করিবার কিম্বা আপত্তি জানাইবার নিমিত্তে ঐ নোটিস লাগাইয়া দিবার তারিখ অবধি পনেরো দিন পাইবেন ইতি।

১২ ধারা। ইহার পূর্ব্ব ধারামতে আপত্তি লিখিয়া দেওয়া গেলে পর, কালেক্টর সাহেব আর যে অনুসন্ধান লওয়া আবশ্যক জ্ঞান করেন তাহা লইয়া ঐ আপত্তির বিষয়ে যে আজ্ঞা উচিত জ্ঞান করেন করিবেন। ও তাঁহার নিদে

আপত্তি লিখিয়া দেওয়া গেলে কার্য্যপ্রণালীর কথা।

him shall seem fit, and if the objections shall seem to him not to be well founded, shall direct that all expenses of such further inquiry, and all expenses entailed on any other person by such inquiry, shall be recovered from the person who made the objection

Person making subsequent objection may be required to deposit costs of further inquiry

13 Whenever any person on whom a notice has been served as required by section eleven but who has failed to sign the maps and papers, or to give in his objections in writing within the time prescribed, shall prefer any subsequent objection against the correctness of any maps or papers in respect of which such notice was served on him, the Collector shall require him to deposit the estimated costs of any further inquiry which it may be necessary to make in respect of his objection and if the said person shall fail to deposit such costs within the time specified by the Collector he shall be deemed for all purposes of this Act to have admitted the correctness of the said map and papers If the costs of any inquiry which may be deemed necessary be deposited, the Collector shall make such further inquiry at the expense of the person so objecting and if the objection shall seem to the Collector not to be well founded, he may pass such order as he shall think fit in respect of the recovery from the objector of any sum expended by the Collector on the enquiry in excess of the sum deposited and of any necessary expenses incurred by any other person on account of such inquiry

Provided that no person on whom a notice has been served under section eleven and who has failed to state his objection in writing within the time prescribed under that section but who shall prefer any subsequent objection shall, under any circumstances be entitled to recover the expenses which he is required to deposit before any further inquiry is made in respect of such subsequent objection

## PART III

### Of Boundary Marks

Collector may erect temporary boundary marks

14 The Collector may cause to be erected temporary boundary marks of such materials and in such numbers and manner as he may direct, on any lands to be surveyed under this Act

and may require any occupant of land to maintain and keep in repair such marks, or any boundary marks,

until any survey operations shall be concluded and a final award given as to any disputed boundary, or

চলাৰ সেই আপত্তি সমূলক না হইলে, ঐ অধিক অনুসন্ধান লওয়ার সকল খরচ ও সেই অনুসন্ধান লওয়া প্রযুক্ত অন্য কোন ব্যক্তির যে সকল খরচ লাগে তাহাও ঐ আপত্তিকারকের স্থানে আদায় করিতে আজ্ঞা করিবেন ইতি।

তৎপরে কোন ব্যক্তি আপত্তি করিলে তাঁহার প্রতি আর অনুসন্ধান লইবার খরচ গচ্ছিত করিতে আজ্ঞা হইবার কথা।

১৩ ধারা। ১১ ধারার বিধানমতে যে ব্যক্তির উপর নোটিস জারী হইল, তিনি নিদ্ধারিত সময়ের মধ্যে ম্যাপে ও কাগজপত্রে স্বাক্ষর না করিলেও কিম্বা আপত্তি লিখিয়া না জানাইলেও, যে ম্যাপের কি কাগজপত্রের বিষয়ে ঐ নোটিস জারী হইয়াছিল তিনি যদি পশ্চাৎ তাহার শুদ্ধতার বিষয়ে কোন আপত্তি উপস্থিত করিয়া থাকেন তবে সেই আপত্তির উপলক্ষে আর যে অনুসন্ধান লওয়া আবশ্যক হইতে পারে কালেক্টর সাহেব তাঁহাকে সেই অনুসন্ধান লওয়ার আনুমানিক খরচ গচ্ছিত করিতে আজ্ঞা করিবেন। ও কালেক্টর সাহেব যে সময় নিরূপণ করেন ঐ ব্যক্তি সেই সময়ের মধ্যে ঐ খরচ গচ্ছিত না করিলে, তিনি এই আইনের সকল কার্য্যপক্ষে ঐ ম্যাপ ও নকশা শুদ্ধ বলিয়া স্বীকার করিয়াছেন এমত জ্ঞান হইবে। যদ্রূপ অনুসন্ধান লওয়া আবশ্যক তাহার খরচ গচ্ছিত করা গেলে কালেক্টর সাহেব সেই আপত্তিকারকের খরচে ঐ অনুসন্ধান লইবেন আর কালেক্টর সাহেব সেই আপত্তি সমূলক জ্ঞান না করিলে, ঐ অনুসন্ধান কার্য্যের নিমিত্ত গচ্ছিত টাকার অধিক যাহা খরচ করিয়া থাকেন এবং ঐ অনুসন্ধান লওয়াহেতুক অন্য কোন ব্যক্তির আবশ্যক খরচ হইয়া থাকিলে তিনি আপত্তিকারকের স্থানে সেই টাকা ফিরিয়া পাইবার যে আজ্ঞা করা উচিত জ্ঞান করেন করিতে পারিবেন।

পরন্তু যে ব্যক্তির নামে ১১ ধারামতে নোটিস জারী হয় তিনি ঐ ধারার নির্দ্দিষ্ট সময়ের মধ্যে আপনার আপত্তি লিখিয়া না জানাইলেও যদি পশ্চাৎ কোন আপত্তি উপস্থিত করেন তবে পশ্চাৎ ঐ আপত্তির উপলক্ষে আর কোন প্রকারের অনুসন্ধান করিবার পূর্ব্বে তাঁহার যে খরচ গচ্ছিত করিবার আজ্ঞা হয় তাহা তাঁহার ফিরিয়া পাইবার অধিকার নাই ইতি।

## তৃতীয় অধ্যায়।

### সীমার চিহ্নের কথা।

সীমার যে চিহ্ন কিয়ৎকালের উপযুক্ত হয় কালেক্টর সাহেবের তাহার আজ্ঞা করিবার কথা।

১৪ ধারা। এই আইনমতে যে জমি জরীপ করিতে হইবে কালেক্টর সাহেব তাহার সীমার কিয়ৎকালের উপযুক্ত চিহ্ন দেওয়াইতে পারিবেন ও যে দ্রব্য লইয়া সেই চিহ্ন হইবে ও যত চিহ্ন যেরূপ প্রকারে দেওয়া যাইবে তাহারও আজ্ঞা করিতে পারিবেন।

এবং জরীপী কার্য্য যত দিন সমাপ্ত না হয় ও সীমা বিষয়ক কোন বিবাদ হইলে সেই বিবাদের যত দিন চূড়ান্ত নিষ্পত্তি না হয়,

কিম্বা পূর্ব্বোক্ত কিয়ৎকালীন চিহ্নের পরিবর্ত্তে নিম্ন লিখিত বিধানমতে যত দিন সীমার চিরকালীন চিহ্ন স্থাপন করা না যায়,

until permanent boundary marks may be erected in lieu thereof as hereinafter provided

15 The Collector may at any time cause to be erected, on any land which is to be, or which has been surveyed under this Act permanent boundary marks of such materials and in such number and manner as he may determine to be sufficient to distinguish the boundaries of the estates tenures, mouzahs or fields for which the same are to be erected

[illegible]

Provided that seven days before he proceeds to the erection of any permanent boundary marks the Collector shall for the information of all concerned cause to be posted in his office and in the mal cutcherry or at some other convenient place on every estate concerned a specification of the number and character of the marks which he proposes to erect on the estate and an estimate of their cost

16 All expenses incurred by the Collector in erecting temporary or permanent boundary marks under this Act shall, in manner hereinafter provided be apportioned among and levied from the zemindars and tenure holders on their estates

[illegible]

Provided that no tenure holder shall be liable to pay any portion of the expenses incurred by the erection of boundary marks on an estate unless some portion of his tenure is situated within fifteen hundred feet of some such boundary mark

17 All lands held without payment of rent not being entered on the Collector's register of revenue free tenures of the district, shall for the purposes of this Act, be deemed to form a part of the tenure within the local boundaries of which they may be included and if they be not included within the local boundary of any tenure then to be a part of the estate within the local boundaries of which they are included and if they be not included within the local boundaries of any one estate then to be a part of such conterminous estate as the Collector in whose district such conterminous estate is situated shall, by an order under his seal, appoint

[illegible]

Provided that no rent free holding of which the annual value is less than five rupees, shall be liable to pay any portion of the expenses of erecting boundary marks under this Act

জমীর কোন দখিলকারকে ঐ চিহ্ন কিম্বা সীমার কোন চিহ্ন তত দিন রাখিতে ও সারাইয়া রাখিতে আজ্ঞা দিতে পারিবেন ইতি।

১৫ ধারা। এই আইনমতে যে ভূমি জরীপ করিতে হইবে কিম্বা যাহা জরীপ করা গেল, কালেক্টর সাহেব সেই ভূমির সীমার চিরকালীন চিহ্ন স্থাপন করাইয়া দিতে পারিবেন। যে মহালের কি তালুকের কি মৌজার কি ক্ষেত্রের ঐ চিহ্ন দিতে হইবে, তাহার সীমা নিরূপণের নিমিত্ত তিনি যে দ্রব্যের যত গুলি চিহ্ন যে প্রকারে দিলে প্রচুর বলিয়া নির্ণয় করেন, সেই দ্রব্যের সেই প্রকারের ততই চিহ্ন দেওয়া যাইবে।

সীমার চিরকালীন চিহ্ন কালেক্টর সাহেবের দিবার ক্ষমতার কথা।

কিন্তু এই বিষয়ে যেং মহালের স্বার্থ থাকে সীমার চিরস্থায়ি চিহ্ন স্থাপন করিবার পূর্ব্বে যত ও যেং প্রকারের চিহ্ন স্থাপন করিবেন ও তাহার অনুমান যত খরচ লাগিবে, তিনি সাত দিন থাকিতে স্বার্থযুক্ত সকল ব্যক্তির জানিবার জন্যে আপনার কাছারীঘরে ও সেং২ মহালের মাল কাছারীতে কিম্বা সুবিধাজনক অন্য কোন স্থানে সেই কথার এক নির্দ্দেশপত্র লাগাইয়া দিবেন ইতি।

১৬ ধারা। কালেক্টর সাহেব এই আইনমতে সীমার কিয়ৎকালীন কি চিরকালীন যে চিহ্ন স্থাপন করেন তাহা করিতে যত খরচ লাগে, সেইং২ মহালের জমীদারদের ও তালুকদারদের স্থানে ঐ খরচ নিম্নলিখিত বিধানমতে অংশাংশ করিয়া লওয়া যাইবে।

অংশাংশমতে খরচা আদায়ের কথা।

কিন্তু কোন তালুকদারের তালুকের কোন অংশ সেই সীমার চিহ্নহইতে পনের শত ফুটের মধ্যে না থাকিলে মহালের উপর সেই চিহ্ন স্থাপনের খরচের কোন অংশ তাহার দিতে হইবে না ইতি।

১৭ ধারা। কালেক্টর সাহেবের নিকট জিলার নিষ্কর তালুকের যে রেজিষ্টর থাকে, তাহার মধ্যে নিষ্কর যে ভূমি লেখা নাই তাহা যে তালুকের সীমার মধ্যে ধরা যায়, এই আইনের কার্য্য পক্ষে সেই তালুকের একাংশ বলিয়া জ্ঞান হইবে। কোন তালুকের সীমার মধ্যে ধরা না গেলে, যে মহালের সীমার মধ্যে ধরা যায় সেই মহালের একাংশ বলিয়া জ্ঞান হইবে। ও কোন একি মহালের সীমার মধ্যে ধরা না গেলে ঐ জমীর লাগাও কোন মহাল যে কালেক্টর সাহেবের জিলার মধ্যে থাকে তিনি আপনার মোহর করা আজ্ঞাপত্রক্রমে যে মহালের মধ্যে ঐ ভূমিখণ্ড ধরিবার আজ্ঞা করেন, তাহা সেই মহালের একাংশ বলিয়া জ্ঞান হইবে।

তালুকের মধ্যে নিষ্কর ভূমিও ধরিবার কথা।

নিষ্কর যে তালুকের বার্ষিক মূল্য ৫ টাকার কম, এই আইনমতে সীমাস্থাপনের খরচের কোন অংশ সেই ভূমির দিতে হইবে না ইতি।

18 If any occupant on whom a requisition has been made under section fourteen, fails to maintain or keep in repair, any temporary boundary mark the Collector may maintain, keep in repair or restore any such boundary mark, and the expenses thereby incurred shall be recovered as provided in section fifty seven from the person so failing to maintain or keep in repair, any such boundary mark.

Procedure when occupant fails to maintain boundary mark.

১৮ ধারা। কোন প্রজাকে ৪ ধারামতে আজ্ঞা করা গেলেও যদি সীমার কিয়ৎকালীন চিহ্ন রক্ষা করিতে কি সারাইয়া রাখিতে ত্রুটি করেন তবে কালেক্টর সাহেব সেই চিহ্ন রক্ষা করিতে কি সারাইয়া রাখিতে কিম্বা নূতন করিয়া দিতে পারিবেন ও তাহাতে যে খরচ লাগে যে ব্যক্তি ঐ সীমার চিহ্ন রক্ষা করিতে কি সারাইয়া রাখিতে ত্রুটি করিলেন ৫৭ ধারামতে তাঁহারই স্থানে আদায় করা যাইবে ইতি।

প্রজা সীমার চিহ্ন সারাইয়া না রাখিলে কার্য্যপ্রণালীর কথা।

19 Every zemindar, tenure holder and farmer of land shall be legally bound to preserve, as far as lies in his power, such of the permanent boundary marks lawfully erected on his estate, tenure or farm or on the boundary between his estate, tenure or farm and any other estate tenure, or farm as may be assigned to him in that respect entirely or jointly with other persons under the provisions of section twenty nine, and shall give immediate notice to the Collector if any such marks are injured, destroyed or removed or require repairs

Zemindar &c bound to preserve boundary marks and give notice to Collector when they are injured

১৯ ধারা। ২৯ ধারার বিধান মতে কোন জমীদারের কি তালুকদারের কি জমীর ইজারদারের মহালের কি তালুকে কি ইজারার কিম্বা আপনারও অন্য কোন মহালের কি তালুকের কি ইজারার মধ্যভাগে যে সীমা একেবারে তাঁহার প্রতি কিম্বা অন্য ব্যক্তিদের সহিত তাঁহার প্রতি নিরূপণ করা যায় সেই সীমায় চির কালীন যে চিহ্ন আইনমতে স্থাপন করা যায় তিনি আইনঅনুসারে আপনার সাধ্যমতে তাহা রক্ষা করিতে বদ্ধ আছেন ও তদ্রূপ কোন চিহ্নের অপকার হইলে কি তাহা নষ্ট করা কি উঠাইয়া দেওয়া গেলে কিম্বা সারাইবার প্রয়োজন হইলে তিনি অগৌণে কালেক্টর সাহেবকে নোটিস দিবেন ইতি।

সীমার চিহ্ন জমীদারের রক্ষা করিতে ও হানি হইলে কালেক্টর সাহেবকে নোটিস দিতে হইবার কথা।

20 Whenever it shall come to the notice of the Collector that any permanent boundary mark erected under the provisions of this Act has been injured destroyed or removed or requires repairs the Collector may cause such boundary mark to be re erected restored or repaired and may recover any expenses incurred in respect of such re erection restoration or repair in such proportions as he shall think fit from the zemindars and tenure holders to whom such boundary mark may have been assigned in that respect under the provisions of section twenty nine, and all such expenses shall be recoverable as provided in section fifty seven

Collector may re-erect injured boundary mark and recover expenses from zemindar &c

২০ ধারা। এই আইনমতে সীমার যে চিরস্থায়ি চিহ্ন স্থাপন করা গেল তাহার হানি হইয়াছে কিম্বা তাহা নষ্ট করা কি উঠাইয়া দেওয়া গেল কিম্বা তাহা সারাইবার প্রয়োজন হইল এই কথা কালেক্টর সাহেবকে জ্ঞাত করা গেলে তিনি সীমার সেই চিহ্ন পুন স্থাপন করিতে কি নূতন করিয়া দিতে কি সারাইয়া দিতে পারিবেন। ও সীমার সেই চিহ্ন ২৯ ধারার বিধানমতে যে জমীদারদের ও তালুকদারদের প্রতি নিরূপণ করা গেল তাঁহাদের মধ্যে যে হিসাবমত যত খরচ ধরা উচিত বোধ করেন তাহা ধার্য্য করিয়া তাঁহাদের স্থানে ঐ সীমার চিহ্ন পুন স্থাপন করিবার কি নূতন করিয়া কি সারাইয়া দিবার খরচ লইতে পারিবেন। ও সেই খরচ ৫৭ ধারার বিধানমতে আদায় হইতে পারিবে ইতি।

সীমার যে চিহ্নের হানি হইল কালেক্টর সাহেবের তাহা নূতন স্থাপন করিতে ও জমীদার প্রভৃতির স্থানে খরচ আদায় করিতে পারিবার কথা।

21 Nothing contained in this Act shall be held to prohibit the Collector from causing any temporary or permanent marks to be erected, maintained or repaired by any occupant of land, under the directions of the said Collector and with the consent of such occupant

Collector may cause boundary mark to be erected by occupant of land with his consent

২১ ধারা। কালেক্টর সাহেব আপনার আদেশানুসারে ও ভূমির প্রজার সম্মতি ক্রমে তাঁহারই দ্বারা কিয়ৎকালীন কি চিরস্থায়ি চিহ্ন স্থাপন করিতে কি সারাইয়া রাখিতে কি মেরামত করাইতে পারিবেন এই আইনের কোন কথার দ্বারা ইহার নিষেধ হইবে না।

ভূমির প্রজার অনুমতি লইয়া তাঁহারই দ্বারা কালেক্টর সাহেবের সীমার চিহ্ন স্থাপন করাইবার কথা।

The Collector shall repay to such occupant the expenses incurred in such erection or repair, and

ঐ চিহ্ন স্থাপন কি মেরামত করিতে যত টাকা খরচ লাগে কালেক্টর সাহেব প্রজাকে তাহা ফিরিয়া দিবেন

such expenses shall be apportioned and recovered as provided in Part IV

## PART IV

### OF THE APPORTIONMENT AND RECOVERY OF EXPENSES

*Collector to prepare statement of all expenses incurred in respect of boundary marks.*

**22** Upon the completion of the erection of boundary marks on any tract of land of which the survey may have been ordered, or on any convenient portion thereof, the Collector shall forthwith prepare a statement of all expenses incurred in respect of such boundary marks

*Contents of the statement.*

**23** Such statement shall show the total number of marks of each description which have been erected on such tract, or portion of such tract the aggregate cost of erecting all the marks of each description, the names of the estates and mouzahs within, or on the boundaries of which any marks have been erected and the total number of marks of each description erected within or on the boundary of each estate

*Collector to apportion the cost of marks among the estates.*

**24** Upon the completion of such statement the Collector shall provisionally apportion the aggregate expenses of erecting the marks among the estates specified with reference to the number of boundary marks of each description which have been erected within or on the boundary of each estate

*Notice to be served.*

**25** So soon as the provisional apportionment shall have been made as required by the last preceding section, the Collector shall cause a notice to be served on the zemindar of every estate on which the expenses have been apportioned,

(*a*) specifying the sum which has been apportioned on his estate, and as far as can be calculated, the sum which he will be required to pay on account of the service of notices on him under this section and section twenty nine,

(*b*) informing him that the said statement is open to inspection in the office of the Collector,

(*c*) calling on him to appear in person or by agent properly authorised at the office of the Collector on a date to be

ও চতুর্থ অধ্যায়ে যদ্রূপ বিধান আছে ঐ খরচ তদ্রূপে অংশা শমতে নিরূপণ করিয়া আদায় করা যাইবে ইতি।

## চতুর্থ অধ্যায়।

### খরচ অংশাংশমতে নির্ণয় ও আদায় করণের কথা।

*সীমার চিহ্ন সম্পর্কে যত খরচ হইল কালেক্টর সাহেবের তাহার কৈফিয়ৎ প্রস্তুত করিবার কথা।*

২২ ধারা। কোন ভূমিখণ্ড জরীপ করিতে আজ্ঞা হইলে সেই ভূমিখণ্ডে কিম্বা তাহার উপযুক্ত কোন অংশে সীমার চিহ্ন স্থাপনের কার্য্য সমাপ্ত হইলে পর, ঐ সীমার চিহ্ন সম্পর্কে যত টাকা খরচ হইল কালেক্টর সাহেব সাধ্যমতে ত্বরায় তাহার কৈফিয়ৎ প্রস্তুত করিবেন ইতি।

*ঐ কৈফিয়তের মর্ম্মের কথা।*

২৩ ধারা। ঐ ভূমিখণ্ডে কি ঐ খণ্ডের সেই অংশে একং প্রকারের যতগুলি চিহ্ন দেওয়া গেল ও একং প্রকারের ঐ সকল চিহ্ন স্থাপন করিতে মোটে যত টাকা খরচ লাগিল তাহা ও যেং মহালের ও মৌজার মধ্যে কি তাহার সীমানায় কোন চিহ্ন স্থাপন করা গেল তাহার নাম ও একং মহালের মধ্যে কি তাহার সীমানায় একং প্রকারের যত গুলি চিহ্ন দেওয়া গেল তাহার মোট সংখ্যা ঐ কৈফিয়তে লেখা থাকিবে ইতি।

*ঐং মহালের মধ্যে কালেক্টর সাহেবের চিহ্ন স্থাপন করিবার খরচ অংশাংশমতে নিরূপণ করিবার কথা।*

২৪ ধারা। ঐ কৈফিয়ৎ প্রস্তুত হইলে পর, একং মহালের মধ্যে কি তাহার সীমানায় কং প্রকারের যতগুলি সীমার চিহ্ন স্থাপন করা গেল কালেক্টর সাহেব তাহা লক্ষ্য করিয়া ঐং মহালের মধ্যে ঐ চিহ্ন স্থাপনের মোট খরচ আপাততঃ ভাগ করিয়া ধরিবেন ইতি।

*নোটিস জারী করিবার কথা।*

২৫ ধারা। ইহার পূর্ব্ব ধারামতে খরচ আপাততঃ অংশাংশ করিয়া ধরা গেলে পর যত মহালের মধ্যে ঐ খরচ অংশাংশমতে ধরা গেল কালেক্টর সাহেব সেইং মহালের জমীদারের নামে নোটিস জারী করিবেন। তন্মধ্যে

(ক) অংশাংশ করিয়া প্রত্যেক জমীদারের মহালের জমা বলিয়া যত টাকা ধরা গিয়াছে তাহা, ও যত দূর হিসাব করিতে পারেন তত দূর এই ধারামতে ও ২৯ ধারামতে তাহার উপর নোটিস জারী করাতে তাঁহার আর যত খরচ দিতে হইবে তাহাও নির্দ্দেশ করিয়া জানাইবেন।

(খ) উক্ত কৈফিয়ৎ কালেক্টর সাহেবের কাছারীতে দেখা যাইতে পারিবে, এই কথা জ্ঞাত করা যাইবে।

(গ) নোটিস জারী করিবার পর দুই মাসের অনূ্যন যে তারিখ নোটিসে নির্দ্দিষ্ট থাকে তাঁহার প্রতি সেই তারিখে কালেক্টর সাহেবের

## DISSENT

WHILE signing the report of the Select Committee we desire to record this our dissent on points on which we disagree with our colleagues

I.—The water police and lighting rates have been made payable in advance The first is payable by the owner the last two by the occupier At present the water rate alone is paid in advance but considering the pressure of municipal taxation in this town we are of opinion that the payment in advance is attended with hardship to the poorer class of rate payers and that the system ought not to be extended to the lighting and police rates as proposed No branch of imperial revenue we believe is recovered in advance and we are satisfied that there is no good reason why municipal taxes should be made payable in advance It was urged by our colleagues that the municipality incurred a considerable loss of revenue by reason of frequent changes in the occupation of houses by tenants which its officers had no means of knowing in time and that even if they did know they could not realize the rate which was payable in arrear This remark does not apply to the water rate which is recoverable from the owner As the owner is identified with the land or house he owns or occupies the house rate is made payable in arrear On the same principle the water rate ought to be made payable in arrear

II.—For the purpose of the house rate and the water rate the owner of the land is declared to be the owner of the house thereon and will be charged with the house rate and water rate respectively and also with the lighting and police rates where the assessed annual value of the house is less than Rs 200 with power to recover the amount so paid as an addition to rent We object to these provisions as unconstitutional and unfair The theory of municipal constitution is that no person should be called upon to pay at a higher rate or undertake greater responsibilities than his neighbour for municipal purposes The owners of houses when liable to any rate or tax should pay the same just as much and in the same manner as owners of lands and if there be greater risk of collection in one case than in another it is what those who have to receive the rate or tax should submit to To shift that risk on any particular section of the community for the benefit of the Municipality and to afford perfect immunity from the trouble and annoyance of summary distress and warrant to those who are likely to be defaulters involves denial of justice and fair play, and this is made the more glaring by the proviso that owners of only those plots of land the assessed value of the houses whereon should be less than Rs 200 per annum should be subjected to the risk and not those lands which bear more highly assessed property In other words the Municipality should collect directly from those who are substantial and from whom it is easy to collect and through the agency of the landlord from those who are poor and from whom it is consequently difficult to realize though he is not to be remunerated for his trouble risk and responsibility If it be a duty on the part of landlords to pay the taxes due for the property of their tenants it should apply to all landlords alike without reference to the value of the houses on their lands In equity however it applies to none and none therefore should be subjected to so unequal a law It is true that the existing law has a provision of this kind with reference to the police and lighting rates limited to houses assessed at or under an annual value of Rs 100 but it is founded on no principle of justice and its operation has proved oppressive The loss sustained by landlords in realizing through their own servants and the Small Cause Court the rate due to the Municipality from the owners of small houses which the Justices cannot realize satisfactorily through the more summary process of warrant distraint and sale is great and to apply the rule to all kinds of taxes and rates would increase the loss manifold A percentage of loss is inevitable in collecting money from a large number of rate payers and there is no principle of equity and justice under which the payee may be allowed to shift that loss in certain cases on third parties This injustice we feel will be made the more oppressive on account of the difficulties under which the landlord labours in realizing his legitimate rent The complaint is that the recent ruling of the High Court that a hut is removeable but immoveable for purposes of distraint has interposed great difficulty in the way of the recovery of rent and

## আপত্তি।

মনোনীত কমিটীর রিপোর্টে স্বাক্ষর করিলেও, ঐ কমিটীর অন্য ব্যক্তিদের মতের সঙ্গে যে২ বিষয়ে আমাদের মতের অনৈক্য হইয়াছে সেই২ বিষয়ে আমরা আপত্তি জানাইতে ইচ্ছুক।

১।—জলের ও পোলীসের ও আলোর রেট আগাম দিবার বিধান হইতেছে। ইহার মধ্যে প্রথম রেট স্বামির স্থানে, অন্য দুই রেট প্রজার স্থানে আদায় হইয়া থাকে। এইক্ষণে কেবল জলের রেট আগাম দেওয়া যাইতেছে। কিন্তু এই নগরে মুনিসিপল টাক্স ধার্য্য করিবার যে ক্লেশ হইতেছে তাহাতে বোধ হয় টাক্স আগাম দিতে হইলে দরিদ্র শ্রেণীদের অত্যন্ত কষ্ট হইয়া উঠিবে অতএব আলোর ও পোলীসের রেট আগাম দেওয়ার নিয়ম প্রচলিত করা অনুচিত। রাজস্বের কোন অংশটি যে আগাম আদায় হইয়া থাকে এমত বোধ হয় না, আর মুনিসিপল টাক্স আগাম লইবার কোন বিশিষ্ট কারণও নাই ইহা অস্মোধমতে জানিলাম। কমিটীর কএক ব্যক্তি কহিলেন যে, নানা ঘরের প্রজারা বারম্বার উঠিয়া যাওয়াতে মুনিসিপালিটীর করের অল্পমাত্র হানি হয় না। বিশেষত প্রজা যে উঠিয়া যাইবেন মুনিসপল কর্ম্মকারকেরা সময় থাকিতে ইহা জানিতে পান না, স্বামিদেরও যে টাক্স পশ্চাৎ দেনা থাকে তাহা আদায় করিতে পারেন না। কিন্তু জলের রেট স্বামির নিকট আদায় হইয়া থাকে, অতএব ঐ রেটের পক্ষে উক্ত কথা খাটে না। স্বামির সঙ্গে ভূমির কি ঘরের অভেদ সম্বন্ধ আছে এই কারণে ঘরের টাক্স পশ্চাৎ আদায় হইয়া থাকে। তবে সেই নিয়মানুসারে জলের রেটও পশ্চাৎ আদায় হইতে পারে।

২।—ঘরের রেট ও জলের রেটের উপলক্ষে ভূমীর স্বামিকেই ঐ ভূমি স্থিত ঘরেরও স্বামী বলিয়া প্রকাশ করা গেল। ঘরের ও জলের রেট তাঁহার স্থানে লওয়া যায়। এবং ঘরের বার্ষিক মূল্য ২০০ টাকার কম ধরা গেলে আলোর এবং পোলীসের রেটও তাঁহার স্থানে লওয়া যাইতে পারে ও তিনি ভাড়ার উপর সেই টাকা চড়াইয়া দিয়া ফিরিয়া পাইতে পারিবেন। এই২ নিয়ম ব্যবস্থা ও ন্যায় বিরুদ্ধ বলিয়া তাহাতে আপত্তি করিলাম। নগর সম্বন্ধীয় ব্যবস্থার মূলবিধান এই যে নগর সম্বন্ধীয় কোন কার্য্যহেতুক কোন ব্যক্তি অপেক্ষা তাঁহার প্রতিবাসির অধিক ভাবে টাকা দিতে কিম্বা অধিক দায় স্বীকার করিতে হইবে না। ঘরের উপর কোন রেট কি টাক্স ধার্য্য হইলে, ভূমির স্বামিদের যত টাক্স যে প্রকারে দিতে হইবে ঘরের স্বামিরাও ততই টাক্স সেই প্রকারে দিবেন। ইহার মধ্যে এক বিষয় অপেক্ষা অন্য বিষয়ের টাক্স আদায় করণে যদি হানির সম্ভাবনা থাকে তবে যাহারা সেই রেট কি টাক্স লইয়া থাকেন তাহাদের সেই হানি স্বীকার করিতে হইবে। কিন্তু মুনিসিপালিটীর মঙ্গলের জন্য সাধারণ কোন ব্যক্তিগণের প্রতি ঐ হানি স্বীকার করণের ভার অর্পণ করা ও সরাসরীমতে ক্রোক করণ ও পরওয়ানা জারীকরা দ্বারা যে কষ্ট ও ক্লেশ হয় যে ব্যক্তিদের বাকীদার হওয়া সম্ভাবনা তাহাদিগকেই তাহাহইতে সম্পূর্ণরূপে নিষ্কৃতি দেওয়া ন্যায়বিচারের ও বন্দোবস্তের বিপক্ষ। আরও যাহাদের জমার উপর ঘরের বার্ষিক মূল্য ২০০ টাকার কম ধরা গেল সেই২ ভূমিখণ্ডের স্বামিদের ঐ ক্ষতি স্বীকার করিতে হইবে ও যাহাদের জমীতে অধিক মূল্যের সম্পত্তি থাকে তাহাদের সেই হানি স্বীকার করিতে হইবে না এই উপবিধি থাকাতে ঐ অন্যায় আরো স্পষ্ট প্রকাশ হইতেছে। ফলত ধনশালী যে ব্যক্তিদের স্থানে টাক্স আদায় করা সহজ হইতে পারে মুনিসিপালিটী তাঁহাদের স্থানে একেবারে টাক্স আদায় করেন। ও দরিদ্রতা প্রযুক্ত যে ব্যক্তিদের স্থানে টাক্স আদায় করা কঠিন হইতে পারে তাহাদের ভূম্যধিকারিদের স্থানে ঐ টাক্স আদায় করিয়া থাকেন, অথচ তাহাতে ঐ ভূম্যধিকারিদের যে ক্লেশ ও হানি ও দায় স্বীকার করিতে হইবে তাহার কোন প্রতিবিধান নাই। যদি ভূম্যধিকারিদের স্থানে প্রজাদের সম্পত্তির উপর টাক্স আদায় করা ন্যায্য হয়, তবে যাহার ভূমিতে যে ঘর থাকে তাহার মূল্য লক্ষ না করিয়া সকল ভূম্যধিকারির প্রতি ঐ বিধি বর্ত্তান উচিত। কিন্তু ন্যায্যপক্ষে কাহারও প্রতি বর্ত্তে না, ও কোন কাহারও প্রতি এই প্রকারের অন্যায় বিধি বর্ত্তান উচিত নয়। প্রচলিত আইনমতে যে২ ঘরের বার্ষিক মূল্য ০০ টাকা কি তাহার কম ধরা গিয়াছে কেবল সেই ঘরের পোলীসের ও আলোর রেটের বিষয়ে সেই প্রকারের একটা বিধি আছে কিন্তু তাহা ন্যায্য কোন বিধানমূলক নয় ও কার্য্যপক্ষে অত্যাচারজনক হয়। ছোট২ ঘরের স্বামিদের স্থানে কালেক্টরেরা সরাসরীমতে পরওয়ানা জারী করিয়া ও ক্রোক ও নীলাম করিয়া মুনিসিপালিটীর প্রাপ্য যে রেট সহজেমতে আদায় করিতে না পারেন ভূস্বামিদের চাকরদের কিম্বা ক্ষুদ্র মোকদ্দমার আদালতের দ্বারা সেই রেট আদায় করিতে হইলে তাহাদের অধিক ক্ষতি হয়। অতএব সকল প্রকারের টাক্সের ও রেটের উপর সেই বিধি বর্ত্তাইলে হানির অত্যন্ত বৃদ্ধি হওয়ার সম্ভাবনা। যাহাদের টাক্স দিতে হইবে এমত অনেক ব্যক্তির স্থানে টাকা আদায় করিতে গেলে শতকরা কএক টাকার হানি হবেই হবে, কিন্তু যাহারা সেই টাকা পাইবেন তাহারা স্থলবিশেষে অন্য ব্যক্তিদের প্রতি যে সেই হানি অর্পণ করিবেন ন্যায়ানুগত এমত কোন বিধি নাই। ভূম্যধিকারির ন্যায্য প্রাপ্য ভাড়াও আদায় করা দুঃসাধ্য, সুতরাং উক্ত অন্যায় বিধি আরো কষ্টকর হইয়া উঠে। সম্প্রতি হাই কোর্টের এই বিধান হইয়াছিল যে [illegible] ঘর উঠাইয়া দেওয়া যাইতে পারে কিন্তু ক্রোক করণের পক্ষে স্থানান্তর করা যাইতে পারে না [illegible] বিধান প্রযুক্ত ভাড়া আদায় করিতে অধিক কষ্ট হইয়াছে, অতএব ভূম্যধিকারিকে প্রজার সকল [illegible] নিমিত্ত দায়ী করা ও ভাড়ার উপর সেই টাক্স চড়াইয়া দিয়া প্রজার স্থানে আপনার প্রাপ্য আদায় করিতে আদেশ করা কখন ন্যায্য হইতে পারে না। ইহাতে ভূম্যধিকারিদের যে [illegible] পাইবেন এমত নয়। প্রজাদেরও দুঃখ হইবে কারণ অবিবেচক ভূম্যধিকারিরা ও তাহাদের চাকরেরা [illegible]

it cannot therefore be just to make him liable for all the occupier's rates, and to direct him to recover his dues from the tenant as an addition to rent Nor will the evil be confined to landlords alone tenants will equally suffer from it, inasmuch as the poorer and more ignorant classes of tenants will be subjected to extortion and oppression at the hands of unscrupulous landlords and their servants It is generally believed that under the existing law many landlords realize from their tenants the whole of the water rate instead of the three fourths prescribed by it The duty of realizing the rates and taxes belongs legitimately to the Municipality, which has a large and highly paid establishment for the recovery of arrears and we see no reason why it should be relieved of its legitimate duty

III —Unoccupied lands are at present not assessed There are lands in the town which have rarely been occupied and it is not to be supposed that the owner would wilfully leave them unoccupied if he could find tenants As the Bill provides the owner must keep them in good order This obligation we are of opinion would be a sufficient motive to him for letting them out It would press unduly upon the owner if he were made to pay half rates for unoccupied lands which derive no benefit from the Municipality and entail no additional duty on it and which lie unoccupied from no fault of his We may add that however necessary the busti regulations may be they are stringent and may lead to desertion from the town and in that case it would be a double hardship to the owner if he should lose rent and be made to pay the rates

IV —It is provided that the supply of water for domestic consumption may be charged at the rate of one thousand gallons to the rupee whenever it is in excess of the quantity covered by the amount of the water rate paid by the occupier so calculated and that the Justices, that is the Chairman may put on a water meter for the ascertainment of such quantity The object of this provision is to prevent wanton waste of water We are fully alive to the necessity of checking waste but we believe that infinitely more water is wasted on the streets than in private houses by the bursting of service pipes, and by reason of defective stand posts and of wayfarers neglecting to close them than by reason of defective fittings in houses or neglect in securing water—not to say that the necessity of keeping houses dry operates as a check upon many householders but as regards private houses, the regulation of the size of the ferrule the periodical inspection of fittings by municipal officers and the penalties prescribed for the occupier and plumber in case of neglect to prevent waste are calculated to promote to a considerable extent economy in the use of water It might be that the introduction of the water meter would not be made general but as the whole matter would be left to the discretion of the executive, the temptation for having a general recourse to it might prove too great for them if they should find the scheme remunerative But to charge for water for domestic consumption in excess of regulation supply when the supply is obtained by a heavy compulsory taxation, we hold is on principle unsound and unfair In respect of the water supply the Justices resemble a large co operative society each member of which contributes towards the object according to a fixed assessment on the understanding that he will take such a supply as he may require for domestic consumption If the Justices are empowered to make an additional charge on the pretext of greater consumption by one person than by another then the principle of compulsory taxation ought, in all fairness to be abandoned and the system of taxation according to consumption ought to be substituted instead Then if a charge is to be made for excess consumption justice requires that a proportionate reduction should be allowed to those rate payers who might not consume the regulation quantity Besides the rate of one thousand gallons to the rupee is founded on no correct principle The Justices are not a trading body and we are of opinion that it would not be consistent with right principle to allow them to charge a fancy price for water for domestic consumption from those whose contributions have secured the supply and who have a common interest in it The actual cost of the water is less than four annas per one thousand gallons and we think all charges in excess of that rate or whatever the cost price may be would amount to an extraordinary indirect tax which, as long as the express understanding is that the water supply is intended for the ordinary domestic consumption of the rate payers and the public purposes of conservancy and the watering of roads would be unjust

ও অজ্ঞানি প্রজাদের প্রতি অত্যাচার করিয়া তাহাদিগকে ভয় দেখাইয়া টাকা লইতে পারেন, ফলত এক্ষণকার প্রচলিত আইনমতে অনেক ভূম্যধিকারী প্রজাদের স্থানে জলের রেটের চারি ভাগের তিন ভাগ মাত্র না লইয়া সম্পূর্ণ রেট লইয়া থাকেন এমত বোধ হইতেছে। রেট ও টাক্স আদায় করিবার ভার ন্যায়মতে মুনিসিপালিটীর প্রতি বর্ত্তে, আর বাকী আদায় করিবার জন্যে তাঁহাদের মোটাং বেতনভোগি অনেক আমলা আছে। অতএব যে কর্ম্ম ন্যায়মতে তাঁহাদেরই কর্ত্তব্য তাঁহাদের স্থানে সেই কর্ম্ম উঠাইয়া লওয়ার কোন কারণ দেখিতে পাই না।

৩। যে জমীতে প্রজা নাই, এইক্ষণে সেই জমীর উপর টাক্স ধার্য্য হয় না। যাহাতে প্রায় বসতি নাই নগরের মধ্যে এমত কএক ভূমি খণ্ড আছে। প্রজা পাইলেই স্বামী যে ইচ্ছাপুর্ব্বক ঐ জমীতে বসতি না করাইতেন এমত অনুভব হয় না। পাণ্ডুলিপির বিধানমতে স্বামির সেইং ভূমিখণ্ড ভালমতে রাখিতে হইবে। তাঁহার সেই কর্ম্ম কর্ত্তব্য হওয়াতেই ঐ ভূমি খাজানা করিয়া দেওয়ার যথোচিত কারণ হয়। প্রজাহীন যে ভূমিখণ্ড মুনিসিপালিটী হইতে কোন উপকার পায় না ও যাহার কারণে মুনিসিপালিটীর পরিশ্রমও বাড়ে না, স্বামির কোন দোষ বিনা সেইং ভূমিখণ্ড যত দিন প্রজাহীন থাকে তত দিন যদি ঐ জমীর উপর তাহার অর্দ্ধেক রেট দিবার বিধান হয় তবে কষ্টকর হইবে সন্দেহ নাই। বসতী বিষয়ক যে বিধান হইয়াছে তাহা আবশ্যক হইলেও কঠোর হইল, এই প্রযুক্ত যদি প্রজারা উঠিয়া নগরের বাহিরে গিয়া বাস করে, তাহা হইলে স্বামির পক্ষে দ্বিগুণ কষ্ট হইয়া উঠিবে, একে খাজানা পাইবেন না তাহাতে আবার ঐ জমীর উপর করও দিতে হইবে।

৪। প্রজা যদি গৃহ কার্য্যের নিমিত্তে ১০০০ গ্যালনের অধিক জল খরচ করেন তবে সেই ১০০০ গ্যালনের অধিক যত জল খরচ করেন তাহার নিমিত্ত জলের রেটছাড়া তাহার একং হাজার গ্যালনের নিমিত্ত ১৴ টাকার হিসাবে দিতে হইবে। ও যত জল খরচ করেন তাহা নিরূপণ করিবার জন্যে জষ্টিসেরা অর্থাৎ সভাপতি জল পরিমাপক যন্ত্র বসাইতে পারিবেন এই বিধান হইয়াছে। জল বৃথা নষ্ট না হয় বিধানের এই উদ্দেশ্য। জল নষ্ট হওয়া নিবারণ করা যে আবশ্যক তাহা ভালই জানি। কিন্তু লোকদের ঘরে যত জল নষ্ট হয় বোধ হয়, প্রতি রাস্তায়ং তাহাহইতে অত্যধিক নষ্ট হইয়া থাকে। এর ঘর শুদ্ধ রাখার আবশ্যক হওয়াতে অনেক গৃহস্থ বৃথাই জল পড়িতে দেন না ইহা বলা প্রায় আবশ্যক নাই, কিন্তু ঘরের নল ভাল করিয়া বসান যায় নাই বলিয়া কিম্বা জল রক্ষা করিতে শৈথিল্য হয় বলিয়া যত নষ্ট হয় মুনিসিপলিটীর জলের নল ভাঙ্গিয়া যাওয়াতে ও রাস্তার ধারে জলের যে নল থাকে তাহার দোষপ্রযুক্ত ও পথিকেরা কল বন্ধ না করাতে অতি অধিক নষ্ট হইয়া থাকে। সাধারণ লোকদের ঘরে যে নল দিয়া জল যোগান দিয়া থাকে, বিধানক্রমে তাহার মুখের পরিমাণ নিরূপণ করা গেলে ও মুনিসিপল কার্য্যকারকেরা সময়েং সেই নল দেখিয়া লইলে ও তদ্দ্বারা জল নষ্ট হওয়া নিবারণ করিতে শৈথিল্য করিলে প্রজার ও প্লমরের যে দণ্ড ধার্য্য হইয়াছে তাহাতে বোধ হয় জলের পরিমিত ব্যয়ের প্রবৃত্তি জন্মিতে পারে। সকল ঘরেই জল পরিমাপক যন্ত্র বসাইবার কল্পনা না হইয়া থাকিবে, কিন্তু সেই নিয়মটি কার্য্যসম্পাদনার্থ জষ্টিসদের ইচ্ছাধীন অতএব ঐরূপ যন্ত্র বসাইয়া লাভ জন্মিলে সর্ব্বএই সেই যন্ত্র বসাইবার রীতি চালাইবারও প্রবৃত্তি জন্মিতে পারিবে। কিন্তু গৃহকার্য্যের নিমিত্ত আইনমতে যে জল যোগান যায় বলপুর্ব্বক টাকুস না লইলে তাহাও পাওয়া যায় না, অতএব সেই জলের মূল্যও লওয়া আমাদের বিবেচনায় যুক্তি ও ন্যায় বিরুদ্ধ। জল যোগাওনের কার্য্যপক্ষে জষ্টিসেরা সহস্রাধিক একটি বৃহৎ সমাজস্বরূপ, ঐ সমাজের প্রত্যেক ব্যক্তি গৃহকার্য্যের নিমিত্ত যত জল চাহেন লইবেন, এই বিবেচনায় অবধারিত কর দিবেন। এমত স্থলে এক ব্যক্তি অন্যাপেক্ষা অধিক জল খরচ করে বলিয়া যদি জষ্টিসদের অধিক টাকার দাওয়া করিবার ক্ষমতা থাকে, তবে বলপুর্ব্বক টাকুস লওয়ার নিয়ম পরিত্যাগ করিয়া, যাহার যত জল খরচ হয় তাহার স্থানে তত জলের টাকুস লওয়াই ন্যায্য। আরো অধিক জল খরচ করিবার নিমিত্ত যদি টাকার দাওয়া হইতে পারে, তবে টাকুসদাযী যে ব্যক্তিরা বিধানের নির্দ্দিষ্ট পরিমাণের অল্প খরচ করেন তাঁহাদের টাকুস তদনুসারে কমাইয়া দেওয়াও ন্যায্য হয়। আরো ১০০০ গ্যালনের প্রতি ১৴ টাকা কর নিরূপণ করা যুক্তি সিদ্ধ নহে। জষ্টিসেরা ব্যবসায়ী লোক নহেন। অতএব যে ব্যক্তিদের টাকা লইয়া গৃহ কার্য্যের উপযুক্ত জলসম্পোষ্যের বিধান করা গিয়াছে ও সেই জলসম্পোষ্যে যাহাদের সাধারণ স্বার্থ থাকে তাহাদেরই স্থানে স্বেচ্ছামতেই ঐ জলের মূল্য ধরিয়া লইবার অনুমতি দেওয়া সদ্বিধানের অসঙ্গত বোধ হয়। ঐ জলের এক হাজার গ্যালনের খরচ চারি আনারও কম। অতএব সেই হারের অধিক, কিম্বা যত খরচ হয় তাহার অধিক লইতে গেলে অতিরিক্ত একটি টাক্স ধার্য্য করা হয় আর সচরাচর টাক্স দাযিদের গৃহ কার্য্যের নিমিত্ত ও নগর পরিষ্কার করণের ও পথে জল দিবার জন্যে ঐ জল যোগান যাইতেছে ইহা যত দিন স্পষ্ট বোধ হইয়া থাকে তত দিন সেই প্রকারের টাক্স ধার্য্য করা অন্যায়। ঘরের ও সরকারী যেং কার্য্যের নিমিত্ত টাক্স ধার্য্য হইল, যত দিন সেইং কার্য্যের নিমিত্ত প্রচুর জল পাওয়া না যায়, তত দিন জল বিক্রয় করিয়া জষ্টিসদের লাভ করা কর্ত্তব্য নয় ও তাঁহাদিগকে ঐ লাভ

The Municipality is not and should not be let at liberty to look to gain by sale of water as long as the aforesaid domestic and public purposes for which the water rate is imposed are not met As for the unfiltered supply it cannot be available at all hours inasmuch as it will not be given at constant pressure—not to say that the two fold supply would entail upon the house owner double cost in laying on the water

Then latrines and water closets are not to be provided with constant supply of water, but should be provided with cisterns As a diffuse supply of water is essential to the successful working of the drainage system, we are not satisfied that the cisterns would answer the purpose To compel the house owners to connect their privies with the new sewers and to stint them the supply of water would be inconsistent Besides privies in native houses we are informed are too small for the convenient admission of the cistern and as such houses have generally several privies the cost to the owner or occupier for introducing the system of cisterns would be great Indeed taking the charges for water—*firstly* for connection for filtered supply *secondly* for unfiltered supply *thirdly* for cisterns and *fourthly*, for domestic supply in excess of regulation quantity—we are of opinion that the pressure of taxation would fall very heavily upon the poorer classes of tax payers It is also open to question whether it is consistent with the functions of the legislature to provide for cisterns when the system has not been discussed or adopted by the Justices

V —We object to the provisions made for the passing of the police budget They are calculated to reduce the Justices to the position of message bearer only As the Bill is framed the Justices are simply to receive the budget from the Commissioner of Police and to transmit the same to the Lieutenant Governor This change in the law is recommended on the ground that the regulation management and control of the police ought to be vested in the Government Such is now practically the case The Commissioner of Police under orders of Government determines the strength and organization of the police and although the Justices have power to reduce or cancel any part of the police budget they have never exercised that power to the detriment of the efficiency of the police The existence of the power has however a wholesome influence on the Commissioner of Police and conduces to the advantage of the town If the Justices have never exercised the power in question they may do so at any time and this circumstance tends to make him cautious moderate and economical The Justices are responsible to the rate payers for the due application of the funds they collect and as they are charged with the collection of the police rate it is both necessary and meet that they should have a voice in the administration of the police fund It was urged that should the Justices and the local Government disagree on any point things would come to a dead lock Such a crisis has never arisen though the power under notice has been vested in the Justices since 1866 but should such a crisis arise the difference might be settled by the Government of India whose decision should be final as the control of the police is vested in it in the last degree The majority of the Committee did not however agree to this proposal This is a constitutional question of great importance and we are of opinion that if the legislature is not prepared to continue the power hitherto possessed by the Justices the corporation should be relieved of the invidious duty of imposing and collecting the police rate in the disbursement of which it is to be allowed no control In London the city police which is analogous to the metropolitan police of Calcutta is we believe completely under the control of the City Corporation If it be the object of the Government to give the rate payers the privilege of self government it cannot be consistent with that object to deprive the Justices of their present power to control police expenditure

VI —While we support the provisions made for the clearance and improvement of bustis we do not consider it fair to compel the owner of the land to construct privies for the benefit of the occupier There should be a broad line of distinction between the sanitary requirements of the land owned by the landlord and those of private houses built thereon by tenants The former obligation belongs to the landlord, and the latter to the tenant and the respective duties of the two parties cannot be confounded without entailing injustice

করিবার অনুমতি দেওয়া উচিত নয়। যে জল পরিষ্কৃত নয় তাহা চালাইবার সমান চাপ সর্ব্বদাই না থাকাতে সকল সময়ে পাওয়া যাইতে পারিবে না আরো দুই প্রকারের জল যোগাইবার প্রয়োজন হইলে গৃহস্বামির সেই২ প্রকারের জলের নল বসাইতে দ্বিগুণ খরচ লাগিবে,

আরো পাইখানায় ও শৌচস্থানে সর্ব্বদা জল দেওয়া যাইবে না আধার করিয়া জল রাখিতে হইবে। নগরের মধ্যে জল বাহির হইবার নিয়ম করিয়া যে অভিপ্রায় সফল করিবার মনস্থ ছিল, অধিক জল না হইলে তাহা সফল হওয়া সম্ভব নহে। আর ঐ প্রকারের জলাধার প্রভৃতিতে তত জল ধরিতে পারে কি না সন্দেহ। একদিগে গৃহস্বামিদের প্রতি নল বসাইয়া আপনাদের নূতন নর্দ্দমার সঙ্গে পাইখানার সংযোগ করিবার আদেশ হয় অন্য দিগে জল বসাইয়া দেওয়ার কল্পনা হইতেছে ইহা অসঙ্গত। আরো শুনিতে পাইলাম এদেশীয় লোকদের ঘরের পাইখানায় জলের আধার করিবার স্থান নাই, আর তদ্রূপ ঘরে অনেক পাইখানা থাকে, প্রত্যেকে জলের আধার করিয়া দিতে হইলে স্বামির কি প্রকার অধিক খরচ লাগিতে পারে। ফলত (১) জল পাইবার জন্যে নলসংযোগের খরচ (২) অপরিষ্কৃত জল পাইবার জন্যে, ঐ খরচ (৩) জলাধারের খরচ (৪) ঘরের কার্য্যের জন্যে নিয়মিত পরিমাণের অধিক জলের খরচ জলসম্পর্কীয় এই২ খরচ বিবেচনায় দরিদ্র লোকদের উপর টেক্সের ভারি চাপ হইয়া উঠিবে। ইহার মধ্যে আর একটি কথা এই জষ্টিসদের মধ্যে এপর্য্যন্ত ঐ প্রকারের জলাধার করিবার কথার বিবেচনা হয় নাই তাঁহারাও তাহা ব্যবহার করেন নাই অতএব এমত স্থলে সেই বিষয়ের বিধান করা ব্যবস্থাপকগণের সঙ্গত কি না সন্দেহ।

৫। পোলীস টেক্স গ্রাহ্য হওনের বিষয়ে যেং বিধান করা গিয়াছে তাহাতেও আমাদের আপত্তি আছে। সেই বিধানমতে জষ্টিসেরা কেবল হরকারার মত হন পাণ্ডুলিপি অনুসারে জষ্টিসেরা পোলীসের কমিশনর সাহেবের নিকট বজেট পাইয়া শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্নর সাহেবের নিকটে পাঠাইবেন। পোলীসের বিধান ও অধ্যক্ষতা ও তত্ত্বাবধারণ করিবার ভার গবর্ণমেণ্টের প্রতি অর্পিত হওয়া উচিত বলিয়া পোলীসবিষয়ক বিধান এইরূপে মতান্তর করিবার পরামর্শ হইয়াছে। বস্তুত তাহাই এখনও হইয়া থাকে। পোলীস দলে যত জন থাকিবে ও তাহাদের বিষয়ে যে নিয়ম করা যাইবে পোলীসের কমিশনর সাহেব গবর্ণমেণ্টের আদেশানুসারে তাহা নিরূপণ করিয়া থাকেন। পোলীস বজেটের কোন অংশ ক[illegible] উঠাইয়া দিতে জষ্টিসদের ক্ষমতা থাকিলেও যাহাতে পোলীসের কার্য্যকারিত্বের হানি হইতে পারে তাঁহারা এমন ভাবে কখনই সেই ক্ষমতাক্রমে কার্য্য করেন নাই। কিন্তু তাঁহাদের সেই ক্ষমতা থাকাই পোলীসের কমিশনর সাহেবের পক্ষে ভাল ও নগরের পক্ষে উপকারজনক। জষ্টিসেরা যদিও সেই ক্ষমতাক্রমে কার্য্য করেন নাই তথাপি কোন সময়ে করিতে পারেন বলিয়া উক্ত কমিশনর সাহেব সতর্ক হইয়া পরিমিত ব্যয় দ্বারা কর্ম্ম করেন। জষ্টিসেরা যে সকল টাকা আদায় করেন তাহার উচিত মত খরচ করণ বিষয়ে তাঁহারা টাক্সদাতাদের নিকট দায়ী। পোলীসের রেটও আদায় করিবার ভার তাঁহাদের প্রতি অর্পিত থাকে এই কারণে পোলীসের রেট যেরূপে ব্যয় হইবে এতদ্বিষয়ে তাঁহাদের মতামত প্রকাশ করিবার অনুমতি থাকা উচিত ও বিহিত। ইহাতে কেহ২ কহিবেন যে কোন বিষয় লইয়া জষ্টিসদের ও স্থানীয় গবর্ণমেণ্টের মতের অনৈক্য হইলে কর্ম্ম একেবারে বন্দ হইতে পারিবে। পরন্তু ৮৬৬ সালাবধি জষ্টিসদের সেই ক্ষমতা থাকিলেও তদ্রূপ ব্যাপার কখন ঘটে নাই। ইহার পর যদিও ঘটে তথাপি ভারতবর্ষের গবর্ণমেণ্ট সেই বিবাদীয় বিষয় নির্ণয় করিতে পারিবেন। পোলীসের উপর কর্তৃত্ব কার্য্যের সমুদয় ক্ষমতা ঐ গবর্ণমেণ্টের হস্তে আছে ও তাঁহাদের নিষ্পত্তি চূড়ান্ত বলিয়া মানিতে হইবে। পরন্তু এই প্রস্তাবে কমিটীর অধিকাংশের সম্মতি হয় নাই। মুনিসিপালিটীর সংস্থিতি পক্ষে এই বিষয়টি অত্যন্ত গুরুতর। আর পূর্ব্বাবধি জষ্টিসদের এইরূপ যে ক্ষমতা আছে ব্যবস্থাপকগণ যদি তাঁহাদের সেই ক্ষমতা থাকন বিষয়ে সম্মত না হন তবে পোলীসের রেট খরচ করণের পক্ষেও তাঁহাদের আর অধিকার থাকে না সুতরাং ঐ রেট ধার্য্য ও আদায় করণরূপ অপ্রীতিজনক কর্ম্ম হইতেও তাঁহাদিগকে নিষ্কৃতি দেওয়া কর্ত্তব্য। লণ্ডন নগরের পোলীসের ও কলিকাতা নগরের পোলীসের সমানাবস্থা। কিন্তু বোধ হয় লণ্ডন নগরের পোলীস ঐ নগরের মুনিসিপালিটীর কর্তৃত্বাধীন। টাক্স দাতাদিগকে আপনাদের শাসনাদি কার্য্যের ভার দেওয়া যদি গবর্ণমেণ্টের উদ্দেশ্য হইয়া থাকে, তবে পোলীসের জন্যে ব্যয় সম্পর্কীয় তাঁহাদের যে ক্ষমতা আছে তাহাতে জষ্টিসদিগকে বঞ্চিত করা কর্ত্তব্য হইতে পারে না।

৬। বসতি পরিষ্কার রাখিবার ও উৎকৃষ্ট করিবার যেং বিধান হইয়াছে তাহার প্রতিপোষণ করিলাম। কিন্তু প্রজাদের হিতার্থে ভূস্বামির প্রতি বলপূর্ব্বক পাইখানা প্রস্তুত করাইয়া দেওনের বিধান করা আমাদের বিবেচনায় ন্যায্য নয়। প্রজাদের স্বাস্থ্যার্থে ভূস্বামির যেং কার্য্য করা উচিত ও সেই ভূমিতে প্রজাদের বাঁধা ঘরের নিমিত্ত যাহা প্রয়োজন, এই দুইয়ের মধ্যে অত্যন্ত বিশেষ আছে। পূর্ব্বোক্ত কর্ম্ম ভূস্বামির, শেষোক্ত কার্য্য প্রজার ই। উভয় ব্যক্তির কর্ত্তব্য কর্ম্ম মিশ্রিত করিয়া দিলে একের না হয় অন্যের পক্ষে অন্যায় হইবে। নগরের রীতি এই যে, প্রজা আপনার ঘর ও তৎসম্পর্কীয় মান নিয়ম

on one or the other The practice in this town is for the tenant to build his own habitation and the appurtenances belonging thereto, and as tenants particularly with families, do not frequent a common latrine the landlord would be put to considerable cost in building a privy for each tenant The improvement of the bustis will entail heavy expenses upon the owner and it cannot be fair to saddle him with this cost Where common latrines may be needed the owner may be required to provide them, but not otherwise

We object to this provision, the more because we are convinced that no cost for improvement will be incurred except with a view to realize a return and if the tenants be made to pay the interest on the outlay by way of increased rent, the evil will recoil on them in a way which those who wish to benefit them cannot but feel to be grievous Living for poor people in the town has already become very difficult and the multiplication of taxes and outlay on improvements cannot but increase that evil Sanitary improvement, however salutary is dearly purchased where the means of subsistence are injuriously reduced and it is the bounden duty of the legislature in our opinion to prevent so serious a mischief The idea that the owners of lands will themselves defray the cost of all improvements from purely sanitary or humane motives is delusive The effect of such improvements is sure sooner or later to tell against the tenants, who contribute by way of rent the means which the owners are called upon to lay out and we desire that this truism may not be lost sight of in revising the municipal law We are constrained to say that it has been overlooked in the matters above set forth and in several other minor subjects

As material alterations have been introduced in the Bill we would recommend that the amended Bill with the Report of the Select Committee and this Dissent be published in the *Calcutta Gazette* for general information

THOS W BROOKES
KRISTODAS PAL

*The* 30*th June* 1875

প্রস্তুত করিয়া থাকেন। প্রজার পরিবার থাকিলে তাহারা প্রায় সাধারণের পাইখানায় যায় না ও একং প্রকার জন্যে ভূস্বামির পাইখানাও করিয়া দিতে হইলে তাহার অনেক খরচ পড়িবে। বসতি সকল উৎকৃষ্ট করিতে গেলে ভূস্বামিদের অনেক খরচ হইবে, তাহার উপর আবার তাহাদের স্কন্ধে এই খরচও দেওয়া অন্যায়। সাধারণ পাইখানার প্রয়োজন হইলে তাহা প্রস্তুত করিয়া দেওয়ার ভার স্বামিদের প্রতি অর্পণ করা যাইতে পারে, নতুবা নয়।

উক্ত বিধানবিষয়ে আমাদের আপত্তি করিবার আর এক কারণ এই কিছু লাভ পাইবার আশা না থাকিলে বসতি উৎকৃষ্ট করিতেও কেহ টাকা খরচ করিবে না। আর খাজানা বাড়াইয়া প্রজাদের স্থানে ঐ টাকার সুদ লওয়া গেলে তাহাদেরই পক্ষে যেমন কষ্ট হইবে, যাহারা তাহাদের হিতের অপেক্ষা করেন তাঁহাদেরও বিবেচনায় তেমনিই দুঃখজনক হইবে। নগরের মধ্যে দরিদ্র লোকদের আহারাদি পাওয়া সুকঠিন হইয়া উঠিয়াছে, আর ট্যাক্স বৃদ্ধি হওয়াতে ও স্থান উৎকৃষ্ট করিবার জন্যে আর টাকা খরচ করাতে সেই কষ্ট আরো বাড়িয়া উঠিবে। স্বাস্থ্য রক্ষার জন্যে স্থান উৎকৃষ্ট করা অত্যন্ত হিতজনক হইলেও যদি আহারাদির উপায়ের ব্যাঘাত করিয়া সেই উৎকর্ষ সাধন হয় তবে সেই কার্য্যটি অতিরিক্ত ব্যয় সাধ্য বলিতে হইবে। আর সেই প্রকারের হানি নিবারণ করাই ব্যবস্থাপকগণের অবশ্য কর্ত্তব্য বলিয়া জ্ঞান করি। কেবল স্বাস্থ্যরক্ষার অভিপ্রায়ে স্বামিরা যে নযাত্র চিত্ত হইয়া আপনাদের ভূমির উৎকর্ষ সাধনের উপযুক্ত সকল কর্ম্ম করিবেন এই আশাটি ভ্রমাত্মক। স্বামিরা যাহা খরচ করেন প্রজাদের খাজানা বাড়াইয়া তাহা ফিরিয়া লইবেন। সুতরাং যত খরচ করুন হয় অগৌণে না হয় গৌণেও প্রজাদেরই তাহা সহিতে হইবে। মুনিসিপল আইন পুনর্ব্বৃদ্ধি করিতে গেলে এই কথাটি মনে রাখা কর্ত্তব্য। পূর্ব্বোক্ত কারণ ও ক্ষুদ্রতর অন্যং বিষয়ে ঐ কথার বিস্মৃত হইয়াছে।

এই পাণ্ডুলিপির গুরুতর ভাবে পরিবর্ত্তন হইয়াছে বিবেচনায়, মনোনীত কমিটীর রিপোর্ট ও এই আপত্তিপত্রসহিত ঐ পাণ্ডুলিপি সাধারণ আমার্থে কলিকাতা গেজেটে পুনর্ব্বার প্রকাশ করা যায় এই পরামর্শ দিলাম।

জামস ডবলিউ ত্রুকস।
কৃষ্ণদাস পাল।

১৮৭৫ সাল ৩০ জুন।

## AMENDED BILL

*A Bill to Consolidate and amend the law relating to the Municipal affairs of Calcutta*

### CONTENTS



## সংশোধিত পাণ্ডুলিপি

কলিকাতা নগরের মুনিসিপল কার্য্যাপার বিষয়ক আইন সংগ্রহ ও সংশোধন করণার্থ আইনের পাণ্ডুলিপি।

### সূচীপত্র।

3 In this Act—unless there be something repugnant in the subject or context—

*Interpretation clause*

*Animal*

"Animal" means a horse pony or mule.

*Bazar*

'Bazar' means any place of trade where there is a collection of shops and warehouses and any place where a market is held.

*Carriage*

"Carriage" means any wheeled vehicle with springs used for the conveyance of human beings.

*Cart*

'Cart' means any cart hackery, or wheeled vehicle with or without springs not included in the definition of carriage.

*Chapter*

"Chapter" means Chapter of this Act.

*Commissioner of Police*

"Commissioner of Police" means the officer so styled and appointed under section four of the Calcutta Police Act 1866.

*Court of Small Causes*

"Court of Small Causes" means the Court of Small Causes for the time being established by law in Calcutta.

*Drug*

"Drug" includes medicine for internal or external use.

*House*

"House" includes any hut building or shed.

*Immoveable property. Land*

"Immoveable property" and "land" respectively mean land benefits to arise out of land any thing attached to the earth, or permanently fastened to anything attached to the earth.

*Moveable property*

"Moveable property" means property of every description except immoveable property.

*Local Government*

"Local Government" means the Lieutenant Governor of Bengal for the time being, or the person acting in that capacity.

*অর্থ করণের ধারা।*

৩ ধারা। বিষয়বিবেচনায় কিম্বা পূর্ব্বাপর কথার দ্বারা বিপরীত অর্থ বোধ না হইলে এই আইনে,

*জন্তু।*

"জন্তু" শব্দে ঘোড়া কি টাটু কি খচ্চর জানিতে হইবে।

*বাজার।*

বাণিজ্য ব্যাপারের যে স্থানে অনেক দোকান ও আড়ৎ থাকে ও যে স্থানে হাট হইয়া থাকে, বাজার শব্দে সেই স্থান জানিতে হইবে।

*গাড়ী।*

মনুষ্যদিগের চড়িবার জন্যে চাকা ও ইসপ্রিংওয়ালা যে গাড়ীর ব্যবহার হয় "গাড়ী" শব্দে তাহা জানিতে হইবে।

*গোরুর গাড়ী।*

"গোরুর গাড়ী" শব্দে কোন গোরুর গাড়ী কি ছকড়া গাড়ী কি ইস্‌প্রিংছাড়া কি ইস্‌প্রিং যুক্ত চাকাওয়ালা যে গাড়ী ইহার পূর্ব্ব শব্দের অর্থের মধ্যে ধরা যায় নাই সেই গাড়ী জানিতে হইবে।

*অধ্যায়।*

অধ্যায় শব্দে এই আইনের অধ্যায় জানিতে হইবে।

*পোলীস কমিশ্যনর।*

কলিকাতার পোলীসবিষয়ক ১৮৬৬ সালের আইনের ৪ ধারামতে পোলীস কমিশ্যনর নামে যে কার্য্যকারককে নিযুক্ত করা যায় 'পোলীস কমিশ্যনর' শব্দে সেই কার্য্যকারককে জানিতে হইবে।

*ক্ষুদ্র মোকদ্দমার আদালত।*

কলিকাতায় ক্ষুদ্র মোকদ্দমার যে আদালত যৎকালে আইনমতে স্থাপিত হয় ক্ষুদ্র মোকদ্দমার আদালত শব্দে সেই আদালত জানিতে হইবে।

*বণিকদ্রব্য।*

খাইবার কি মালিশ করিবার জন্যে যে ঔষধের ব্যবহার হয় "বণিক দ্রব্য" শব্দের মধ্যে সেই ঔষধ ধরিতে হইবে।

*ঘর।*

"ঘর" শব্দের মধ্যে কোন বাঙ্গলা ঘর কি পাকা ঘর কি চালাও গণ্য।

*স্থাবর সম্পত্তি। ভূমি।*

স্থাবর সম্পত্তি ও ভূমি' এই২ শব্দে ভূমি এবং ভূমিহইতে উৎপাদনীয় লাভ, ও মৃত্তিকাতে সংযুক্ত কোন দ্রব্য, কিম্বা মৃত্তিকাতে সংযুক্ত দ্রব্যের সহিত স্থায়িরূপে সংলগ্ন দ্রব্যও জানিতে হইবে।

*অস্থাবর সম্পত্তি।*

"অস্থাবর সম্পত্তি এই শব্দে স্থাবর সম্পত্তি ছাড়া সকল প্রকারের সম্পত্তি জানিতে হইবে।

*স্থানীয় গবর্ণমেণ্ট।*

স্থানীয় গবর্ণমেণ্ট" এই শব্দে যিনি যৎকালে বঙ্গদেশের লেপ্টেনেণ্ট গবর্ণর হন কিম্বা ঐ পদের কর্ম্ম করিতেছেন তাঁহাকে জানিতে হইবে।

Owner — "Owner" includes—

(a) the person entitled for the time being to receive the rent of the land in respect of which the word is used

(b) an agent of such person

(c) a trustee for such person

But no such agent or trustee shall be liable to do anything required by this Act to be done by the owner nor shall he be subject to any fine for omitting to do such thing unless he have sufficient funds in his hands as such agent or trustee to do such thing

Police Force — "Police Force" means the Police Force as constituted under section eight of the Calcutta Police Act 1866

Public Street — "Public Street" means any road street square court alley or passage whether a thoroughfare or not over which the public have a right of way and also the roadway over any public bridge or causeway and also the footway attached to any street public bridge (other than the Hooghly bridge) or causeway within the Town

Street — "Street" means any road street square court alley or passage not included in the definition of public street

Railway — "Railway" includes a tramway

Schedule — "Schedule" means schedule annexed to this Act

Section — "Section" means section of this Act

Slaughter house — "Slaughter house" means any place used for the slaughter of cows or bullocks or sheep or goats or pigs or kids for the purpose of selling the same as meat

The Suburbs — "The Suburbs" mean the Suburbs of Calcutta as defined by the Lieutenant Governor of Bengal by notification in the *Calcutta Gazette* under the provisions of Act III of 1874 of the Lieutenant Governor of Bengal in Council or of any other Act for the time being in force

স্বামী। "স্বামী" শব্দের মধ্যে এই২ ব্যক্তিরাও গণ্য।

(ক) যে ভূমির উপলক্ষে স্বামী শব্দের প্রয়োগ করা যায় যাঁহার যৎকালে ঐ ভূমির খাজানা পাইবার অধিকার থাকে তিনি ও

(খ) ঐ ব্যক্তির সপক্ষ এজেণ্ট (বা কর্ম্মকারী।) ও

(গ) ঐ ব্যক্তির ট্রষ্টী (বা ন্যাসধারী।)

কিন্তু এই আইনদ্বারা স্বামির প্রতি যে কর্ম্ম করিবার আজ্ঞা থাকে, সেই কর্ম্ম করিতে যত টাকা লাগে, ঐ এজেণ্ট কি ট্রষ্টীস্বরূপে ঐ২ ব্যক্তির হাতে তত টাকা না থাকিলে ঐ এজেণ্ট কি ট্রষ্টী সেই কর্ম্ম করিতে দায়ী হইবেন না ও সেই কর্ম্ম না করিবার জন্যে তাঁহার কোন অর্থদণ্ড হইতে পারিবে না।

পোলীস দল। কলিকাতার পোলীসবিষয়ক ১৮৬৬ সালের আইনের ৮ ধারামতে পোলীসের যে দল সংস্থাপিত হয় "পোলীস দল" শব্দেতে পোলীসের সেই দল জানিতে হইবে।

সরকারী রাস্তা। "সরকারী রাস্তা" এই শব্দে নগরের অন্তর্গত কোন পথ কি রাস্তা কি চত্বর কি প্রাঙ্গণ কি সঙ্কীর্ণ পথ কিম্বা যাহার দুই মুখ খোলা থাকে কি না থাকে এমত যে পথ দিয়া সাধারণের যাইবার স্বত্ব থাকে সেই পথ এবং সাধারণের গমনায় কোন সাঁকোর কি পুলের উপর দিয়া যাইবার বড় পথ কিম্বা কোন রাস্তা কি সাঁকো কি হুগলী নদীর পুল ছাড়া কোন পুল সংযুক্ত হাটিয়া যাইবার পথ জানিতে হইবে।

রাস্তা। পূর্ব্বোক্ত সরকারী রাস্তা শব্দের অর্থের মধ্যে যে পথ কি রাস্তা কি চত্বর কি প্রাঙ্গণ কি সঙ্কীর্ণ কি সাধারণের গমনীয় যে পথ ধরা যায় নাই "রাস্তা" শব্দে তাহাই বুঝাইবে।

রেলওয়ে। "রেলওয়ে" এই শব্দের মধ্যে ট্রামওয়েও গণ্য।

তফসীল। "তফসীল" এই শব্দে এই আইনে সংযুক্ত তফসীল জানিতে হইবে।

ধারা। "ধারা" শব্দে এই আইনের ধারা জানিতে হইবে।

কুচরখানা। মাংস বিক্রয় করিবার নিমিত্ত গোরু বলদ মেষ কি ছাগল হত্যা করিবার জন্যে যে স্থানের ব্যবহার হয় "কুচরখানা" শব্দে ঐ স্থান জানিতে হইবে।

শহরতলী। বঙ্গদেশের মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের ১৮৭৪ সালের ৩ আইনের কিম্বা অন্য যে আইন যৎকালে প্রচলিত থাকে সেই আইনের বিধানমতে বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব কলিকাতা গেজেটে কলিকাতা শহরতলী বলিয়া যে স্থানের সীমা প্রকাশ করেন "শহরতলী" বলিয়া সেই স্থান জানিতে হইবে।

*A Bill to Consolidate and amend the law relating to the Municipal affairs of Calcutta*

Preamble

WHEREAS it is expedient to consolidate and amend the law relating to the municipal affairs of the Town of Calcutta It is hereby enacted as follows —

## CHAPTER I

PRELIMINARY

Short title

1 This Act may be cited as The Calcutta Municipal Consolidation Act 1875

Commencement

It shall come into force on the first day of one thousand eight hundred and seventy six, which date is hereinafter referred to as the commencement of this Act

Enactments repealed

2 The enactments specified in the ninth schedule to this Act are hereby repealed to the extent mentioned in the third column thereof

This repeal shall not revive any office authority, or thing abolished by any such enactment, or affect the validity of any thing done or suffered or any right title obligation, or liability accrued before the commencement of this Act

And all rules prescribed assessments valuations, measurements, divisions and appointments made, powers conferred, and notifications published under any such enactment, and all other rules (if any) now in force and relating to the matters hereinafter dealt with shall (so far as they are consistent with this Act) be deemed to have been respectively prescribed made conferred and published hereunder

And all references made to any such enactment shall as far as may be practicable be deemed to be made to this Act

And all proceedings now pending which may have been commenced under any such enactment shall be deemed to be commenced under this Act

কলিকাতা নগরের মুনিসিপল কার্য্যব্যাপার বিষয়ক আইন সংগ্রহ ও সংশোধন করণার্থ আইনের পাণ্ডু লিপি।

কলিকাতা নগরের মুনিসিপল কার্য্যব্যাপারবিষয়ক আইন সংগ্রহ ও সংশোধন করা বিহিত, এইহেতুক নিম্নলিখিত বিধান করা যাইতেছে —

## প্রথম অধ্যায়।

পরিভাষা।

সংক্ষেপ নামের কথা।

১ ধারা। এই আইন ‘কলিকাতার ১৮৭৫ সালের সংগৃহীত মুনিসিপল আইন’ নামে বলা যাইতে পারিবে।

যে অবধি প্রচলিত হইবে তাহার কথা।

এই আইন ১৮৭৬ সালের অমুক মাসের অমুক তারিখ অবধি প্রচলিত হইবে ও এই পাণ্ডুলিপির মধ্যে ‘এই আইন প্রচলিত হইবার তারিখ’ এই কথার উল্লেখ হইলে সেই তারিখ জানিতে হইবে ইতি।

যেং আইন রহিত করা গেল তদ্বিষয়ক কথা।

২ ধারা। এই আইনের নবম তফসীলে যেং আইনের উল্লেখ হইয়াছে তাহার তৃতীয় ঘরে যত দূর নির্দ্দিষ্ট হইল ঐ আইন ততদূর রহিত করা গেল।

উক্ত কোন আইনক্রমে যেং পদ কি ক্ষমতা কি বিষয় উঠাইয়া দেওয়া যায় এই ধারাক্রমে সেইং আইন রহিত করা গেলেও সেইং পদপ্রভৃতি পুনশ্চ প্রবল হইবে না ও এই আইন প্রচলিত হওবার তারিখের পূর্ব্বে যেং কার্য্য করা গিয়াছে কি করিবার অনুমতি হইল ও যেং স্বত্ব কি অধিকার কি বাধ্যতা কি দায় জন্মিল, তাহার প্রবলতা রহিত হইবে না।

এবং উক্ত কোন আইনক্রমে যে সকল বিধি নির্দ্ধারিত হইল ও যে সকল কর ধার্য্য ও মূল্য নিরূপণ হইল ও যে সকল পরিমাণ ও খণ্ড ধার্য্য হইল, ও যে সকল নিয়োগ করা গেল ও যেং ক্ষমতা প্রদান ও যে জ্ঞাপনপত্র প্রকাশ করা গেল এবং এই আইনে যেং বিষয়ের বিধান হইল সেইং বিষয়ের অন্য যে সকল বিধি এইক্ষণে প্রচলিত আছে, এই আইনের সহিত যত দূর সঙ্গত হয় ঐ সকল বিধি ও ক্ষমতা প্রভৃতি তত দূর এই আইনমতে নির্দ্ধারিত হইল ও প্রণয়ন ও প্রদান ও প্রকাশ করা গেল বলিয়া জ্ঞান হইবে।

এবং উক্ত কোন আইনের উল্লেখ হইলে যত দূর হইতে পারে তত দূর এই আইনের উল্লেখ হইল বলিয়া জ্ঞান হইবে।

এবং আনুষ্ঠানিক যে সকল কার্য্য উক্ত কোন আইন মতে আরব্ধ হইয়া অদ্যাপি উপস্থিত আছে, তাহ এই আইনমতে আরব্ধ হইল বলিয়া জ্ঞান হইবে ইতি।

"The Justices" means the Corporation of the Justices of the Peace for the Town of Calcutta

The Justices

'The Town' includes all places within the local limits of the ordinary original civil jurisdiction of the High Court of Judicature at Fort William in Bengal but not

The Town

(a) Fort William

(b) The Esplanade or

(c) Coolie Bazar now called Hastings except such portion as is bounded on the north by Clyde Row, on the south by Tolly's Nullah on the east by the road leading from Kidderpore bridge to Clyde Row, and on the west by the Strand Road

"জষ্টিস" শব্দে কলিকাতা নগরের শান্তিরক্ষা জষ্টিস সমাজ জানিতে হইবে।

জষ্টিস।

বঙ্গদেশস্থ ফোর্ট উলিয়ম রাজধানীর হাই কোর্টের দেওয়ানী মোকদ্দমা আদি মূলিন্সার বিচারাধিপত্য যে সীমাবদ্ধ হয় নগর শব্দে সেই সীমার অন্তর্গত সকল স্থান গণ্য, কিন্তু এইং স্থান নয় —

নগর।

(ক) ফোর্ট উলিয়ম কিল্লা।

(খ) ময়দান বা কিল্লার সম্মুখ মাঠ।

(গ) এইক্ষণে হেষ্টীংস নামে খ্যাত কুলিবাজার। কিন্তু ঐ কুলিবাজারের যে অংশের উত্তর সীমা ক্লাইড রো, দক্ষিণ সীমা টালির নালা, পূর্ব্ব সীমা খিদিরপুরের পুলহইতে ক্লাইডরো পর্য্যন্ত পথ, ও পশ্চিম সীমা গঙ্গার ধারের রাস্তা সেই অংশটি নগরের মধ্যে গণ্য ইতি।

---

## CHAPTER II

### OF THE MUNICIPAL AUTHORITIES

SECTION 1.—*Of the Constitution of the Corporation and Municipal Fund*

4 All Justices of the Peace for the Town of Calcutta shall by the name of "the Justices of the Peace for the Town of Calcutta" be a body corporate and have perpetual succession and a common seal and by such name shall sue and be sued

Corporation of Justices

5 All property moveable and immoveable and all interest of whatsoever nature and kind therein now vested in or held in trust for the Justices with all rights of whatsoever description now used, enjoyed or possessed by the Justices shall become vested in the Justices for the purposes of this Act

Property vested in Justices for purposes of Act

6 All sums received by the Justices and all fines levied under this Act and all sums which may be assigned by the Government for the purposes of conservancy or improvement in the Town shall constitute a fund which shall be called the Municipal Fund of Calcutta and shall together with all property which may become vested in the Justices, be under their control, and shall be applied by them as trustees for the purposes of this Act

Municipal Fund

## দ্বিতীয় অধ্যায়।

### মুনিসিপাল কর্তৃপক্ষদের কথা।

প্রথম পরিচ্ছেদ।—জষ্টিস সমাজের সংস্থিতির ও মুনিসিপাল ফণ্ডের কথা।

৪ ধারা। কলিকাতা নগরের শান্তিরক্ষার্থ সকল জষ্টিস "কলিকাতা নগরের শান্তিরক্ষার্থ জষ্টিস" নামে সমবায়িত সমাজ হইবেন ও তাঁহাদের নিত্য পর্য্যায় ও সাধারণ মোহর থাকিবে সেই নামে নালিশ তাঁহারা নালিশ করিতে পারিবেন ও তাঁহাদের নামে নালিশ হইতে পারিবে ইতি।

জষ্টিস সমাজের কথা।

৫ ধারা। স্থাবর ও অস্থাবর যে সকল সম্পত্তি ও তৎসংক্রান্ত যে কোন প্রকার স্বার্থ এইক্ষণে জষ্টিসদের প্রতি অর্পিত আছে কিম্বা জষ্টিসদের পক্ষে ন্যস্ত স্বরূপে ভোগ হইতেছে, ও জষ্টিসেরা এইক্ষণে যে যে প্রকারের যে সকল স্বত্ব ব্যবহার কি ভোগ কি দখল করিয়া থাকেন তাহা এই আইনের অভিপ্রায়ে জষ্টিসদের প্রতি বর্ত্তিবে ইতি।

এই আইনের কার্য্যার্থে জষ্টিসদের প্রতি সম্পত্তি বর্ত্তিবার কথা।

৬ ধারা। জষ্টিসেরা এই আইনমতে যে সকল টাকা পান ও অর্থদণ্ডের যে সকল টাকা আদায় করেন ও নগর পরিষ্কার কি উন্নতি সাধনের জন্যে গবর্ণমেণ্ট যে সকল টাকা নিরূপণ করেন, সেই সমুদয় টাকা একত্র করা যাইবে। ঐ তহবীল কলিকাতার মুনিসিপাল ফণ্ড নামে জ্ঞাত হইবে। ও জষ্টিসদের প্রতি যে সকল সম্পত্তি অর্পিত হয় সেই সম্পত্তিসুদ্ধ ঐ ফণ্ড তাঁহাদের কর্তৃত্বাধীনে থাকিবে ও তাঁহারা ট্রষ্টি স্বরূপে এই আইনের কার্য্যপক্ষে ঐ সম্পত্তি ও ফণ্ড প্রয়োগ করিবেন ইতি।

মুনিসিপাল ফণ্ডের কথা।

PART II.—*Of the Officers of the Corporation.*

7. The Local Government shall from time to time appoint one of the said Justices of the Peace to be Chairman of the Justices.

Such Chairman shall be removeable from office by the Local Government if his removal be recommended by a resolution in favor of which not less than two thirds of the Justices of the Peace present at a special general meeting of the Justices shall have voted, but not otherwise.

8. The Justices at a special general meeting to be held for that purpose may from time to time appoint a proper person to be Vice Chairman of the Justices.

Such appointment shall be subject to the approval of the Local Government.

9. The Justices may at a special general meeting from time to time appoint proper persons for such period as they may think fit to the several offices of Secretary, of Engineer, Collector of Taxes, Surveyor of Assessments, Health Officer, or may appoint a proper person for two or more of such appointments or to one [illegible]

Every person so appointed and also the Vice Chairman shall in all things be under the immediate orders of the Chairman and shall perform such duties as shall be assigned by him, and may be removed by the Justices by a resolution in favor of which not less than two thirds of the Justices of the Peace present at a special general meeting shall have voted, and another person may be appointed in his place.

10. The Chairman and Vice Chairman shall reside within the Town, and each of them shall devote his whole time to the duties of his office, and no Chairman or Vice Chairman shall have any engagement in any other profession, trade, or business whatsoever.

Provided that—

(*a*) Any Civil or Military Officer in the service of the Government may hold the

দ্বিতীয় পরিচ্ছেদ।—সমাবাসিত সমাজের কার্য্যকারকদের কথা।

জষ্টিসদের সভাপতির নিয়োগ ও অবসর হওনের কথা।

৭ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে২ উক্ত শান্তিরক্ষার্থ জষ্টিসদের এক ব্যক্তিকে জষ্টিসদের সভাপতি পদে নিযুক্ত করিবেন।

শান্তিরক্ষার্থ জষ্টিসদের বিশেষ সাধারণ সভায় উঁহাদের যত জন বর্ত্তমান থাকেন, তাঁহাদের তিন অংশের অন্যূন দুই অংশ ব্যক্তি আপনাদের মত জ্ঞাপন করিয়া ঐ সভাপতির অবসর হওনের পরামর্শ দিতে নির্দ্ধারণ করিলে স্থানীয় গবর্ণমেণ্ট ঐ সভাপতিকে স্বীয় পদ হইতে অবসর করিতে পারিবেন নতুবা নয় ইতি।

প্রতিনিধি সভাপতির মনোনীত ও নিযুক্ত হওয়ার কথা।

৮ ধারা। জষ্টিসেরা প্রতিনিধি সভাপতিকে নিযুক্ত করিবার নিমিত্ত বিশেষ সাধারণ সভা করিয়া সময়ে২ জষ্টিসদের প্রতিনিধি সভাপতি হওনার্থে উপযুক্ত ব্যক্তিকে নিযুক্ত করিতে পারিবেন।

তাঁহার নিয়োগের পক্ষে স্থানীয় গবর্ণমেণ্টের সম্মতির অপেক্ষা থাকিবে ইতি।

সেক্রেটরী ইঞ্জিনিয়র সরবেয়র স্বাস্থ্যরক্ষক টাক্সের ধার্য্যকর্ত্তা ও আদায়কারক ইং কর্ম্মকারকদের নিয়োগ—

৯ ধারা। জষ্টিসেরা সময়ে২ বিশেষ সাধারণ সভা করিয়া যতদিন উচিত বোধ করেন তত দিনের নিমিত্ত এই২ পদে অর্থাৎ সেক্রেটরীর ও ইঞ্জিনিয়রের ও সরবেয়রের ও নগরের স্বাস্থ্যরক্ষকের, ও টাক্স আদায়কারির, ও টাক্স ধার্য্যকারির পদে উপযুক্ত ব্যক্তিদিগকে নিযুক্ত করিতে কিম্বা উক্ত কোন দুই কি অধিক পদে কিম্বা একি পদে উপযুক্ত একং ব্যক্তিকে নিযুক্ত করিতে পারিবেন।

যেং ব্যক্তিকে তদ্রূপে নিযুক্ত করা যায় তাঁহারা এবং প্রতিনিধি সভাপতিও সর্ব্ববিষয়ে নিজ সভাপতির আজ্ঞাধীনে থাকিবেন, ও তিনি যেং কর্ম্ম নিরূপণ করেন তাঁহারা সেইং কর্ম্ম করিবেন, এবং শান্তিরক্ষার্থ জষ্টিসদের বিশেষ সাধারণ সভায় যত জন বর্ত্তমান থাকেন তাহাদের তিন অংশের অন্যূন দুই অংশ ব্যক্তি আপনাদের মত জ্ঞাপন করিয়া উক্ত কর্ম্মকারকদের মধ্যে কোন ব্যক্তিকে অবসর হওনের সপক্ষে নির্দ্ধারণ করিলে সেই ব্যক্তিকে অবসর করা যাইতে ও তাঁহার স্থানে অন্য ব্যক্তিকে নিযুক্ত করা যাইতে পারিবে ইতি।

সভাপতির ও প্রতিনিধি সভাপতির কলিকাতায় বাস করিবার ও অন্য কর্ম্মে কি ব্যবসায়াদিতে লিপ্ত না থাকার কথা।

১০ ধারা। সভাপতি ও প্রতিনিধি সভাপতি নগরের মধ্যে বাস করিবেন। ও তাহারা প্রত্যেক জন আপনং পদের কর্ম্মে আপনার সমস্ত সময় ক্ষেপণ করিবেন। সভাপতির কি প্রতিনিধি সভাপতির অন্য কোন কর্ম্ম কি বাণিজ্য ব্যাপার কি ব্যবসায় থাকিবে না ও তাঁহারা অন্য কর্ম্মে কি বাণিজ্যব্যাপারে কি ব্যবসায়ে লিপ্ত থাকিবেন না।

পরন্তু—

(ক) গবর্ণমেণ্ট সরকারের দেওয়ানী কি সৈনিক কোন কর্ম্মকারক এই ধারার নির্দ্দিষ্ট পদভিন্ন

office of Chairman or Vice Chairman, so long as such Officer shall fill no other appointment than those specified in this section

(*b*) The Chairman may also hold the office of Commissioner of Police, or of Commissioner as interpreted in section one of Bengal Act No V of 1870 (*to appoint Commissioners for making Improvements in the Port of Calcutta*)

(*c*) The Chairman may also be a member of the Council of the Lieutenant Governor of Bengal for making Laws and Regulations

(*d*) The Vice Chairman may be appointed to and may hold any other office in the employ of the Justices to which he may be appointed at a special general meeting

[illegible]

11 The Chairman and the Vice Chairman respectively may receive such allowances out of the Municipal Fund as shall be from time to time fixed by the Justices at a special general meeting

Such allowance shall not exceed—

(*a*) for the Chairman three thousand rupees a month (exclusive of house rent which may or may not in the discretion of the Justices be allowed)

(*b*) for the Vice Chairman twelve hundred rupees a month

[illegible]

12 Every Secretary Engineer Surveyor Health Officer Collector of Taxes and Assessor appointed as hereinbefore provided may receive such allowance out of the Municipal Fund as shall be from time to time fixed by the Justices at a special general meeting

[illegible]

13 The Chairman may from time to time appoint all such Overseers Clerks Subordinate Officers and servants as he shall think necessary and proper to assist in carrying out this Act and may from time to time remove any of such persons and appoint others in their place

and may with the sanction of the Justices in meeting other than an ordinary meeting pay out

অন্য কোন পদে নিযুক্ত না থাকিলে সভাপতির কি প্রতিনিধি সভাপতির পদ ধারণ করিতে পারিবেন।

(খ) সভাপতি পোলীস কমিশ্যনরেরও পদ কিম্বা (কলিকাতা বন্দরের সৌষ্ঠব করণার্থে কমিশ্যনরদিগকে নিযুক্তকরণ বিষয়ক ১৮৭০ সালের বঙ্গীয় ৫ আইনের ১ ধারায় কমিশ্যনর শব্দের যে অর্থ করা গিয়াছে সেই অর্থানুসারে কমিশ্যনরেরও পদধারণ করিতে পারিবেন।

(গ) সভাপতি আইন ও ব্যবস্থা করণার্থে এতদ্দেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্নর সাহেবের মন্ত্রি সভার অন্তর্গত মেম্বরও হইতে পারিবেন।

(ঘ) বিশেষ সাধারণ সভায় প্রতিনিধি সভাপতিকে জষ্টিসদের কর্ম্মের মধ্যে অন্য কোন পদে নিযুক্ত করা গেলে তিনি সেই পদে নিযুক্ত হইতে ও সেই পদ ধারণ করিতে পারিবেন ইতি।

সভাপতির ও প্রতিনিধি সভাপতির বেতনের কথা।

১১ ধারা। জষ্টিসেরা অভিনিবিষ্ট হইয়া সময়ে২ বিশেষ সাধারণ সভায় সভাপতির ও প্রতিনিধি সভাপতির যত টাকা বেতন নিৰ্দ্ধার্য্য করেন তাঁহারা মুনিসিপল ফণ্ডহইতে তত টাকা পাইতে পারিবেন।

(ক) সভাপতি মাসে ৩০০০৲ টাকার অধিক বেতন পাইবেন না। জষ্টিসেরা আপনাদের বিবেচনামতে ঐ বেতন ছাড়া তাঁহার ঘরের ভাড়া দিতে পারিবেন বা নাই দিবেন।

(খ) প্রতিনিধি সভাপতি মাসে ১২০০৲ টাকার অধিক পাইবেন না ইতি।

সেক্রেটরী ইঞ্জিনিয়র প্রভৃতির বেতনের কথা।

১২ ধারা। পূর্ব্বোক্ত বিধানমতে যে সেক্রেটরী ও ইঞ্জিনিয়র ও সরবেয়র ও স্বাস্থ্যরক্ষক ও টাক্স কালেক্টর ও আসেসর নিযুক্ত হন জষ্টিসেরা সময়ে২ সাধারণ বিশেষ সভায় অভিনিবিষ্ট হইয়া তাঁহাদের যে২ বেতন নিৰ্দ্ধার্য্য করেন তাঁহারা মুনিসিপল ফণ্ডহইতে সেই২ বেতন পাইতে পারিবেন ইতি।

ওবরসিয়রদের ও কেরাণীদের ও অধীন কর্ম্মকারকদের নিয়োগের ও বেতনের কথা।

১৩ ধারা। সভাপতি এই আইনমত কার্য্য সম্পাদনের সাহায্য করিবার জন্যে যত জন ও বসিয়র ও কেরাণী ও অন্য কর্ম্মকারক ও চাকর আবশ্যক ও উচিত জ্ঞান করেন সময়ে২ তাঁহাদিগকে নিযুক্ত করিতে পারিবেন এবং সময়ে২ তাঁহাদের মধ্যে কোন ব্যক্তিকে অপসরণ করিতে ও তাঁহার স্থানে অন্য ব্যক্তিকে নিযুক্ত করিতে পারিবেন,

এবং ঐ২ ব্যক্তিদের যত টাকা বেতন উপযুক্ত জ্ঞান করেন নিয়মিত সভা ছাড়া অন্য সভাগত জষ্টিস

of the Municipal Fund such allowances to the said persons respectively or in case of absence on leave such portion thereof as he shall think reasonable Provided that the allowances of the offices filled by the said persons shall have been sanctioned in meeting, other than an ordinary meeting

But no person shall be appointed to or removed from any office the monthly salary of which exceeds two hundred rupees, without the sanction of the Justices in meeting other than an ordinary meeting

14 The Justices may in meeting other than an ordinary meeting with the sanction of the Local Government grant such leave of absence to the Chairman or any Officer appointed under sections eight and nine and may make such arrangements for the carrying on the duties of his office during his absence on leave as shall to them seem proper

[illegible] leave of absence &c with sanction of Government

In any case in which leave of absence shall be granted to the Chairman the Local Government shall appoint one of the Justices of the Peace to act as Chairman in his place or shall make such other arrangements for carrying on the duties of the office as to it shall seem proper

Any person appointed under this section to act for the Chairman or any other Officer shall while so acting have all the powers and be liable to all the restrictions, limitations and provisions, which the Chairman or other Officer for whom he may be appointed to act would, under this Act, have or be liable to

15 In any case in which leave of absence shall be granted under the last preceding section the Justices may in meeting other than an ordinary meeting by a resolution in favor of which not less than two thirds of the Justices of the Peace present at the meeting shall have voted, with the sanction of the Local Government out of the Municipal Fund pay to the Chairman or other Officer aforesaid such allowance during absence on leave as shall to them seem proper

Allowances d[illegible] absence on leave

16 The Justices may in meeting, other than an ordinary meeting by a resolution in favor of which not less than two thirds of the Justices of the Peace present at such meeting shall have voted from time to time make rules for pensions and gratuities to be granted and

Justices may make rules for pensions and gratuities to their officers and servants

মেন্ট অনুমতি লইয়া, মুনিসিপল ফণ্ডহইতে তাহাদের ভত টাকা বেতন দিবেন ও তাঁহাদের মধ্যে কেহ ছুটী লইলে সেই ছুটীর সময়ে বেতনের যে অংশ দেওয়া উচিত বোধ করেন দিতে পারিবেন। কিন্তু উক্ত ব্যক্তিরা যেং পদে থাকেন নিয়মিত সভাভিন্ন কোন সভায় সেইং পদের বেতন নিরূপণ করা আবশ্যক।

কিন্তু যে পদের বেতন মাসে দুই শত টাকার অধিক হয়, নিয়মিত সভা ছাড় অন্য সভাগত জষ্টিসদের অনুমতি বিনা, সেই পদে কোন ব্যক্তিকে নিযুক্ত করা কিম্বা সেই পদহইতে অবসর করা যাইতে পারিবে না ইতি।

১৪ ধারা। জষ্টিসেরা নিয়মিত সভাছাড়া অন্য সভায় অধিবিষ্ট হইয়া স্থানীয় গবর্ণমেন্টের অনুমতি লইয়া সভাপতিকে, কিম্বা ৮ ও ৯ ধারামতে নিযুক্ত কোন কর্ম্মকারককে যত দিনের ছুটী দেওয়া উচিত বোধ করেন দিতে পারিবেন, ও তাঁহার অনুপস্থান কালে তাঁহার পদের কর্ম্ম চালাইবার যে নিয়ম উচিত বোধ করেন করিতে পারিবেন।

গবর্ণমেন্টের অনুমতি লইয়া জষ্টিসদের ছুটীপ্রভৃতি দিতে পারিবার কথা।

সভাপতিকে ছুটী দেওয়া গেলে, স্থানীয় গবর্ণমেন্ট তাঁহার স্থানে সভাপতির কর্ম্ম করণার্থে শান্তিরক্ষার্থ জষ্টিসদের কোন এক ব্যক্তিকে নিযুক্ত করিবেন কিম্বা তাঁহার পদের কর্ম্ম চালাইবার যে নিয়ম উচিত বোধ করেন করিবেন।

কোন ব্যক্তি এই ধারামতে সভাপতির কি অন্য কর্ম্মকারকের কর্ম্ম করিতে নিযুক্ত হইলে ঐ সভাপতির কি অন্য কর্ম্মকারকের যে সকল ক্ষমতা থাকে ও তাঁহাদের পক্ষে যে সকল নিষেধ ও সীমা ও বিধান বর্ত্তে, ঐ ব্যক্তিরও সেই সকল ক্ষমতা থাকিবে ও তাঁহার প্রতি ঐ সকল নিষেধ ও সীমা ও বিধান বর্ত্তিবে ইতি।

১৫ ধারা। ইহার পূর্ব্ব ধারামতে সভাপতিকে কি পূর্ব্বোক্ত অন্য কার্য্যকারককে ছুটী দেওয়া গেলে, জষ্টিসেরা নিয়মিত সভাভিন্ন সভায় অধিবেশন করিয়া, শান্তিরক্ষার্থ যত জন জষ্টিস উপস্থিত থাকেন তাঁহাদের তিন অংশের মধ্যে দুই অংশের অন্যূন ব্যক্তি মত প্রকাশ করণ পূর্ব্বক যে সিদ্ধান্তের সপক্ষ হন, তদনুসারে ছুটীর সময়ে তাঁহার যত বেতন পাওয়া উচিত বোধ করেন, স্থানীয় গবর্ণমেন্টের অনুমতি লইয়া মুনিসিপল ফণ্ডহইতে তাঁহাকে তত বেতন দিতে পারিবেন ইতি।

ছুটীর সময়ে বেতনের কথা।

১৬ ধারা। নিয়মিত সভাভিন্ন কোন সভায় শান্তিরক্ষার্থ যত জন জষ্টিস উপস্থিত থাকেন, তাঁহাদের তিন অংশের মধ্যে দুই অংশের অন্যূন ব্যক্তি মত প্রকাশ করণ পূর্ব্বক যে সিদ্ধান্তের সপক্ষ হন, জষ্টিসেরা তদনুসারে মুনিসিপল ফণ্ড-

কর্ম্মকারকদের ও চাকরদের পেনশ্যন ও রক্তিক বিধান জষ্টিসদের করিতে পারিবার কথা।

to be paid out of the Municipal Fund to their Officers and servants, and may repeal, alter, or add to such rules

No rule, and no repeal, or alteration of, or addition to any rule shall have effect until the same has been confirmed by the Local Government and published in the *Calcutta Gazette*

The Justices may in meeting other than an ordinary meeting from time to time in accordance with such rules for the time being in force grant such pensions or gratuities to any of their officers or servants as to the Justices may seem fit

17 No Chairman or Vice Chairman or other Officer or servant of the Justices, shall be interested directly or indirectly in any contract made with the Justices and if any such person be so interested he shall become incapable of continuing in office or in employment as such Chairman Vice-Chairman or other Officer or servant and shall forfeit and pay the sum of five hundred rupees, which may be recovered by suit brought by or on behalf of the Justices

Officers &c not to be interested in contracts made with the Justices

Provided that no person shall by reason of being a shareholder in, or a member of any incorporated or registered Company be deemed interested in any contract entered into between such Company and the Justices

18 If any person employed under this Act (not being a public servant within the meaning of Section 21 of the Indian Penal Code) shall accept or obtain, or agree to accept or attempt to obtain from any person for himself or for any other person any gratification whatever other than legal remuneration as a reward for doing or forbearing to do, any official act,

Penalty on Officers &c taking unauthorised fee

or for showing or forbearing to show, in the exercise of his official functions favor or disfavor to any person or for rendering or attempting to render any service or disservice to any person with the Justices or with any public servant, or with the Government as such he shall be punished with imprisonment either simple or rigorous as provided in section 53 of the Indian Penal Code for a term which may extend to three years or with a fine not exceeding five thousand rupees, or with both

হইতে আপনাদের কর্ম্মকারকদের ও চাকরদের পেনশান ও বৃত্তি পাইবার বিধি করিতে পারিবেন, এবং সেইং বিধি রহিত কি পরিবর্ত্তন করিতে কিম্বা তাহাতে নূতন বিধি সংযোগ করিয়া দিতে পারিবেন।

স্থানীয় গবর্ণমেণ্ট যত দিন অনুমোদন না করেন ও কলিকাতা গেজেটে যত দিন প্রকাশ না কর যায় উক্ত কোন বিধি কিম্বা বিধির রহিত কি পরিবর্ত্তন হওয়া কিম্বা বিধিতে সংযুক্ত নূতন বিধি তত দিন প্রবল করা যাইবে না।

জষ্টি সরা সময়ের নিয় মত সভাভিন্ন কোন সভাগত হইয়া যৎকালে যে বিধি প্রবল থাকে সেই বিধি মানিয়া আপনাদের যে কার্য্যকারকদিগকে কি চাকর দিগকে যে পেন্‌শন কি পারিতোষিক দেওয়া বিহিত বোধ করেন দিতে পারিবেন ইতি।

১৭ ধারা। জষ্টিসদের সঙ্গে যে চুক্তি করা যায় তাহাতে সভাপতির কি প্রতিনিধি সভাপতির কিম্বা জষ্টিসদের অন্য কর্ম্ম কারকদের কি চাকরদের স্বার্থ পক্ষে স্পষ্ট কি অস্পষ্ট কোন সম্পর্ক থাকিবে না। থাকিলে সভাপতি কি প্রতিনিধি সভাপতি কিম্বা অন্য কর্ম্মকারক কি চাকরস্বরূপ ঐ পদে কি কর্ম্মে আর থাকিতে পারিবেন না, ও তাঁহার পাঁচ শত টাকা দণ্ড দিতে হইবে। জষ্টিসদের দ্বারা কিম্বা তাঁহাদের সপক্ষে মোকদ্দমা উপস্থিত হইয়া ঐ টাকা আদায় করা যাইতে পারিবে।

চুক্তিপ্রভৃতিতে কর্ম্মকারক প্রভৃতির লিপ্ত না থাকার কথা।

পরন্তু সমাবাযিত কি রেজিষ্টরী করা কোন কোম্পানির সঙ্গে জষ্টিসেরা চুক্তি করিলে, কোন ব্যক্তি সেই কোম্পানির অংশী কিম্বা মেম্বর হওয়াপ্রযুক্ত ঐ চুক্তিতে স্বার্থযুক্ত বলিয়া জ্ঞান হইবেন না ইতি।

১৮ ধারা। ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ২১ ধারার মর্ম্মানুসারে যে ব্যক্তি রাজকীয় কার্য্যকারক হন তদ্ভিন্ন কোন ব্যক্তি এই আইন অনুসারে কর্ম্মে নিযুক্ত হইয়া, সেই কর্ম্ম সম্পর্কে কোন কার্য্য করণের কি না করণের পুরস্কারস্বরূপ,

জষ্টিসদের কর্ম্মকারকেরা বিনানুমতির পারিতোষিক-প্রভৃতি গ্রহণ করিলে দণ্ডের কথা।

কিম্বা আপন পদের কর্ম্মসম্পর্কীয় কোন কার্য্য করণ কালে কোন ব্যক্তির প্রতি অনুগ্রহ করিবার কি না করিবার পুরস্কারস্বরূপ, কিম্বা জষ্টিসদিগকে কি রাজকীয় অন্য কার্য্যকারককে কিম্বা গবর্ণমেণ্টকে অনুরোধ করিয়া কোন ব্যক্তির হিত কি অহিতজনক কার্য্য করিবার কি করিতে চেষ্টা করিবার নিমিত্তে কাহার স্থানে আপনার বৈধ পারিশ্রমিক ছাড়া নিজের কি অন্যের নিমিত্ত পারিতোষিক গ্রহণ করিলে কি পাইলে কিম্বা গ্রহণ করিতে সম্মত হইলে কি পাইবার উদ্যোগ করিলে, তাহার তিন বৎসরের অনধিক কাল ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ৫৩ ধারার নির্দ্দিষ্টমতে সামান্য কি কঠোর কারাদণ্ড কিম্বা পাঁচ সহস্র টাকার অনধিক অর্থদণ্ড, কি ঐ উভয় দণ্ড হইতে পারিবে ইতি।

**PART III.—*Of the Mode of transacting Business and entering into Contracts.***

19. The Justices shall provide and keep an office within the Town, and shall at such office, and during all days of business, keep open a book in which shall be entered all reasonable complaints made orally or by letter by any inhabitant, or the owner, or occupier of any land within the Town, of any matter cognizable by the Justices.

*Justices to provide an office and keep a book for entry of complaints.*

and the proper Officer of the Justices shall forthwith enquire into the truth of all such complaints, and report thereon to the Justices; and such report shall be entered in the said book; and such book shall be open at all reasonable times to any inhabitant or owner or occupier of land within the Town.

20. There shall be four quarterly meetings in every year and one ordinary meeting in every month, at which the Justices shall meet for the transaction of general business.

*Quarterly and ordinary meetings.*

The quarterly meetings shall be held in the months of January, April, July and October, or in any month to which the quarterly meetings first called for the months of January, April, July and October may be adjourned; and the ordinary meetings at such dates as the Justices in meeting may from time to time direct:

Provided that no ordinary meeting need be called if there be no business to be laid before it by the Chairman or by any of the Justices of the Peace.

21. The Justices shall from time to time as occasion may require at a special meeting to be convened for that purpose or at some adjournment thereof, fix and determine the kind of business that may be transacted at the said ordinary and quarterly meetings; and no business save such kind of business shall be transacted at such meetings.

*Business at ordinary and quarterly meetings.*

But the Chairman may postpone the discussion of any question that may be raised at any such meeting, and refer the determination thereof to a special or special general meeting to be convened within fourteen days thereafter.

তৃতীয় পরিচ্ছেদ।—কার্য্যনির্ব্বাহ করিবার ও চুক্তি করিয়া লইবার নিয়মের কথা।

১৯ ধারা। জষ্টিসেরা নগরের মধ্যে আফিস অর্থাৎ কার্য্যালয় নিরূপণ করিয়া রাখিবেন। এবং যে বিষয় জষ্টিসদের বিচার্য্য হয় নগর নিবাসি কোন ব্যক্তি কিম্বা নগরের অন্তর্গত কোন ভূমির স্বামী কি প্রজা বাচনিক কি পত্রদ্বারা এমত কোন বিষয়ে যুক্তিমত যে নালিশ করেন, তাহা লিখিয়া রাখিবার একখানি বহী কার্য্য চলনের প্রতি দিন সেই আফিসে খোলা রাখিবেন।

*জষ্টিসদের আফিস করিবার ও নালিশ লিখিবার বহী রাখিবার কথা।*

ও জষ্টিসদের উপযুক্ত কর্ম্মকারক তৎক্ষণাৎ ঐ সকল নালিশের সত্যাসত্য তদন্ত লইয়া জষ্টিসদের নিকট তদ্বিষয়ের রিপোর্ট করিবেন। সেই রিপোর্ট উক্ত বহীতে লিখিয়া দেওয়া যাইবে। ও নগরনিবাসি কোন ব্যক্তি কিম্বা নগরের অন্তর্গত কোন ভূমির স্বামী কি প্রজা উপযুক্ত কোন সময়ে ঐ বহী দেখিতে পারিবেন ইতি।

২০ ধারা। জষ্টিসেরা সাধারণ কার্য্য নির্ব্বাহ করিবার জন্যে তিন২ মাসান্তর প্রতি বৎসর চারিবার ও মাসের নিয়মিত একবার অধিবেশন করিবেন।

*ত্রৈমাসিক ও নিয়মিত সভা করিবার সময়ের কথা।*

জানুআরি ও আপ্রিল ও জুলাই ও অক্টোবর মাসে, কিম্বা ঐ২ মাসে সভা হইয়াও উপস্থিত কার্য্য নিষ্পাদন না হওয়াতে অন্য কোন মাসে সভা করিতে স্থির করা গেলে সেই২ মাসে ত্রৈমাসিক সভার অধিবেশন হইবে। ও জষ্টিসেরা সভাগত হইয়া সময়েং যং তারিখের আজ্ঞা করেন সেই২ তারিখে নিয়মিত সভার অধিবেশন হইবে।

পরন্তু অধিবিষ্ট ব্যক্তিদের সম্মুখে অর্পণ করিবার জন্যে সভাপতির কিম্বা শান্তিরক্ষার্থ জষ্টিসদের কোন কার্য্য না থাকিলে নিয়মিত সভার আহ্বান করিবার প্রয়োজন নাই ইতি।

২১ ধারা। উক্ত নিয়মিত ও ত্রৈমাসিক সভায় কিং প্রকারের কার্য্য করা যাইতে পারিবে, জষ্টিসেরা সময়েং প্রয়োজনমতে বিশেষ সভা করিয়া কিম্বা তৎকালে কর্ম্ম স্থগিত রাখিয়া দিনান্তর নিরূপণ করিয়া, ইহা স্থির ও নিষ্কার্য্য করিবেন। ও সেই সভায় অধিবিষ্ট হইলে সেই কার্য্য বিনা অন্য কার্য্য করা যাইবে না।

*নিয়মিত ও ত্রৈমাসিক সভায় কে কার্য্য করা যাইবে তাহার কথা।*

কিন্তু সেই অধিবেশনকালে কোন প্রশ্ন উত্থিত হইলে, সভাপতি সাহেব তদ্বিষয়ের বাদানুবাদ স্থগিত রাখিয়া তৎপরে চতুর্দ্দশ দিনের মধ্যে বিশেষ কিম্বা বিশেষ সাধারণ সভা করিয়া সমাগত জষ্টিসদের নির্ধার্যার্থে তাহা অর্পণ করিতে পারিবেন ইতি।

Special, and special general meetings may be called

22. The Chairman, or, in his absence, the Vice-Chairman, may whenever he thinks fit, and shall upon a requisition made in writing by any ten Justices of the Peace call a special or special general meeting of the Justices

Previous to any such meeting at least five days clear notice specifying the time and place of such intended meeting, and the purpose for which it is to be held, shall be given by advertisement in at least two of the daily newspapers published within the Town

What business to be transacted at special and special general meetings

23 No business shall be brought before or transacted at, any special or special general meeting other than the business specified in the notice given under the last preceding section

Provided that any Justice of the Peace may submit to a special or special general meeting any resolution beyond the matters mentioned in the notice given of such meeting if he shall have given not less than two clear days' previous notice of his intention so to do by leaving a copy of the resolution at the office of the Justices

All questions to be decided at meeting by majority of votes

24 All acts authorized or required to be done by the Justices and all questions which may come before them for decision shall, save as is herein otherwise provided, be done and decided by a majority of the Justices of the Peace present at the meeting before which the matter may be brought

Who to preside at meetings

25. The Chairman and Vice Chairman shall attend all meetings of the Justices held under this Act, unless prevented by sickness or other reasonable cause, and the Chairman, or in his absence the Vice-Chairman, shall preside at every such meeting, and shall have a second or casting vote in all cases of equality of votes

In the absence of both the Chairman and Vice Chairman, the Justices of the Peace present at any meeting shall choose some one of their number to preside, who shall, in case of equality of votes, have a second or casting vote

The President of any meeting at which a quorum of the Justices of the Peace shall be

বিশেষ ও বিশেষ সাধারণ সভা করিবার কথা।

২২ ধারা। সভাপতি কিম্বা তাঁহার অনুপস্থানে প্রতিনিধি সভাপতি যে সময়ে উচিত বোধ করেন সেই সময়ে জষ্টিসদিগকে বিশেষ কিম্বা বিশেষ সাধারণ সভায় অধিবেশন করিবার জন্যে আহ্বান করিতে পারিবেন ও শান্তিরক্ষার্থ জষ্টিসদেরা মধ্যে কোন দশ জন আদেশ করিলেই তাহা করিবেন।

প্রস্তাবিত সভা যে সময়ে ও যে স্থানে হইবে ও যে কারণে তাহা করা যাইবে, নগরে দৈনিক যেং সম্বাদপত্র প্রকাশ হইয়া থাকে তাহার মধ্যে কোন দুই পত্রে ন্যূনকল্পে পাঁচ দিন থাকিতে ইহার নোটিস ইস্তিহারস্বরূপ প্রকাশ করা যাইবে ইতি।

বিশেষ ও বিশেষ সাধারণ সভায় যে কার্য্য নির্ব্বাহ হইবে তাহার কথা।

২৩ ধারা। ইহার পূর্ব্ব ধারামতে যে নোটিস দেওয়া যাইবে, সেই নোটিসে যে কার্য্য নির্দ্দিষ্ট থাকে কোন বিশেষ কি বিশেষ সাধারণ সভায় সেই কার্য্যাতিরিক্ত অন্য কার্য্য অর্পণ কি নির্ব্বাহ করা যাইবে না।

কিন্তু ঐ অধিবেশন হইবার নোটিসে যেং বিষয়ের উল্লেখ হইয়া থাকে শান্তিরক্ষার্থ কোন জষ্টিস তদ্ভিন্ন কোন নির্দ্ধারণ উপস্থিত করিতে চাহিলে, তিনি ন্যূনকল্পে দুই দিন থাকিতে জষ্টিসদের আফিসে ঐ নির্দ্ধারণ পত্রের এক কেতা নকল রাখিয়া আপনার সেই কল্পনার নোটিস দিলে পর বিশেষ কিম্বা বিশেষ সাধারণ সভায় ঐ নির্দ্ধারণ অর্পণ করিতে পারিবেন ইতি।

সভায় অধিকাংশ ব্যক্তির সম্মতি ক্রমে প্রশ্ন নির্ণয়ের কথা।

২৪ ধারা। শান্তিরক্ষার্থ জষ্টিসদের দ্বারা যে সকল কর্ম্ম হইবার অনুমতি কি আদেশ থাকে ও নিষ্পত্তি করিবার জন্যে তাঁহাদের সম্মুখে যে সকল প্রশ্ন উপস্থিত করা যায় অধিবিষ্ট যে জষ্টিসদের সম্মুখে সেই বিষয় উপস্থিত করা যায় এই আইনে প্রকারান্তরের বিধান না থাকিলে তাঁহাদের অধিকাংশ ব্যক্তির মতানুসারে ঐ কর্ম্ম করা যাইবে ও ঐ প্রশ্ন নিষ্পত্তি হইবে ইতি।

সভায় যিনি সভাপতি হইবেন তাঁহার কথা।

২৫ ধারা। এই আইনমতে জষ্টিসদের যে সকল সভা হয়, পীড়াহেতুক কিম্বা উপযুক্ত অন্য কারণে বাধা না হইলে, সভাপতি ও প্রতিনিধি সভাপতি সেই সকল সভায় যাইবেন। ও উক্ত প্রত্যেক সভায় সভাপতি কিম্বা তাঁহার অনুপস্থানে প্রতিনিধি সভাপতি আধিপত্য করিবেন, ও সভাগত ব্যক্তিদের মধ্যে যত জনের এক মত তত জনের ভিন্নমত থাকিলে, তাঁহারই মতের প্রাবল্য হইবে।

সভাপতি ও প্রতিনিধি সভাপতি এই দুই ব্যক্তির অনুপস্থানে, শান্তিরক্ষার্থ যে জষ্টিসেরা সভায় উপস্থিত থাকেন, তাঁহারা আধিপত্য করিবার জন্যে আপনাদের এক ব্যক্তিকে মনোনীত করিবেন। ও কোন বিষয় লইয়া যত ব্যক্তি এক পক্ষ হন তত ব্যক্তি বিপক্ষ হইলে তাঁহার মত প্রবল হইবে।

শান্তিরক্ষার্থ যত জন জষ্টিস উপস্থিত থাকিলে কার্য্য চলিতে পারিবে, তত জনের অধিবেশনে যিনি আধি-

present, may with the consent of the meeting adjourn the meeting from time to time, and from place to place but no business shall be transacted at any adjourned meeting other than the business left unfinished at the meeting from which such adjournment took place

What shall constitute quorum

26 No business shall be transacted at any meeting unless a quorum of Justices of the Peace be present at such meeting that is to say —

(a) At an ordinary meeting at least six

(b) At a special meeting at least nine

( ) At a special general or quarterly meeting at least eighteen

Provided that if at any meeting there shall not be a sufficient number of Justices of the Peace present to form a quorum as above mentioned the President (whether he be the Chairman or not) shall adjourn the meeting to such convenient time and place as he shall think fit and the business which should have been brought before the original meeting had there been a quorum present shall be brough before and disposed of by the adjourned meeting in the usual manner whether there be a quorum present at such adjourned meeting or not

Provided also that no business shall be brought before an adjourned special general or quarterly meeting unless there are at least ten Justices present at such adjourned meeting

Minute of proceedings of Just s t b k pt nd to be pen for n p ct on

27 Minutes of the proceedings of all meetings shall be drawn up and fairly entered in a book to be kept for that purpose and shall be signed by the President after each meeting and minutes of e ch meeting shall be laid on the table at the next subsequent meeting and the said Minutes shall at all reasonable times be open at the office of the Justices to the inspection of any Justice of the Peace without charge and of any other person on payment of a fee of eight annas

De l t by l il t d at hal r l w ! r ed

28 At any special general or quarterly meeting unless a poll be demanded by at least five Justices of the Peace and at any special or o dinar m eting unless a poll be demanded by at least t ee Justices of the Peace

পত্য করেন, তিনি সভাগত ব্যক্তিদের অনুমতিক্রমে অধিবেশন করিবার অন্যং সময় ও অন্যান্য স্থান নিরূপণ করিতে পারিবেন। কিন্তু এক সময়ে কার্য্য স্থগিত হইয়া অন্য যে সময় নিরূপণ করা যায়, পূর্ব্ব অধিবেশন কালে যে কার্য্যটি সমাধা না হইয়া থাকিল তাহা ছাড়া সেই সময়ে অন্য কোন কার্য্য নির্ব্বাহ হইবে না ইতি।

যত জন উপস্থিত থাকিলে কার্য্য চলিতে পারিবে তাহার কথা।

২৬ ধারা। শান্তিরক্ষার্থ জষ্টিসদের যত জন উপস্থিত থাকিলে কার্য্য চলিতে পারে, অধিবেশনের কোন সময়ে ততজন উপস্থিত না থাকিলে, অর্থাৎ

(ক) নিয়মিত সভায় ন্যূনকল্পে ছয় জন,

(খ) বিশেষ সভায় ন্যূনকল্পে নয় জন,

(গ) বিশেষ সাধারণ কি ত্রৈমাসিক সভায় ন্যূনকল্পে আঠারো জন উপস্থিত না থাকিলে কোন কার্য্য করা যাইবে না।

পরন্তু পূর্ব্বোক্তমতে যত জন উপস্থিত না থাকিলে কার্য্য চলিতে পারিবে না সভার অধিবেশন কালে শান্তিরক্ষার্থ জষ্টিসদের তত জন উপস্থিত না থাকিলে, যিনি আধিপত্য করেন তিনি সভাপতি হউন বা নাই হউন অন্য যে সময় ও স্থান উচিত বোধ করেন অধিবেশনের কার্য্য চালাইবার সেই সময় ও স্থান নিরূপণ করিবেন। ও যত জন উপস্থিত হইলে কার্য্য চলিতে পারে পূর্ব্ব সভায় তত জন থাকিলে তাঁহাদের সম্মুখে যে কর্ম্ম উপস্থিত করা যাইত নিরূপিত ঐ অন্য সময়ে ও স্থানে তত জন উপস্থিত থাকিলে বা না থাকিলেও সেই কর্ম্ম রীতিমতে সেই উপস্থিত ব্যক্তিদের সম্মুখে আনীত হইয়া তাঁহাদের দ্বারা নিষ্পত্তি করা যাইবে।

পরন্তু বিশেষ সাধারণ কি ত্রৈমাসিক সভার কার্য্য নিষ্পাদন না হইয়া অধিবেশন করিবার অন্য সময় নিরূপণ হইলে, সেই অধিবেশনের কালে জষ্টিসদের মধ্যে ন্যূনকল্পে দশ জন না থাকিলে ঐ সভার সম্মুখে কোন কার্য্য আনা যাইবে না ইতি।

জষ্টিসদের আনুষ্ঠানিক কার্য্যের বর্ণনাপত্র রাখিবার ও দৃষ্টির জন্যে খোলা থাকিবার কথা।

২৭ ধারা। সকল অধিবেশনের কালে যে কার্য্য করা যায় তাহার বর্ণনা লিখিয়া লইয়া এক খানি বহীতে পরিষ্কাররূপে লেখা যাইবে। অধিবেশনের কার্য্য সমাপ্ত হইলে পর সভাপতি তাহাতে স্বাক্ষর করিবেন। এবং এক সভার যে কার্য্যের বর্ণনা লেখা যায় তৎপশ্চাৎ ঐ সভার অধিবেশন হইলে তাহা সভার সম্মুখে অর্পণ করা যাইবে, ও সেই মিনিট বহী জষ্টিসদের আফিসে থাকিবে, শান্তিরক্ষার্থ কোন জষ্টিস উপযুক্ত কোন সময়ে বিনা খরচে তাহা দেখিতে পাইবেন ও অন্য কোন ব্যক্তি ।৹ আট আনা ফী দিয়া তাহা দেখিতে পাইবেন ইতি।

নির্দ্ধারণ গ্রাহ্য হইয়াছে সভাপতির এই কথা বিষয়ক কথা।

২৮ ধারা। কোন বিশেষ সাধারণ সভায় কি ত্রৈমাসিক সভায় শান্তিরক্ষার্থ জষ্টিসদের মধ্যে ন্যূনকল্পে পাঁচ জন, ও কোন বিশেষ কি নিয়মিত সভায় শান্তিরক্ষার্থ জষ্টিসদের মধ্যে ন্যূনকল্পে তিন জন, সভাগত প্রত্যেক

The Justices may compound with any contractor or other person in respect of any penalty or damages incurred by reason of the non-performance of any contract entered into as aforesaid whether such penalty be mentioned in any such contract or otherwise for such sums of money or other recompense as to the Justices may seem proper

32 The Justices in meeting may from time to time appoint from among the Justices of the Peace such and so many Committees either of a general or of a special nature and consisting of such number of persons as they may think fit for the purpose of inquiring into and reporting upon any matter connected with the conservancy or improvement of the Town, or of advising and aiding the Chairman in the discharge of any portion of his executive duties which in the discretion of the Justices would be better regulated or managed with the advice and aid of any such Committee

Justices may appoint Committees.

Provided that the Chairman or Vice Chairman shall be a member of every such Committee and that the proceedings of every such Committee shall be submitted to the Justices at a meeting

Provided also that in cases where the Chairman and the majority of the Committee differ on any matter no action shall be taken in respect of such matter until it be disposed of by the Justices in meeting

PART IV.—Of the Estimates of Income Expenditure and Audit

33 At the quarterly meeting to be held in the month of October in each year the Chairman shall lay before the Justices a Budget or Estimate prepared by him of the income and expenditure of the Justices for the year commencing on the first day of January then next succeeding in such detail and form as the Justices shall from time to time by order passed at a quarterly or special general meeting direct

Annual Budget to be laid before the Justices.

Such Budget shall be completed and printed and a copy thereof as soon as may be practicable sent by post or otherwise to each of the Justices of the Peace resident within twenty miles of Government House at least seven days prior to the meeting before which the Budget is to be laid

পূর্ব্বোক্তমতে যে চুক্তি করা গেল, তদনুসারে কার্য্য না হওয়াপ্রযুক্ত দণ্ড কি হানিপূরণের টাকা আদায় করিতে হইলে সেই দণ্ডের কথা চুক্তি পত্রে উল্লেখ হইলে বা না হইলেও, জষ্টিসেরা যত টাকা লওয়া কিম্বা অন্য যে প্রতিকার গ্রহণ করা উচিত জ্ঞান করেন ঐ চুক্তিকারির কিম্বা অন্য ব্যক্তির সঙ্গে ঐ দণ্ডের বিষয়ে তত টাকা রফা করিয়া লইতে পারিবেন ইতি।

৩২ ধারা। নগর পরিষ্কার রাখণ কি উৎকৃষ্টকরণ সম্বন্ধীয় কোন বিষয়ের তদন্ত লইয়া রিপোর্ট করিবার জন্যে কিম্বা সভাপতির যে সকল কর্ম্ম নির্ব্বাহ করিতে হইবে জষ্টিসদের বিবেচনায় কমিটীর পরামর্শ ও সহায়তা থাকিলে ঐ কার্য্যের কোন অংশের সুবিধান ও সুনিয়ম হইতে পারিলে ঐ সভাপতিকে পরামর্শ দেওনের ও তাঁহার সহায়তা করণের জন্যে জষ্টিসেরা সভায় অধিবিষ্ট হইয়া সময়েং শান্তিরক্ষার্থ জষ্টিসদের মধ্যে যত জনকে নিযুক্ত করা বিহিত বোধ করেন তাঁহাদিগকে সাধারণ কি বিশেষ কার্য্যপক্ষে এক কি কএক কমিটী স্বরূপ নিযুক্ত করিতে পারিবেন।

জষ্টিসদের নানা কমিটী নিযুক্ত করিতে পারিবার কথা।

কিন্তু সভাপতি কি প্রতিনিধি সভাপতি উক্ত প্রত্যেক কমিটীর অন্তর্গত এক জন হইবেন ও উক্ত প্রত্যেক কমিটী যেং কার্য্যানুষ্ঠান করেন তাহা সভায় অধিবিষ্ট জষ্টিসদের সম্মুখে অর্পণ হইবে।

আরো, কমিটীর অধিকাংশ ব্যক্তির মতের সঙ্গে সভাপতির মতের ঐক্য না হইলে জষ্টিসেরা যত দিন সভাগত হইয়া সেই বিষয় নিষ্পত্তি না করেন তত দিন সেই বিষয়ে কোন কার্য্য করা যাইবে না ইতি

চতুর্থ পরিচ্ছেদ।—আয়ব্যয়ের অনুমানপত্রের ও আডিটের কথা।

৩৩ ধারা। প্রতিবৎসর জানুআরি মাসের প্রথম দিনাবধি একবৎসর পর্য্যন্ত জষ্টিসদের যত আয়ব্যয়ের সম্ভাবনা, সভাপতি তাহার বজেট প্রস্তুত করিয়া তৎপূর্ব্বে অক্টোবর মাসের ত্রৈমাসিক সভায় জষ্টিসদের সম্মুখে সেই আয়ব্যয়ের অনুমানপত্র অর্পণ করিবেন। তন্মধ্যে বিস্তারিত যেং কথা ও তাহা যে পাঠে লিখিত হইবে, জষ্টিসেরা সময়েং ত্রৈমাসিক কিম্বা বিশেষ সাধারণ সভায় অধিবিষ্ট হইয়া এই বিষয়ের যে আজ্ঞা করেন ঐ অনুমানপত্র সেই আজ্ঞামতে প্রস্তুত করা যাইবে।

আয় ব্যয়ের অনুমানপত্র সময়ে জষ্টিসদের সম্মুখে অর্পণ করিবার কথা।

সভার অধিবেশনের যে দিনে ঐ অনুমানপত্র জষ্টিসদের সম্মুখে অর্পণ করা যাইবে তৎপূর্ব্বে ন্যূনকল্পে সাত দিন থাকিতে ঐ অনুমানপত্র প্রস্তুত হইয়া ছাপা হইবে, ও যত দূর হইতে পারে গবর্নমেন্ট হৌসহইতে বিশ মাইলের মধ্যে শান্তিরক্ষার্থ যত জন জষ্টিস বাস করেন তাঁহাদের প্রত্যেক জনের নিকট ডাকযোগে কি প্রকারান্তরে একং খানি পাঠান যাইবে ইতি।

34 The Budget shall show what expenditure it is proposed to incur during the period to which it relates, and the manner in which it is proposed to meet such expenditure

Budget of expenditure

35 It shall be in the discretion of the Justices at the meeting referred to in section thirty three to pass or to reject or to modify the estimates of all or any sums entered in the Budget

[illegible]

No new work or series of works the entire estimated cost of which shall exceed fifty thousand rupees shall be commenced without the sanction of the Local Government

36 The accounts of the receipts and expenditure of the Justices shall be audited and examined at least once in every year at such time and by such auditors as shall from time to time be appointed by the Justices in meeting, other than an ordinary meeting, subject to the sanction of the Local Government

Accounts to be audited and examined

37 For the purposes of any audit and examination of accounts under this Act the auditors may by summons in writing require the production before them of all books deeds contracts accounts vouchers and all other documents and papers which they may deem necessary and may require any person holding or accountable for any such books deeds contracts accounts vouchers documents or papers to appear before them at any such audit and examination, or adjournment thereof, and to make and sign a declaration with respect to the same

[illegible]

38 If any such person neglect or refuse to make or sign such declaration or to produce any such books deeds contracts accounts, vouchers documents or papers or to make or sign such declaration he shall be liable for every neglect or refusal to a fine not exceeding one hundred rupees and to a further fine not exceeding seventy rupees, for each day during which the offence is continued after he has been convicted of such offence.

[illegible]

৩৪ ধারা। ঐ অনুমানপত্র যে সময়ের উপলক্ষে করা যায় সেই সময়ের মধ্যে যে কার্য্যের নিমিত্ত যত টাকা ব্যয় করিতে ও সেই ব্যয় শোধ করিবার যে উপায় করিতে প্রস্তাব হয় ঐ অনুমানপত্রে এই২ কথা লেখা থাকিবে ইতি।

ব্যয়ের অনুমানপত্রের কথা।

৩৫ ধারা। ঐ বজেটে (অর্থাৎ অনুমানপত্রে) যত টাকার কি যেং টাকার অনুমান লেখা থাকে জষ্টিসেরা ৩৩ ধারার উল্লিখিত সভার অধিবেশন কালে আপনাদের বিবেচনামতে তাহা গ্রাহ্য কি অগ্রাহ্য কি মতান্তর করিতে পারিবেন।

অনুমানপত্র পরীক্ষা করিয়া ধার্য্য করিবার কথা।

যে কর্ম্মে মোটে পঞ্চাশ হাজার টাকার অধিক খরচ হইবার সম্ভাবনা এমত কোন নূতন কর্ম্ম কি কর্ম্মশ্রেণী স্থানীয় গবর্ণমেণ্টের অনুমতি বিনা আরম্ভ করিতে হইবে না ইতি।

৩৬ ধারা। জষ্টিসদের আয়ের ও ব্যয়ের সকল হিসাব প্রতিবৎসর ন্যূন কল্পে একবার আডিট হইয়া পরীক্ষা করিয়া দেখা যাইবে। জষ্টীসেরা সময়ের নিয়মিত সভাভিন্ন কোন সভায় ঐ কার্য্য করিবার সময় নিরূপণ করিয়া যে ব্যক্তিদের দ্বারা আডিট করা যাইবে তাঁহাদিগকে নিযুক্ত করিবেন। এই বিষয়ে স্থানীয় গবর্ণমেণ্টের অনুমোদনের অপেক্ষা থাকিবে ইতি।

হিসাব সকল আডিট করিয়া পরীক্ষা করিবার কথা।

৩৭ ধারা। এই আইনমতে হিসাব আডিট করিবার ও পরীক্ষা করিয়া দেখিবার জন্যে আডিটরেরা যেং বহী ও দলীল ও চুক্তিপত্র ও হিসাব ও বৌচর ও যে সকল নিদর্শনপত্র ও কাগজপত্র দেখা আবশ্যক জ্ঞান করেন তাঁহারা সমন লিখিয়া তাঁহাদের নিকট আনাইবার আজ্ঞা দিতে পারিবেন ও তদ্রূপ কোন বহী কি দলীল কি চুক্তিপত্র কি হিসাব কি বৌচর কি নিদর্শনপত্র কি কাগজপত্র যে ব্যক্তির নিকট থাকে কিম্বা যে ব্যক্তি ঐ বহীপ্রভৃতির নিমিত্ত দায়ী হন ঐ আডিট ও পরীক্ষা করণ সময়ে কিম্বা তৎকালে কার্য্য স্থগিত হইয়া অন্য দিন নিরূপণ হইলে সেই দিনে ঐ ব্যক্তিকে তাঁহাদের সম্মুখে উপস্থিত হইয়া তদ্বিষয়ের প্রতিজ্ঞা করিয়া সেই প্রতিজ্ঞাপত্রে স্বাক্ষর করিতে আজ্ঞা দিতে পারিবেন ইতি।

আডিটরদের ক্ষমতার কথা।

৩৮ ধারা। কোন ব্যক্তি আজ্ঞা পাইলেও বহী কি দলীল কি চুক্তিপত্র কি হিসাব কি বৌচর কি নিদর্শনপত্র কি কাগজপত্র দেখাইতে, কিম্বা উক্ত প্রতিজ্ঞা করিতে কি তাহাতে স্বাক্ষর করিতে শৈথিল্য করিলে কি অসম্মত হইলে তাঁহার উক্ত প্রত্যেক অপরাধের জন্যে একশত টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে তদ্ভিন্ন সেই অপরাধ নির্ণয় হইবার পর যত দিন ঐ অপরাধ করিতে থাকেন দিন প্রতি তাঁহার আর সত্তর টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

দণ্ডের কথা।

39. All auditors acting under this Act shall, in respect of each audit, be paid out of the Municipal Fund such reasonable remuneration as the Justices in meeting, other than an ordinary meeting, shall from time to time determine.

Remuneration of auditors.

40. Before each audit and examination of accounts, the Justices shall give ten days' notice of the time and place at which the same will be made, by advertisement in at least two of the daily newspapers, published in Calcutta; and a copy of the accounts to be audited and examined shall be deposited in the office of the Justices, and be open during office hours thereat, to the inspection of all persons interested for seven days before the audit and examination; and all such persons shall be at liberty to take copies of or extracts from the same, without the payment of any fee; and within fourteen days after the audit and examination shall have been completed, the auditors shall report upon the accounts audited and examined, and shall deliver such report to the Justices at a meeting, who shall cause the same to be deposited in the office of the Justices and to be published in the *Calcutta Gazette*.

Ten days' notice of audit to be given.

PART V.—*Of the Fixing of Rates.*

41. At the quarterly meeting to be held in the month of October in each year as aforesaid, the Justices shall fix the rates at which the rates and taxes hereinafter mentioned shall be imposed for the year commencing on the first day of January then next ensuing; and the rate so fixed shall not be altered before the quarterly meeting held in the next succeeding month of October, except by a resolution passed by the Justices at a special general meeting.

Rate to be fixed at the quarterly meeting in October.

CHAPTER III.

OF TAXES.

PART I.—*Of the Tax on Carriages and Animals.*

42. A tax at a rate not exceeding the rates specified in the first schedule shall be imposed upon all carriages and animals kept

Tax on carriages and animals.

৩৯ ধারা। জষ্টিসেরা নিয়মিত সভাভিন্ন কোন সভায় অধিবিষ্ট হইয়া সময়েং পারিশ্রমিক বলিয়া যুক্তিমতে যত টাকা নিরূপণ করেন, এই আইনমতে যে সকল আডিটর কার্য্য করেন তাঁহারা একং বার আডিট করিলে মুনিসিপাল ফণ্ডহইতে তত টাকা পাইবেন ইতি।

আডিটরদের পারিশ্রমিকের কথা।

৪০ ধারা। প্রত্যেকবার যে সময়ে ও স্থানে হিসাব আডিট ও পরীক্ষা করিয়া দেখা যাইবে, কলিকাতার যে দৈনিক সম্বাদপত্র প্রকাশ হইয়া থাকে জষ্টিসেরা ন্যূনকল্পে তাহার দুই খানি পত্রে দশ দিন থাকিতে ইশ্তিহার দিয়া ঐ সময়ের ও স্থানের নোটিস দিবেন। ও যেং হিসাব আডিট ও পরীক্ষা করিয়া দেখিতে হইবে তাহার এক কেতা সকল জষ্টিসদের আফিসে রাখা যাইবে, ও তাহাতে যে কোন ব্যক্তির সম্পর্ক থাকে, তিনি আডিট ও পরীক্ষা করিয়া দেখিবার পূর্ব্ব সাত দিন আফিসের কর্ম্ম চলিবার কোন সময়ে তথায় গিয়া তাহা দেখিতে পারিবেন, ও তদ্রূপ কোন ব্যক্তি ফী না দিয়া ঐ হিসাবের কোন কথা নকল করিয়া লইতে পারিবেন। আডিট ও পরীক্ষা করিয়া দেখিবার কার্য্য সমাপ্ত হইলে পর, আডিটরেরা চৌদ্দ দিনের মধ্যে ঐ আডিট করা ও পরীক্ষা করিয়া দেখা হিসাবের উপর রিপোর্ট করিয়া সভায় অধিবিষ্ট জষ্টিসদিগকে রিপোর্ট দিবেন। জষ্টিসেরা আপনাদের আফিসে সেই রিপোর্ট রাখিয়া কলিকাতা গেজেটে প্রকাশ করাইবেন ইতি।

আডিট করিবার দশ দিন থাকিতে নোটিস দিবার কথা।

পঞ্চম পরিচ্ছেদ।—টাক্স প্রভৃতির হার নিরূপণের কথা।

৪১ ধারা। প্রতিবৎসর জানুআরি মাসের প্রথম দিনাবধি এক বৎসরের নিমিত্ত পশ্চাৎ লিখিত কর ও টাক্স যে হারানুসারে লইতে হইবে, জষ্টিসেরা পূর্ব্বোক্তমতে তৎপূর্ব্ব অকটোবর মাসের ত্রৈমাসিক সভার অধিবেশনকালে সেই হার স্থির করিবেন। ও তদ্রূপে যে হার স্থির করা যায়, তৎপশ্চাৎ অকটোবর মাসে ত্রৈমাসিক সভার পূর্ব্বে তাহা পরিবর্ত্তন করা যাইতে পারিবে না। কিন্তু জষ্টিসেরা বিশেষ সাধারণ সভায় নিষ্কারণ করিয়া তাহা পরিবর্ত্তন করিতে পারিবেন ইতি।

অকটোবর মাসের ত্রৈমাসিক সভায় হার নিরূপণ করিবার কথা।

তৃতীয় অধ্যায়।

টাক্সের কথা।

প্রথম পরিচ্ছেদ।—গাড়ীর ও জন্তুর উপর টাক্সের কথা।

৪২ ধারা। নগরের মধ্যে যে সকল গাড়ী ও জন্তু রাখা গিয়া থাকে প্রথম তফসীলে তাহার যে হার নির্দ্দিষ্ট হইল তাহার অনধিক হারে টাক্স লওয়া যাইবে। ঐ টাক্স আগাম দিতে

গাড়ী ও জন্তুর উপর টাক্সের কথা।

within the Town, and shall be payable in advance But it shall not be imposed on—

(a) animals belonging to Officers doing regimental duty at the Presidency, at the rate of one animal for each Officer,

(b) animals exempt from any municipal tax under section twenty five of the Indian Volunteers' Act, 1869,

(c) carriages or animals belonging to the Government or to the Justices,

(d) carriages, the wheels of which do not exceed twenty four inches in diameter,

(e) animals under eleven hands in height,

(f) carriages kept for sale by *bonâ fide* dealers in such carriages and not used for any other purpose,

(g) animals used by, or in, any cavalry regiment, or by the Police force

43 The person in possession of every carriage or animal kept within the Town shall, on or before the first day of January and the first day of July in each year, forward to the office of the Justices, a statement in writing signed by him, containing a description of the carriages and animals in his possession liable to the tax

Owners of carriages &c to take out license

Such person shall at the same time pay to the Justices such sum as shall be payable by him for the half year commencing on the first day of January or July (as the case may be) for the carriages and animals specified in such statement, according to the rates given in the first schedule

Any person becoming possessed between the first day of January and the first day of July, or between the first day of July and the first day of January, of any carriage or animal so kept shall, within a week o becoming so possessed, send to the office of the Justices a similar statement together with the amount payable for the whole of the then current half year, according to the rates specified in the first schedule

The Justices may, if they are satisfied that any such carriage or animal has been kept for only a portion of the then current half year,

remit the whole, or such portion thereof as they may think fit, of the amount so payable

For the purposes of this section a livery stable keeper shall be deemed to be possessed of every animal in his stables

হইবে। কিন্তু এইং জন্তু প্রভৃতির উপর টাক্স লাগিবে না,—

(ক) যে সৈনিকেরা রাজধানীতে সৈন্যসংক্রান্ত কর্ম্ম করিয়া থাকেন তাঁহাদের একং সৈনিকের একং ঘোড়া।

(খ) ভারতবর্ষীয় বলন্টের বিষয়ক ১৮৬৯ সালের আইনের ২৫ ধারামতে যেং জন্তুকে মুনিসিপল টাক্সহইতে মুক্তি দেওয়া গেল সেইং জন্তু।

(গ) গবর্ণমেন্টের কিম্বা জষ্টিসদের গাড়ী ও জন্তু।

(ঘ) যেং গাড়ীর চাকার আইল ২৪ ইঞ্চির অধিক নয় সেইং গাড়ী।

(ঙ) যেং জন্তু ৪৪ ইঞ্চির উচ্চ নয় সেইং জন্তু।

(চ) যাঁহারা গাড়ীর ব্যবসায়ী তাঁহাদের নিকট কেবল বিক্রয় করিবার জন্যে যে গাড়ী থাকে তাহা।

(ছ) ঘোড়সওয়ারের পল্টনে কিম্বা পোলীস দলে যে ঘোড়ার ব্যবহার হয় তাহা ইতি।

৪৩ ধারা। নগরের মধ্যে যে গাড়ী ও জন্তু রাখা যায় তাহা যে ব্যক্তির অধিকারে থাকে, তিনি প্রতিবৎসর জানুআরি মাসের প্রথম দিনে ও জুলাই মাসের প্রথম দিনে, আপনার নিকট টাক্স দিবার যোগ্য গাড়ীর ও জন্তুর বর্ণনা লিখিয়া স্বাক্ষর করিয়া ঐ বর্ণনাপত্র জষ্টিসদের আফিসে পাঠাইবেন।

গাড়ীপ্রভৃতির স্বামিরদাই লেন্স লইতে হইবার কথা।

ঐ বর্ণনাপত্রে যেং গাড়ীর ও জন্তুর কথা লেখা আছে প্রথম তফসীলে তাহার যে হার ধরা গেল সেই হারানুসারে জানুআরি কিম্বা বিষয়বিশেষে জুলাই মাসের প্রথমাবধি অর্দ্ধ বৎসরের নিমিত্তে ঐ ব্যক্তির যত টাকা দেওয়া উচিত তিনি তৎকালে জষ্টিসদের নিকট তত টাকা দিবেন।

তদ্রূপে যে গাড়ী কি জন্তু রাখা যায় তাহা জানুআরি মাসের প্রথম ও জুলাই মাসের প্রথম দিনের মধ্য কিম্বা জুলাই মাসের প্রথম ও জানুআরি মাসের প্রথম দিনের মধ্য কোন সময়ে কোন ব্যক্তির অধিকারে আইলে, তিনি তাহার অধিকার পাইলে পর এক সপ্তাহের মধ্যে জষ্টিসদের আফিসে সেই প্রকারের বর্ণনাপত্র, ও প্রথম তফসীলের নির্দ্ধারিত হারানুসারে তৎকালের চলিত পুরা অর্দ্ধ বৎসরের দেনা টাকা পাঠাইয়া দিবেন।

ঐ গাড়ী কি জন্তু তৎকালীন চলিত অর্দ্ধ বৎসরের একাংশমাত্র ঐ ব্যক্তির অধিকারে আছে জষ্টিসেরা ইহা হৃদ্বোধমতে জানিলে

ঐ সমুদয় টাকা, কিম্বা তাহার যে অংশ উচিত বোধ করেন সেই অংশ ক্ষমা করিতে পারিবেন।

আডগাড়াওয়ালার আস্তাবলের মধ্যে যত জন্তু থাকে এই ধারার কার্য্যপক্ষে সেই সকল জন্তু তাঁহার অধিকারে আছে বলিয়া জ্ঞান হইবে ইতি।

**44** Whenever any person shall pay to the Justices the amount of the tax which under the two last preceding sections shall be payable by him in respect of all carriages and animals kept within the Town, the Justices shall grant to such person a license to keep within the Town such carriages and animals during the current half year ending upon the first day of January or the first day of July which shall occur next after the grant of such license and no longer

*On payment of tax Justices to grant license*

**45** Whoever keeps or is in possession of any carriage or animal without the license required by the two last preceding sections, shall be liable to a fine not exceeding three times the amount payable by him in respect of such license, exclusive of the amount so payable

*Penalty*

**46** The Justices at their discretion, may compound for any period not exceeding one year with livery stable keepers, and other persons keeping carriages for hire, or animals for sale or hire, for a certain sum to be paid for the carriages or animals so kept by such persons in lieu of the taxes specified in the first schedule

*Justices may compound for carriages with livery stable keepers and others*

**47** Whoever having compounded for the payment of a certain sum under the last preceding section, refuses to pay such sum shall be liable to a fine not exceeding three times the amount payable by him in respect of such composition exclusive of the amount so payable

*Penalty*

**48** The Justices may, by a notice in writing, under their common seal require any person who shall carry on the trade or business of a livery stable keeper, to produce for the inspection of the Justices, or of any person authorized by them in that behalf all books and accounts relating to the business of a livery stable keeper carried on by the person so carrying on the trade or business

*Power to compel production of the books of livery stable-keepers*

**49** The Justices or any person authorized by them in that behalf, may at any time between sunrise and sunset enter and inspect any stable or carriage-house or any place wherein they may have reason to believe that there is any carriage or animal liable to taxation and the Justices may

*Power to inspect stable &c and to summon persons liable to the payment of the tax*

৪৪ ধারা। কোন ব্যক্তি নগরের মধ্যে যে সকল গাড়ী ও জন্তু রাখেন তাহার জন্যে ইহার পূর্ব্ব দুই ধারামতে তাঁহার যত টাকস দিতে হয় তাহা জষ্টিসদিগকে দিলে পর, জষ্টিসেরা তাঁহাকে লাইসেন্স দিবেন অর্থাৎ ঐ লাইসেন্স দেওয়ার পর জানুআরি মাসের প্রথম দিবসাবধি কিম্বা জুলাই মাসের প্রথম দিবসাবধি যে অর্দ্ধ বৎসর চলে সেই অর্দ্ধ বৎসর ঐ ব্যক্তিকে নগরের মধ্যে ঐ২ গাড়ী ও জন্তু রাখিবার অনুমতিপত্র দিবেন ইতি।

*টাক্স দেওয়া গেলে জষ্টিসের লাইসেন্স দিবার কথা।*

৪৫ ধারা। ইহার পূর্ব্ব দুই ধারায় যে লাইসেন্স লইবার আজ্ঞা হইল কোন ব্যক্তি সেই প্রকারের লাইসেন্স না লইয়া কোন গাড়ী কি জন্তু রাখিলে, কি তাহা তাঁহার অধিকারে থাকিলে, ঐ লাইসেন্সের নিমিত্ত তাঁহার যত টাকা দেনা হয় তাহা ছাড়া ঐ টাকার তিনগুণ দণ্ড হইতে পারিবে ইতি।

*দণ্ডের কথা।*

৪৬ ধারা। আড়গাড়াওয়ালাপ্রভৃতি যে ব্যক্তিরা ভাড়া দিবার জন্যে গাড়ী রাখেন কিম্বা বিক্রয় করিবার কি ভাড়া দিবার জন্যে জন্তু রাখেন, গাড়ীর ও জন্তুর জন্যে প্রথম তপসীলে যত টাক্স নির্দ্দিষ্ট হইল জষ্টিসেরা আপনাদের বিবেচনামতে তাহা না লইয়া এক বৎসরের অনধিক কালের নিমিত্তে ঐ গাড়ীর ও ঘোড়াপ্রভৃতির টাক্স রফা করিয়া লইতে পারিবেন ইতি।

*আড়গাড়াওয়ালাপ্রভৃতির গাড়ীর বিষয়ে জষ্টিসদের রফা করিতে পারিবার কথা।*

৪৭ ধারা। কোন ব্যক্তি ইহার পূর্ব্ব ধারামতে টাকা কবুল করিয়া দিতে করার করিয়াও সেই টাকা দিতে সম্মত না হইলে যত টাকা দিতে কবুল করিয়াছেন তাহা ছাড়া তাঁহার ঐ টাকার তিন গুণের অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

*দণ্ডের কথা।*

৪৮ ধারা। কোন ব্যক্তি আড়গাড়াওয়ালার ব্যবসায় কি কর্ম্ম চালাইলে, জষ্টিসেরা নোটিস লিখিয়া আপনাদের সাধারণ মোহরে মোহরাঙ্কিত করিয়া তাঁহার ঐ আড়গাড়া ব্যবসায় সম্পর্কীয় খাতাবহী ও হিসাব জষ্টিসদের দেখিবার কিম্বা জষ্টিসেরা ঐ কার্য্যের নিমিত্ত যে ব্যক্তিকে অনুমতি দেন তাহার দেখিবার জন্যে, বাহির করিয়া দেখাইবার আজ্ঞা দিতে পারিবেন ইতি।

*আড়গাড়াওয়ালাদের বহী বাহির করিয়া দেখাইতে কহিবার কথা।*

৪৯ ধারা। জষ্টিসেরা কিম্বা এই কার্য্যপক্ষে তাঁহাদের অনুমতিপ্রাপ্ত কোন ব্যক্তি সূর্য্যের উদয় ও অস্ত হইবার মধ্য কোন সময়ে কোন আস্তাবলে কি গাড়ীখানায়, কিম্বা টাকস দিবার যোগ্য কোন গাড়ী কি জন্তু অমুক স্থানে আছে বলিয়া জানিবার কারণ থাকিলে সেই স্থানে গিয়া দেখিতে

*আস্তাবলপ্রভৃতি দেখিবার ও টাক্স দিবার যোগ্য ব্যক্তিদিগকে সমন করিবার ক্ষমতার কথা।*

the same as if the same were rent payable by such person for the house in respect of which the expenses have been incurred

135 All public tanks reservoirs cisterns wells aqueducts conduits tunnels, pipes, pumps and other water works whether made laid or erected at the cost of the Justices or otherwise and all bridges buildings engines works materials and things connected therewith or appertaining thereto and also any adjacent land (not being private property) appertaining to any public tank shall become vested in the Justices

*Tanks &c vested in the Justices*

136 If any person being the proprietor of any gas works

or being engaged or employed in the manufacture or supply of gas

or being the occupier or owner of any place where an offensive trade or manufacture is carried on

wilfully does any act connected with the said business whereby the water in any stream tank reservoir well cistern, conduit aqueduct, or other water works belonging to the Justices is fouled or corrupted the Justices may after twenty four hours notice in writing lay open and examine any pipes, conduits, and works belonging to such person

*Water fouled by offensive trade*

and if upon such examination it appears that the water has been fouled or corrupted by any thing proceeding from or contained in the pipes, conduits or works examined the expenses of such examination shall be paid by the person to whom such pipes conduits or works belong or under whose management or control they may be

but if it appear that the water has not been so fouled or corrupted then such expenses and all damage occasioned by the examination, shall be paid by the Justices

137 The water rate and all monies collected received, or recovered for or in respect of the supply of water or the execution of works and all fines connected therewith, or in any respect relating to the water supply, shall be applied by the said Justices in defraying the expense of making, extending or maintaining the said water works,

*Application of monies collected for supply of water*

পারিবেন, সেই প্রকারে ঐ ব্যক্তির স্থানে ঐ টাকা আদায় করিয়া লইতে পারিবেন ইতি।

১৩৫ ধারা। সাধারণের ব্যবহার্য্য সকল পুষ্করিণী ও জলাশয় ও জলাধার ও কূপ ও জলের নালা ও প্রণালী ও সুড়ঙ্গ ও নল ও কল ও জল সংযুক্ত অন্য সকল কার্য্য জষ্টিসদের খরচে কিম্বা প্রকারান্তরেও করা কি বসান কি নির্ম্মাণ করা গেলে ঐ পুষ্করিণী প্রভৃতি ও তৎসম্পর্কীয় কি তৎসংযুক্ত সকল পুল ও কোটা ও কল ও বিষয় ও সরঞ্জাম ও দ্রব্য এবং সাধারণের ব্যবহার্য্য পুষ্করিণী সংক্রান্ত যে জমী কোন ব্যক্তির সম্পত্তির মধ্যে নয় সেই জমী জষ্টিসদের প্রতি অর্পিবে ইতি।

*পুষ্করিণী প্রভৃতি জষ্টিসের প্রতি বর্ত্তিবার কথা।*

১৩৬ ধারা। কোন ব্যক্তি কোন গ্যাসের কারখানার অধিকারী হইয়া

কিম্বা গ্যাস প্রস্তুত কি যোগাইয়া দিবার কার্য্যে নিযুক্ত থাকিয়া,

কিম্বা যে স্থানে দুর্গন্ধজনক ব্যবসায় কি কারখানা চলে এমত স্থানের প্রজা কি স্বামী হইয়া,

জষ্টিসদের কোন স্রোতের কি পুষ্করিণীর কি জলাশয়ের কি কূপের কি জলাধারের কি মুহরির কি জল নালার কি জলসংক্রান্ত অন্য কার্য্যের জল যাহাতে ময়লা কি নষ্ট হয় ঐ ব্যবসায় সম্পর্কে ইচ্ছাপূর্ব্বক এমত কোন কর্ম্ম করিলে জষ্টিসেরা চব্বিশ ঘণ্টা থাকিতে নোটিস লিখিয়া দিয়া ঐ ব্যক্তির কোন নল কি মুহরি কি কার্য্য খুলিয়া দেখিতে পারিবেন।

*দুর্গন্ধজনক ব্যবসায়দ্বারা জল ময়লা করিবার কথা।*

ও তদ্রূপে দেখিলে পর ঐ নল কি মুহরি কি কার্য্য-হইতে যে বিষয় বাহির হয় কি তাহার মধ্যে যে বিষয় থাকে তদ্দ্বারা জল ময়লা কি নষ্ট হইয়াছে দেখিতে পাইলে ঐ নল কি মুহরি কি কার্য্য যে ব্যক্তির হয় কি যাহার অধীনে কি তত্ত্বাবধারণে থাকে তাঁহারই সেই দেখিয়া লইবার খরচ দিতে হইবে।

কিন্তু তদ্দ্বারা জল ময়লা কি নষ্ট হয় নাই, ইহা দেখিতে পাইলে ঐ সকল খরচ এবং ঐ নলপ্রভৃতি দেখিয়া লওয়াতে যে হানি হইল তাহা জষ্টিসদের দিতে হইবে ইতি।

১৩৭ ধারা। জলের রেট এবং জল যোগাওনের ও তৎসম্পর্কীয় কার্য্য করণের দ্বারা যে সকল টাকা আদায় হয় কি পাওয়া যায় কি ফিরিয়া পাওয়া যায়, এবং জলসংক্রান্ত কার্য্যসম্পর্কে কিম্বা জল যোগাওন সম্পর্কীয় কোন বিষয়ের নিমিত্ত যে সকল অর্থদণ্ড আদায় হয়, উক্ত জষ্টিসেরা সেই সকল টাকা লইয়া উক্ত জলসংক্রান্ত কার্য্য প্রস্তুত করণ ও বাড়াইয়া দেওনের ও সারাইয়া রাখণের খরচ শোধ করিবেন,

*জল যোগাওন দ্বারা যে রেট ও টাকা পাওয়া যায় তাহা যে কার্য্যে প্রয়োগ হইবে তাহার কথা।*

in paying the interest of money borrowed for the said water works,

and in the liquidation of debts incurred connected therewith, or for some other purpose connected with the supply of water

---

## CHAPTER VIII

### Of the Police Budget

Commissioner of Police to prepare Budget

**138** The Commissioner of Police shall on or before the first day of September in each year transmit to the Justices a Budget or Estimate of the expense of the Police Force for the year commencing on the first day of January then next ensuing

Form of Budget

**139** The Police Budget shall show the various heads of the estimated expenditure of the Police Force and the intended distribution of the Police Force during the year to which it relates

Chairman to lay the Budget before the Justices

**140** The Chairman shall forthwith upon the receipt of any such Budget cause the same to be printed and a copy thereof as far as may be practicable sent by post or otherwise to each of the Justices of the Peace resident within twenty miles of Government House and shall lay every such Budget before the Justices at the next quarterly meeting of the Justices, or at a special general meeting

The Justices shall thereupon forward such Budget to the Local Government, with such remarks as to them may seem fit, and it shall be in the discretion of the Local Government to pass or to reject, or to modify the estimates of all or any sums entered in the same

Power to bring in a supplemental Budget

**141** If during any period for which a Police Budget shall have been passed and submitted as aforesaid, it shall appear that the amount provided by such Budget is insufficient to defray the necessary expense of the Police Force for such period the Commissioner of Police may prepare a supplemental Budget for such period and the provisions of the last three preceding sections shall apply to such supplemental Budget

Amount of estimates to be paid to Government

**142** The amount of the estimates passed shall, after deducting therefrom such amount as may from time to time be allowed by the Government from the General Revenues towards the maintenance

ও উক্ত জলসংক্রান্ত কার্য্যের নিমিত্ত যে টাকা ঋণ লওয়া যায় তাহার সুদ দিবেন,

ও তৎসংক্রান্ত ঋণ কিম্বা জল যোগাওন সম্পর্কীয় অন্য কার্য্যের নিমিত্ত যে ঋণ লওয়া যায় সেই ঋণ শোধ করিবেন ইতি।

---

## অষ্টম্ অধ্যায়।

### পোলীসের বজেটের কথা।

পোলীসের কমিশ্যনর সাহেবের বজেট প্রস্তুত করিবার কথা।

১৩৮ ধারা। প্রতিবৎসর জানুআরি মাসের প্রথম দিনাবধি পোলীসদলের নিমিত্ত এক বৎসর যত টাকা খরচ হওয়া সম্ভাবনা, পোলীসের কমিশ্যনর সাহেব তৎপূর্ব্ব সেপ্টেম্বর মাসের প্রথম দিনে কি তাহার পূর্ব্বে ইহার বজেট কি অনুমানপত্র জষ্টিসদের নিকট পাঠাইবেন ইতি।

বজেট যেরূপে লেখা যাইবে তাহার কথা।

১৩৯ ধারা। যেং দফামতে পোলীসদলের অনুমান যত টাকা খরচ হইবে, ও যত দিনের বজেট হয় তত দিন যেং প্রকারে পোলীস দল নিযুক্ত করিবার অভিপ্রায় থাকে, এইং কথা পোলীসের বজেটে লেখা যাইবে ইতি।

জষ্টিসদের সম্মুখে সভাপতির ঐ বজেট অর্পণ করিতে হইবার কথা।

১৪০ ধারা। সভাপতি সেই বজেট পাইলেই, ছাপাইবেন, ও গবর্ণমেণ্ট হৌস হইতে শান্তিরক্ষার্থ জষ্টিসদের যত জন কুড়ি মাইলের মধ্যে বাস করেন সাধ্যমতে তাঁহাদের প্রত্যেক জনের নিকট ডাকযোগে কি প্রকারান্তরে ঐ বজেটের একং প্রস্থ পাঠাইয়া দিবেন। ও আগামি ত্রৈমাসিক সভায় কিম্বা জষ্টিসদের বিশেষ সাধারণ সভার সম্মুখে বজেট অর্পণ করিবেন।

তাহা হইলে জষ্টিসেরা ঐ বজেটের বিষয়ে আপনাদের মন্তব্য যে কথা লেখা আবশ্যক বোধ করেন তাহা লিখিয়া স্থানীয় গবর্ণমেণ্টের নিকট পাঠাইবেন। তন্মধ্যে যে সকল খরচের অনুমান লেখা থাকে স্থানীয় গবর্ণমেণ্ট স্বীয় বিবেচনামতে সেই সকল কি তন্মধ্যে কোন খরচ গ্রাহ্য কি অগ্রাহ্য কি মতান্তর করিতে পারিবেন ইতি।

পরিশিষ্ট বজেট আনিবার ক্ষমতার কথা।

১৪১ ধারা। পোলীসের বজেট যে সময়ের নিমিত্তে পূর্ব্বোক্তমতে গ্রাহ্য হইয়া সমর্পিত হয়, ঐ বজেটে যত টাকা নিরূপণ হইল পোলীস দলের সেই সময়ের আবশ্যক সকল খরচ তত টাকাতে কুলাইবে না, ইহা ঐ সময়ের মধ্যেই দেখিতে পাওয়া গেলে, পোলীসের কমিশ্যনর সাহেব সেই সময়ের নিমিত্তে পরিশিষ্ট বজেট প্রস্তুত করিবেন। ঐ পরিশিষ্ট বজেটের প্রতি ইহার পূর্ব্ব তিন ধারার বিধান খাটিবে ইতি।

ঐ অনুমানপত্রে যত টাকা ধরা গেল তাহা গবর্ণমেণ্টে দিতে হইবার কথা।

১৪২ ধারা। গবর্ণমেণ্ট সময়েং পোলীস দলের ভরণ পোষণের নিমিত্ত সাধারণ রাজস্বহইতে যত টাকা নিরূপণ করিয়া থাকেন উক্ত যে অনুমানপত্র গ্রাহ্য হয়

of the Police Force be paid to the Local Government, or to such Officer as the Local Government may from time to time direct, by the Justices out of the annual proceeds of the Police rate, and it shall not be lawful for the Justices to expend from the said proceeds any sums for purposes other than those provided in the Budget of the Commissioner of Police and duly sanctioned by the Local Government under section one hundred and forty

তাহার নিরূপিত টাকাহইতে কত টাকা বাদ দিয়া, জষ্টিসেরা বৎসরং পোলীসের রেটের উৎপন্ন টাকা-হইতে ঐ অনুমানপত্রের অবশিষ্ট টাকা স্থানীয় গবর্ণমেণ্টকে কিম্বা স্থানীয় গবর্ণমেণ্ট সময়েং যে কার্য্যকারককে নিযুক্ত করেন তাঁহাকে দিবেন এবং পোলীসের কমিশ্যনর সাহেবের বজেটে যেং বিষয়ের বিধান হইয়া ১৪১ ধারামতে স্থানীয় গবর্ণমেণ্ট কর্ত্তৃক উপযুক্তমতে অনুমোদিত হয়, জষ্টিসেরা সেই বিষয় ছাড়া অন্য কোন বিষয়ে ঐ টাকা খরচ করিতে পারিবেন না ইতি।

143 On or before the first day of April in every year, the Commissioner of Police shall present to the Chairman, to be laid before the Justices at their next monthly meeting an account of the expense of the Police Force for the year ending the thirty first day of December then next preceding and in case the amount which shall during such year have been paid to the Local Government under the provisions hereinbefore contained, shall not have been expended in the maintenance of the Police Force the balance remaining unexpended shall be deemed to have been paid by the Justices in or towards discharging the expense of the Police Force during the ensuing year

*Commissioner to give accounts of Police expenditure*

১৪৩ ধারা। পোলীসদলের নিমিত্ত ডিসেম্বর মাসের ৩১ তারিখ পর্য্যন্ত এক বৎসরাবধি যত টাকা খরচ হয় পোলীসের কমিশ্যনর সাহেব প্রতি বৎসর তৎপশ্চাৎ আপ্রিল মাসের ১ তারিখে কিম্বা পূর্ব্বে সভাপতি সাহেবকে ঐ টাকার হিসাব দিবেন। তৎপরে যে মাসিক সভা হইবে তিনি সেই সভায় জষ্টিসদের সম্মুখে ঐ হিসাব অর্পণ করিবেন। আর ইহার পূর্ব্ব বিধ মমতে ঐ বৎসরে স্থানীয় গবর্ণমেণ্টকে যত টাকা দেওয়া গেল, যদি পোলীসদলের ভরণপোষণে তত টাকা খরচ না হইয়া থাকে, তবে জষ্টিসেরা পোলীস দলের আগামি বৎসরের খরচের নিমিত্ত ঐ অবশিষ্ট টাকা দিলেন এমত জ্ঞান করিতে হইবে ইতি।

*পোলীসে যত টাকা খরচ হয় কমিশ্যনর সাহেবের ইহার হিসাব দিতে হইবার কথা।*

---

## CHAPTER IX

### OF THE SYSTEM OF DRAINAGE FOR THE TOWN AND ITS ENVIRONS

## নবম অধ্যায়।

### নগরের ও শহরতলীর জল বাহির হইবার বিধানের কথা।

144 The Justices may carry out such a complete system of sewerage and drainage within the Town as they may think fit subject to the approval of the Local Government, and to such alterations as may from time to time be ordered by it

*Justices to fra[me] th[illegible]*

১৪৪ ধারা। জষ্টিসদের বিবেচনায় নগরের জল বাহির হইবার জন্যে নরদমার ও পয়ঃনালার যেরূপ নিয়ম করা উপযুক্ত হয়, স্থানীয় গবর্ণমেণ্টের অনুমোদনক্রমে, ও ঐ গবর্ণমেণ্ট সময়েং তাহার যদ্রূপে পরিবর্ত্তন করিতে আজ্ঞা করেন তদ্রূপে নরদমা ও পয়ঃনালা প্রস্তুত করাইয়া দিবেন ইতি।

*নগরের জল বাহির হইবার পথ জষ্টিসদের করিবার কথা।*

145 The Local Government may determine what portions of any of the environs of the Town shall be included in the said system of sewerage and drainage and may declare the boundaries thereof in the *Calcutta Gazette*, and for the purposes of the Drainage rate the land within such boundaries as aforesaid shall be deemed to be part of the Town

*Local Government may declare environs within the drainage system*

১৪৫ ধারা। নরদমা ও পয়ঃনালার উক্ত নিয়মানুযায়ি কার্য্য নগরের বহির্ভূত স্থানে করিতে হইলে, তাহা কোন স্থানে করা যাইবে, স্থানীয় গবর্ণমেণ্ট ইহা নির্ণয় করিয়া কলিকাতা গেজেটে ঐ অংশের সীমা প্রকাশ করিবেন ও উক্ত সীমার মধ্যে যে ভূমি থাকে নরদমার রেটের কার্য্যপক্ষে তাহা নগরের একাংশ বলিয়া জ্ঞান হইবে ইতি।

*ঐ নরদমা বিষয়ক নিয়ম নগরের বহির্ভূত যেং স্থানে করা যাইবে তাহা স্থানীয় গবর্ণমেণ্টের স্থির করিবার কথা।*

## CHAPTER X

### Of the Registration of Births and Deaths

*Justices may keep a Register of births and deaths and appoint Registrars*

146 The Justices shall keep in their office a Register of all births and deaths in the Town, and for this purpose shall divide the Town into such and so many districts as they shall think fit, and for every such district shall appoint a person to be a Registrar of births and deaths within such district and the Justices shall at each burning ghât and native burial ground appoint a Sub Registrar for the registration of all corpses brought to such burning ghât or burial ground for cremation or interment

*Every Registrar to live in his district. list of Registrars to be published &c*

147 Every Registrar shall dwell within the district of which he is Registrar and every Sub Registrar shall dwell in the vicinity of the burning ghât or native burial ground for which he is appointed and they shall cause their names with the addition of Registrar for the district, or Sub Registrar for the burning ghât or native burial ground for which they shall be so appointed to be placed in some conspicuous place on or near the outer door of their own dwelling houses, and the Justices shall cause to be printed and published a list containing the name and place of abode of every Registrar and Sub Registrar in the Town

*Justices to have Register books prepared and numbered*

148 The Justices shall cause to be prepared and printed a sufficient number of Register books for making entries of all births and deaths which may take place in the Town according to the forms prescribed in the seventh and eighth schedules, and the pages of such book shall be numbered progressively from the beginning to the end

*Registrar to inform himself of and register births and deaths*

149 Every Registrar shall inform himself of every birth and of every death which shall happen in his district, and shall ascertain and register as soon as conveniently may be after the event, without fee or reward the particulars required to be registered according to the forms in the seventh and eighth schedules respectively touching every such birth and every such death, as the case may be, which shall not have been already registered, every such entry being made in order from the beginning to the end of the book

## দশম অধ্যায়।

### জন্ম ও মৃত্যু রেজিষ্টরী করণের কথা।

*জন্মের ও মৃত্যুর রেজিষ্টর রাখিতে ও রেজিষ্ট্রার নিযুক্ত করিতে জষ্টিসদের ক্ষমতার কথা।*

১৪৬ ধারা। নগরের মধ্যে যত জনের জন্ম ও মৃত্যু হয়, জষ্টিসেরা আপনাদের আফিসে তাহার রেজিষ্টর রাখিতে পারিবেন। এই কার্য্য হেতুক, তাঁহারা যত পল্লী করিয়া নগর বিভাগ করা উচিত বোধ করেন, তত পল্লীতে ভাগ করিয়া প্রত্যেক পল্লীতে যত জনের জন্ম ও মৃত্যু হয় তাহার রেজিষ্ট্রার বলিয়া কোন ব্যক্তিকে নিযুক্ত করিতে পারিবেন, আরও শবদাহ করিবার ঘাটে ও এদেশীয় লোকদের কবরস্থানে দাহ করিবার কি কবর দিবার জন্যে যত শব আনা যায় জষ্টিসেরা তাহা রেজিষ্টর করিবার জন্যে উক্ত প্রত্যেক ঘাটে ও কবর স্থানে এক২ জন সব-রেজিষ্ট্রার নিযুক্ত করিবেন ইতি।

*রেজিষ্ট্রারদের আপনং পল্লীতে বাস করিবার কথা ও রেজিষ্ট্রার প্রভৃতির নির্ঘণ্টপত্র প্রকাশ হইবার কথা।*

১৪৭ ধারা। যে ব্যক্তি যে পল্লীর রেজিষ্ট্রার হন তিনি সেই পল্লীতে বাস করিবেন, ও প্রত্যেক জন সব-রেজিষ্ট্রার শবদাহ করিবার যে ঘাটে কি এদেশীয় লোকদের যে কবরস্থানে নিযুক্ত হন, তাহার নিকটে বাস করিবেন, এবং যেং পল্লীতে নিযুক্ত হন আপনং বাসস্থানের বাহিরের দ্বারে কি তাহার নিকট কোন প্রকাশ স্থানে সেই পল্লীর রেজিষ্ট্রার কিম্বা শবদাহ করিবার ঘাটের কি কবরস্থানের সব রেজিষ্ট্রার বলিয়া আপনাদের নাম লাগাইয়া রাখিবেন, এবং জষ্টিসেরা নগরের প্রত্যেক জন রেজিষ্ট্রার ও সব রেজিষ্ট্রারের নামের ও বাসস্থানের নির্ঘণ্টপত্র ছাপাইয়া প্রকাশ করিবেন ইতি।

*জষ্টিসদের রেজিষ্টরী বহী প্রস্তুত করিয়া ও নম্বর দিয়া রাখিবার কথা।*

১৪৮ ধারা। নগরের মধ্যে যত জনের জন্ম ও মৃত্যু হয় তাহা লিখিয়া রাখিবার নিমিত্ত যত খানি রেজিষ্টরী বহীর আবশ্যক, জষ্টিসেরা তাহা প্রস্তুত করিয়া রাখিবেন। সপ্তম ও অষ্টম তফসীলে যেং পাঠ নির্দ্দিষ্ট হইল ঐ রেজিষ্টর সেইং পাঠে লেখা যাইবে, ও সেই বহীর পৃষ্ঠাবং প্রথমাবধি শেষপর্য্যন্ত ১ একাদিক্রমে অঙ্ক দেওয়া যাইবে ইতি।

*জন্মের ও মৃত্যুর সন্ধান রেজিষ্ট্রারের জানিয়া লইতে হইবার কথা।*

১৪৯ ধারা। কোন পল্লীতে যত ব্যক্তির জন্ম ও যত ব্যক্তির মৃত্যু হয়, ঐ পল্লীর রেজিষ্ট্রার তাহার সন্ধান জানিয়া লইবেন, ও পূর্ব্বে কোন ব্যক্তির জন্ম কি মৃত্যু রেজিষ্টরী করা না গেলে সপ্তম ও অষ্টম তফসীলের পাঠানুসারে তাহার যেং বর্ণনা রেজিষ্টরী করা আবশ্যক, সুবিধামতে শীঘ্র করিয়া তাহার সন্ধান জানিয়া কী কি পুরস্কার না লইয়া রেজিষ্টরী করিবেন। ঐ সকল কথা ক্রমশ বহীর প্রথমাবধি আরম্ভ করিয়া সমাপ্তি পর্য্যন্ত লিখিত হইবে ইতি।

*Information of birth to be given within eight days*

150 The father or mother of every child born in the Town, or in the case of the death, illness, or absence, or inability of the father and mother, the occupier of the house in which such child shall have been born, shall, within eight days after the day of the birth, give information to the Registrar of the district, according to the best of his or her knowledge and belief of the several particulars by this Act required to be known and registered touching the birth of such child

*আট দিনের মধ্যে জন্মের কথা জানাইতে হইবার কথা।*

১৫০ ধারা। নগরের মধ্যে জন্ম হইলে, জন্মের পর আট দিনের মধ্যে শিশুর পিতা কি মাতা কিম্বা পিতার ও মাতার মৃত্যু কি পীড়া হইলে কিম্বা তাঁহারা বর্ত্তমান না থাকিলে, যে জমীতে শিশুর জন্ম হয় সেই জমীর স্বামী এই আইনমত শিশুর জন্মবিষয়ের যেং বর্ণন জানিয়, রেজিষ্টরী করিতে হইবে আপনার জ্ঞান ও বিশ্বাসমতে পল্লীর রেজিষ্ট্রারকে ঐ বর্ণনা জানাইবেন ইতি।

*Information of death to be given*

151 Some one of the persons present at the death, or in attendance during the last illness, of every person dying in the Town, or in case of the death, illness inability or default of all such persons the occupier of the house or if the occupier be the person who shall have died some person living in the house in which such death shall have happened shall forthwith give information to the Registrar of the district, or Sub Registrar at the burning ghât or burial ground, according to the best of his or her knowledge and belief, of the several particulars hereby required to be known and registered touching the death of such person

Provided that, in lieu of the information herein before stated, in the case of persons dying in any hospital it shall be the duty of the Medical Officer in charge forthwith to send a notice in writing to the Justices in the form prescribed in the eighth schedule of the occurrence of any death in the hospital under his charge

*মৃত্যুর সম্বাদ দিতে হইবার কথা।*

১৫১ ধারা। নগরের মধ্যে কোন ব্যক্তির মৃত্যু হইলে, এই আইনমতে মৃত্যু সম্পর্কীয় যেং বর্ণনা জানিয়া রেজিষ্টরী করিতে হইবে, যাহারা ঐ ব্যক্তির মরণসময়ে উপস্থিত ছিলেন, কিম্বা চরমপীড়ার সময়ে তাঁহার সেবা করিয়াছিলেন তাঁহাদের কোন এক জন, কিম্বা উক্ত সকল ব্যক্তির মৃত্যু কি পীড়া হইলে কিম্বা তাঁহারা সকলেই অক্ষম হইলে কিম্বা না জানাইলে যে ঘরে ঐ ব্যক্তির মৃত্যু হয় সেই ঘরের প্রজা, কিম্বা নিজ প্রজার মৃত্যু হইলে অন্য যে ব্যক্তি ঐ ভূমিতে বাস করেন তিনি ঐ ব্যক্তির মরণের পর আট দিনের মধ্যে আপনার জ্ঞান ও বিশ্বাসমতে পল্লীর রেজিষ্ট্রারকে কিম্বা শবদাহের ঘাটের কি কবর স্থানের সব রেজিষ্ট্রারকে ঐ বর্ণনা জানাইবেন।

কিন্তু কোন ব্যক্তি হাস্পাতালে মরিলে পূর্ব্বোক্ত সম্বাদ জানাইবার পরিবর্ত্তে ঐ হাস্পাতালে যে চিকিৎসক অধ্যক্ষতা কার্য্য করেন তিনি অষ্টম তফসীলের নিদ্ধারিত পাঠে আপনার অধীন হাস্পাতালে সকল মৃত্যুর নোটিস লিখিয়া অগৌণেই জষ্টিসদের নিকট পাঠাইবেন ইতি।

*Penalty*

152 Any person whose duty it shall be to give information to a Registrar or Sub Registrar under the two last preceding sections, who shall refuse or neglect to give such information or who shall give false information, shall be liable to a fine not exceeding one hundred rupees

*দণ্ডের কথা।*

১৫২ ধারা। ইহার পূর্ব্ব দুই ধারামতে রেজিষ্ট্রারকে কি সব রেজিষ্ট্রারকে সম্বাদ জানান যে ব্যক্তিদের কর্ত্তব্য তাঁহারা তদ্রূপ সম্বাদ জানাইতে না চাহিলে কি শৈথিল্য করিলে কি মিথ্যা সম্বাদ জানাইলে, তাঁহাদের এক শত টাকার অনধিক দণ্ড হইবে ইতি।

*Person giving information to sign the Register*

153 Every person by whom the information contained in any Register of births or deaths under this Act shall have been given, shall sign in the Register his name, description, and place of abode and no such registration shall be deemed to be complete or of any effect until such person shall have so signed it

Provided that the Registrar may fill up and sign the Register for any person who is unable to write

*যাঁহারা সম্বাদ জানান রেজিষ্টরে তাঁহাদের স্বাক্ষর করিতে হইবার কথা।*

১৫৩ ধারা। এই আইনমতে জন্মের কি মৃত্যুর রেজিষ্টরী বহীতে যেং সম্বাদ লিখিতে হইবে, যে ব্যক্তি ঐ সম্বাদ জানান, তিনি রেজিষ্টরী বহীতে আপন নাম ও ব্যবসায়াদি ও বাসস্থান লিখিবেন। ঐ ব্যক্তি তদ্রূপে স্বাক্ষর না করিলে, ঐ রেজিষ্টরী কার্য্য সম্পাদন হইল বলিয়া জ্ঞান হইবে না, ও তাহার কোন ফল হইবে না।

কিন্তু কোন ব্যক্তি লিখিতে না জানিলে, রেজিষ্ট্রার তাঁহার হইয়া লিখিয়া রেজিষ্টরে স্বাক্ষর করিতে পারিবেন।

Provided further that in the case of a person dying in any hospital the registration of the death shall be deemed to be complete on receipt by the Justices of the written notice from the Medical Officer in charge of the said hospital prescribed in section one hundred and fifty one

154 It shall not be lawful for any sexton, keeper of a cemetery, burial ground, or burning ghât to bury, burn, or allow to be buried or burned, any corpse, unless the said corpse is accompanied by a certificate in the form specified in the eighth schedule and signed by a Registrar or Sub Registrar appointed under section one hundred and forty six, or by a Medical Officer

Corpse must be accompanied by a certificate before it is buried or burnt

155 Whoever buries, burns or allows to be buried or burnt, a corpse without the certificate mentioned in the last preceding section shall be liable to a fine not exceeding one hundred rupees

Penalty

OF TAKING A CENSUS

156 At such times and in such manner as the Justices may from time to time appoint, an account shall be taken of the number of persons who, at the time of taking such account shall be within the Town, and the persons employed in taking such account shall set down the several particulars respecting the same which are hereinafter prescribed

Account of population to be taken

157 The Chairman or Vice Chairman shall superintend the taking of such account, and shall cause to be prepared and issued, for the use of the persons to be employed, such forms and instructions as he shall with the sanction of the Local Government, deem necessary, and the expenses thereby incurred shall be paid out of the Municipal Fund

Chairman or Vice Chairman to superintend the taking an account of the population

158 Each Police division of the Town shall be formed into one or more enumeration districts

Enumeration Districts

159 At such times as shall be appointed under section one hundred and fifty-six, and as shall be notified in the *Calcutta Gazette* by the Local Government, every occupier of a dwelling-house, or of any part of a

At the appointed time, occupiers of houses shall give the required information

আরো কোন ব্যক্তি হাস্পাতালে মরিলে, যিনি সেই হাস্পাতালে চিকিৎসকতা কার্য্যের ভার প্রাপ্ত হন, ১৫১ ধারার বিধানমতে জষ্টিসেরা তাঁহার স্থানে লিখিত নোটিস পাইলে সেই মৃত্যুর রেজিষ্টরী হইয়াছে এমত জ্ঞান হইবে ইতি।

১৫৪ ধারা। কবর স্থানে কিম্বা দাহ করিবার স্থানে শব আনা গেলে যদি সেই শবের সঙ্গে২ অষ্টম তফসীলের নির্দ্ধারিত পাঠে সর্টিফিকট না আনা যায়, ও সেই সর্টিফিকটে যদি ১৪৬ ধারামতে নিযুক্ত রেজিষ্ট্রারের কি সব রেজিষ্ট্রারের কিম্বা চিকিৎসকের স্বাক্ষর না থাকে, তবে ঐ ঘাটের কি কবর স্থানের রক্ষক ঐ শব কবর দিবে কি দাহ করিবে না ও কবর দিতে কি দাহ করিতে দিবে না ইতি।

শব কবর দিবার কি দাহ করিবার পূর্ব্বে সর্টিফিকট দেখাইতে হইবার কথা।

১৫৫ ধারা। ইহার পূর্ব্ব ধারায় যে সর্টিফিকটের কথা লেখা আছে কোন ব্যক্তি সেই সর্টিফিকট না পাইয়াও শব কবর দিলে কি দাহ করিলে কি কবর দিতে কি দাহ করিতে অনুমতি দিলে, তাহার এক শত টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

দণ্ডের কথা।

লোক গণনার কথা।

১৫৬ ধারা। জষ্টিসেরা সময়ে২ যে২ সময় ও যে২ নিয়ম নিরূপণ করেন সেই২ সময়ে নগরের মধ্যে যত জন থাকে তাহাদের হিসাব সেই নিয়মমতে লইতে পারিবেন যাঁহারা ঐ লোক সংখ্যা লন তাঁহারা পশ্চাৎ লিখিতমতে ঐ লোকদের নানা বৃত্তান্তও লিখিয়া লইবেন ইতি।

লোক সংখ্যা লওয়ার কথা।

১৫৭ ধারা। সভাপতি কি প্রতিনিধি সভাপতি ঐ হিসাব লওন কার্য্যের তত্ত্বাবধান করিবেন, ও যে ব্যক্তিদিগকে ঐ কর্ম্মে নিযুক্ত করা যাইবে তাঁহাদের যে২ পাঠের ব্যবহার কর ও তাহাদিগকে যে২ উপদেশ দেওয়া আবশ্যক জ্ঞান করেন স্থানীয় গবর্ণমেণ্টের অনুমতি লইয়া সেই২ পাঠ ও উপদেশ প্রস্তুত করাইয়া প্রকাশ করিবেন। ইহাতে যে খরচ লাগে তাহা মুনিসিপল ফণ্ডহইতে দেওয়া যাইবে ইতি।

লোক সংখ্যা লওয়ার কার্য্য সভাপতির কি প্রতিনিধি সভাপতির তত্ত্বাবধানে হওয়ার কথা।

১৫৮ ধারা। নগরের একং থানার এলাকায় যে স্থান আছে তাহা লোক সংখ্যা গ্রহণের নিমিত্ত একং পল্লী হইবে কিম্বা কএক পল্লী করিয়া বিভাগ করা যাইতে পারিবে ইতি।

সংখ্যা গ্রহণ সম্পর্কীয় পল্লীর কথা।

১৫৯ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট কলিকাতা গেজেটে ১৫৬ ধারামতে নিরূপিত যে২ সময়ের নোটিস প্রচার করেন, সেই২ সময়ে প্রত্যেক বসতবাটীর প্রজা কিম্বা ঐ বাটীর নানা ভাগে প্রজা পৃথক২ থাকিলে ঐ২ ভাগের

নিরূপিত সময়ে ঘরের প্রজাদের সন্ধান জানাইতে হইবার কথা।

dwelling house distinctly occupied, and every person to whom a form, as mentioned in section one hundred and sixty one, may have been delivered, shall afford such information in regard to all persons who were abiding in his house, or in the place under his charge, on the night immediately preceding, and in such manner as may under this Act be required of them

প্রজা এবং যেং ব্যক্তিকে ১৬১ ধারার লিখিত ফারম দেওয়া যায়, ঐ ফারম পাইবার পূর্ব্ব রাত্রিতে কত জন তাঁহার ঘরে কিম্বা তাঁহার অধিকার স্থানে ছিল, তিনি তাহাদের বিষয়ে ঐ ফারমের উল্লিখিত সন্ধান জানাইবেন, ও এই আইনমতে তাহাদের সেই সন্ধান যেরূপে জানাইতে হইবে সেইরূপে জানাইবেন ইতি।

160 The Chairman shall select a sufficient number of competent persons to act as enumerators, and every such enumerator under the direction of the Chairman shall visit every house within his district, and, except as hereinafter provided, shall take an account in writing of the name, sex age, caste nationality, and occupation of every living person who shall abide therein on the night immediately preceding the day appointed as aforesaid, and shall also take an account of the occupied houses and the houses then being built and therefore uninhabited and also of all other uninhabited houses within his district and in all respects conform to and obey the instructions which may be issued to him by the Chairman in this behalf

Persons to be employed as enumerators

Provided that in the case of females, no account shall be taken either of their name or age

১৬০ ধারা। সংখ্যা গ্রাহক বলিয়া উপযুক্ত ক্ষমতাপন্ন যত ব্যক্তির প্রয়োজন, সভাপতি সাহেব তাঁহাদিগকে মনোনীত করিবেন। তাঁহারা প্রত্যেক জন সভাপতির আদেশমতে আপনং পল্লীর অন্তর্গত প্রত্যেক ঘরে যাইবেন। ও পূর্ব্বোক্তমতে যে দিন নিরূপণ হয় সেই দিনের পূর্ব্ব রাত্রিতে জীবিত যত ব্যক্তি সেইং ঘরে ছিল, পশ্চাৎ লিখিত উপবিধির বিধান মানিয়া, তাহাদের নাম ও পুরুষ বা স্ত্রী ও বয়স ও জাতি ও জন্ম দেশ ও ব্যবসায় লেখাইয়া লইবেন ও আপন পল্লীর অন্তর্গত যত ঘরে প্রজা থাকে ও তৎকালে নির্ম্মাণমান যত ঘরে প্রজা নাই ও অন্য যত ঘর খালী থাকে সেইং ঘরেরও হিসাব লইবেন। ও সভাপতি এই বিষয়ে যেং উপদেশ দেন ঠিক সেইং উপদেশমতে কর্ম্ম করিয়া তাহা মানিবেন।

সংখ্যা লওনের নিমিত্ত ব্যক্তিদিগকে নিযুক্ত করিবার কথা।

পরন্তু স্ত্রীর নাম ও বয়স লিখিয়া লইতে হইবে না ইতি।

161 The Chairman, when he deems such a course to be advisable, may cause such a form as shall be sanctioned by the Justices in meeting subject to the approval of the Local Government to be delivered to any occupier of any dwelling house who may be able to write, and such occupier shall fill in all the particulars required in the form on the day to be appointed, and shall deliver the same to the person authorized to demand the same

Forms for Census

১৬১ ধারা। কোন বসতবাটীর প্রজা লিখিতে পারিলে, সভাপতি যদি বিহিত বোধ করেন তবে স্থানীয় গবর্ণমেণ্টের অনুমোদনের অপেক্ষায় সভাগত জষ্টিসেরা যে পাঠের ব্যবহার করিতে অনুমতি দেন, তিনি সেই পাঠে একখানি ফারম ঐ প্রজাকে দেওয়াইবেন, তাহা হইলে ঐ ফারমে যে সকল বৃত্তান্ত লিখিবার আদেশ থাকে ঐ প্রজা নিরূপিত দিনে সেই সকল বৃত্তান্ত লিখিয়া রাখিবেন ও যে ব্যক্তি তাহা লইয়া যাইবার নিমিত্ত নিযুক্ত হন তাঁহার দাওয়ামতে তাঁহাকে দিবেন ইতি।

সংখ্যা লইবার ফারমের কথা।

162 Any military or naval Officers in command of bodies of military or naval men, or of vessels of war, or any master of a merchant vessel or nacodah, or tindal of a vessel or boat or any person in charge of a lunatic asylum hospital or prison, or of any public or private charitable or scholastic institution, or any keepers of hotels or lodging houses, shall, if required act as enumerators for the purpose of taking account of persons under their command or charge, or abiding in their houses, on the night immediately preceding the day to be appointed

Military and naval officers and certain others required to act as enumerators

১৬২ ধারা। সৈনিক কি জাহাজীয় যে কর্ম্মকারকদের অধীনে সেনাদল কি জাহাজীয় লোক কি যুদ্ধ জাহাজ থাকে, তাঁহারা ও সওদাগরী জাহাজের কাপ্তান, কিম্বা কোন জাহাজের কি নৌকার নাখোদা কি ডিণ্ডেল ও ক্ষিপ্ত ব্যক্তিদের আশ্রয় বাটীর কি হাস্পাতালের কি কারাগারের কিম্বা ধর্ম্মার্থ কি বিদ্যাশিক্ষার্থ সাধারণ কি ব্যক্তি বিশেষের আলয়ের অধ্যক্ষ, কিম্বা হোটেলের কি পান্থ ঘরের রক্ষক আজ্ঞা পাইলে, নিরূপিত দিনের পূর্ব্ব রাত্রিতে তাঁহাদের আজ্ঞা কি অধীন লোকদের কি গৃহবাসিদের হিসাব লইবার নিমিত্ত সংখ্যাগ্রাহকের কর্ম্ম করিবেন ইতি।

সৈনিক ও জাহাজীয় সাহেবপ্রভৃতির সংখ্যাগ্রাহকের কর্ম্ম করিতে হইবার কথা।

163 Whoever, being required under section one hundred and sixty one to fill in any form, or under section one hundred and sixty to act as an enumerator, fails so to do shall be liable to a fine not exceeding one hundred rupees for every such offence

Penalty

Every person so required to act as an enumerator shall receive and conform to all instructions in writing which may be issued to him by the Chairman in that behalf

164 The Chairman shall obtain, by such ways and means as shall appear to him best adapted for the purpose, and as shall be sanctioned by the Justices in meeting returns of the particulars required by this Act with respect to all houseless persons and all persons who, during the said night preceding the day to be appointed, were on out door night duty, or for any other reason were not abiding in any house of which account is to be taken by the enumerators

Returns of houseless persons

165 The enumerators shall fill in all forms for those persons who are unable to write

Enumerators to fill in for those unable to write

## CHAPTER XI

### OF CONSERVANCY AND IMPROVEMENT

### PART I —*Of the Streets*

166 All public streets in the Town (not being the property and kept under the control of the Government) and the pavements stones and other materials thereof and also all erections materials, implements and other things provided for such streets shall vest in and belong to the Justices

Public streets vested in the Justices

167 The Justices, making due compensation to the owners and occupiers of any houses or land which may be required for any such purposes may

Power to make and improve streets

(*a*) lay out and make new streets,

(*b*) build and construct new bridges

(*c*) turn, divert, discontinue, or stop up any public street, and

(*d*) widen, open, enlarge, or otherwise improve any such street.

১৬৩ ধারা। কোন ব্যক্তির প্রতি ১৬১ ধারামতে কোন কাগজ পূর্ণ করিয়া দিতে কিম্বা ১৬০ ধারামতে লোকদের সংখ্যা গণিয়া লইতে আজ্ঞা হইলে, তিনি তাহা না করিলে তাঁহার উক্ত প্রত্যেক অপরাধের নিমিত্ত এক শত টাকার অনধিক দণ্ড হইবে।

দণ্ডের কথা।

যাহাদের প্রতি সেইরূপে সংখ্যাগ্রাহকের কর্ম্ম করিতে আদেশ হয়, সভাপতি সেই কার্য্যপক্ষে তাঁহাদের নিকট লিখিয়া যে উপদেশ দেন, তাঁহারা তাহা পাইয়া সেই সকল উপদেশমতে কর্ম্ম করিবেন ইতি।

১৬৪ ধারা। এই আইনমতে যে সকল বৃত্তান্ত লওয়া প্রয়োজন, যে সকল ব্যক্তি নিরাশ্রয়ী, ও নিরূপিত দিনের পূর্ব্ব রাত্রিতে যাঁহারা কর্ম্মোপলক্ষে ঘরের বাহিরে থাকেন, কিম্বা সংখ্যাগ্রাহকদের যেং ঘরের হিসাব লইতে হইবে যে ব্যক্তিরা অন্য কারণে এমত ঘরে না ছিলেন, তাঁহাদের বিষয়ের সেই বৃত্তান্ত জানিবার জন্যে সভাপতি সাহেব যেং উপায় ও নিয়ম করা উপযুক্ত জ্ঞান করেন, সভাগত জষ্টিসেরা অনুমোদন করিলে সেইং উপায় ও নিয়ম দ্বারা ঐ বৃত্তান্ত গ্রহণ করিবেন ইতি।

নিরাশ্রয় ব্যক্তিদের রিটর্ণের কথা।

১৬৫ ধারা। যাহারা লিখিতে না পারে সংখ্যাগ্রাহকেরা তাহাদের হইয়া কাগজের সকল কথা লিখিয়া দিবেন ইতি।

যাহারা লিখিতে না পারে তাহাদের হইয়া রেজিষ্টারদের ও সংখ্যাগ্রাহকদের লিখিতে হইবার কথা।

## একাদশ অধ্যায়।

### নগর পরিষ্কার ও উৎকৃষ্ট করিবার কথা।

### ১ পরিচ্ছেদ।—রাস্তার কথা

১৬৬ ধারা। নগরের মধ্যে যে সকল রাস্তা গবর্ণমেণ্টের সম্পত্তি নয় ও গবর্ণমেণ্টের কর্ত্তৃত্বাধীনে না রাখা যায়, সেই সকল রাস্তা ও তাহার পাথর ও পাতর ও অন্য সরঞ্জাম এবং ঐং রাস্তার নিমিত্ত যে সকল গাঁথনি ও সরঞ্জাম ও হাতিয়ার ও অন্য দ্রব্য করা যায় তাহা সকলই জষ্টিসদের প্রতি বর্ত্তিবে ইতি।

রাজপথ জষ্টিসদের প্রতি বর্ত্তিবার কথা।

১৬৭ ধারা। নিম্নলিখিত কোন কার্য্যের নিমিত্তে ভূমি লওয়া প্রয়োজন হইলে, জষ্টিসেরা উপযুক্তমতে ঐ ভূমির স্বামিদের ও দখলকারদের ক্ষতিপূরণ করিয়া ঐ ভূমি লইয়া,

রাস্তা করিবার ও তাহা উৎকৃষ্ট করিবার ক্ষমতার কথা।

(ক) নূতনং রাস্তার চিহ্নাদি দিয়া তাহা প্রস্তুত করিতে পারিবেন,

(খ) নূতন পুল গাঁথিয়া প্রস্তুত করিতে পারিবেন

(গ) কোন রাজপথ ফিরাইতে কি অন্য মুখ করিতে কিম্বা তাহার ব্যবহার রহিত করা ইতে কি তাহা বন্দ করিতে পারিবেন, ও

(ঘ) তদ্রূপ কোন পথ প্রসার করিতে কি খুলিতে কি বাড়াইয়া দিতে কিম্বা প্রকারান্তরে তাহা উৎকৃষ্ট করিতে পারিবেন।

For the purposes of this section the Justices in meeting may purchase any land necessary for houses and buildings to form any public street, or for the improvement of any public street.

Maintenance and repair of streets

168. The Justices shall, so far as the Municipal Fund permits, from time to time cause the public streets to be maintained and repaired and for such purpose may do all things necessary for the public safety and convenience.

Gross proceeds of Lighting rate to be applied for purposes of lighting

169. The Justices shall cause the public streets of the Town to be sufficiently lighted, and the sum applicable annually to the current expenses of lighting the said streets shall be the gross proceeds of the said Lighting rate and no more: but the

Proviso

Justices may expend, out of the Municipal Fund such further sums as may from time to time be requisite for the purchase, setting up, cleaning and maintenance of lamps, lamp posts, pipes, and other necessary apparatus.

Cleansing streets

170. The Justices shall cause the public streets to be regularly swept and cleansed, and the dust, dirt, filth, and refuse of every kind whatsoever found thereon to be collected and removed.

Dust boxes in streets

171. The Justices may cause any number of moveable or fixed dust boxes or other convenient receptacles, wherein dust, dirt, filth and refuse, arising from the ordinary domestic use of houses may be temporarily deposited until removed and carried away, to be provided and placed in proper and convenient situations, and may require the occupiers of houses in public streets to cause all such matter as aforesaid to be deposited daily, or otherwise periodically, in such receptacles and between such hours as they may from time to time direct.

Penalty

172. Every person who after such receptacles have been provided, and after such requisition as above mentioned, shall deposit or cause or permit to be deposited any such matter in any public street except in such receptacles shall be liable to a fine not exceeding ten rupees.

Penalty

173. Whoever deposits, or suffers to be deposited any dust, dirt, filth or refuse of any kind whatsoever in any public street or on any public quay, jetty, ghaut or landing place, or on any part of a river bank whether above or below high water

কোন রাস্তা করিবার কিম্বা উৎকৃষ্ট করিবার জন্যে যেং ঘর ও কোটা পাকা উচিত, তাহার জন্যে যে ভূমি লওয়া আবশ্যক জষ্টিসেরা এই ধারার কার্য্যপক্ষে তাহা ক্রয় করিতে পারিবেন ইতি।

পথ সারাইয়া রাখিবার কথা।

১৬৮ ধারা। মুনিসিপাল ফণ্ডহইতে যত দূর হইতে পারে, জষ্টিসেরা সময়েং রাজপথ সকল তত দূর সারাইয়া রাখিবেন, ও তদর্থে সাধারণের নিরাপদের ও সুবিধার জন্যে যে সকল কর্ম্ম করা আবশ্যক তাহাও করিতে পারিবেন ইতি।

আলোর রেটদ্বারা যে টাকা উৎপন্ন হয় আলো দেওনে তাহা খরচ করিবার কথা।

১৬৯ ধারা। নগরের মধ্যে সাধারণের গমনীয় যে পথ থাকে তাহাতে জষ্টিসেরা উপযুক্তমতে আলো দেওয়াইবেন। আলোর রেটদ্বারা মোটে যত টাকা উৎপন্ন হয় বৎসরং ঐং পথে আলো দিবার খরচের জন্যে তত টাকা প্রয়োগ হইবে তাহার অধিক নয়।

উপবিধি।

কিন্তু লাণ্ঠন ও লাণ্ঠনের থাম ও নল প্রভৃতি প্রয়োজনীয় অন্য সরঞ্জাম ক্রয় করিতে ও বসাইতে ও পরিষ্কার ও সুবিধামতে রক্ষা করিতে আর যত টাকা আবশ্যক হয়, জষ্টিসেরা মুনিসিপাল ফণ্ডহইতে সময়েং তত টাকা খরচ করিতে পারিবেন ইতি।

রাস্তা পরিষ্কার করিবার কথা।

১৭০ ধারা। জষ্টিসেরা নিয়মিতরূপে সকল সরকারী রাস্তায় ঝাঁটি দেওয়াইয়া তাহা পরিষ্কার রাখিবেন, ও রাস্তায় যে ধূলা ও ময়লা ও জঞ্জাল ও যে প্রকারের ওঁচলা পাওয়া যায় তাহা জড় করিয়া স্থানান্তর করিতে পারিবেন ইতি।

রাস্তায়ং ধূলার বাক্সের কথা।

১৭১ ধারা। ধূলার যে বাক্স তুলিয়া লওয়া যাইতে পারে কি আঁটা থাকিবে ঘরের সচরাচর কার্য্যেরদ্বারা ধূলা ময়লা ওঁচলা প্রভৃতি যে জঞ্জাল বাহির হয় তাহা যত কাল স্থানান্তর করিয়া না লওয়া যায়, জষ্টিসেরা তত কাল রাখিবার নিমিত্ত সুবিধাজনক ও উপযুক্ত স্থানেং এমত ধূলার বাক্স বসাইয়া রাখিতে পারিবেন, ও রাস্তার ধারে যেং ঘর থাকে সেইং ঘরের প্রজাদিগকে নিত্যং কিম্বা নিরূপিত কোন সময়ে যেং ঘন্টা নির্দ্দেশ করেন সেইং ঘণ্টায় ঐং বাক্সে পূর্ব্বোক্ত দ্রব্য ফেলিতে আদেশ করিতে পারিবেন ইতি।

দণ্ডের কথা।

১৭২ ধারা। তদ্রূপ আধার বসাইয়া দেওয়া গেলে পর কোন ব্যক্তি পূর্ব্বোক্ত আজ্ঞা পাইয়া সেই আধার ভিন্ন কোন সরকারী রাস্তায় তদ্রূপ কোন দ্রব্য ফেলিলে কি ফেলাইলে কি ফেলিতে দিলে, তাহার দশ টাকার অনধিক দণ্ড হইবে ইতি।

দণ্ডের কথা।

১৭৩ ধারা। জষ্টিসেরা ধূলা কি মল কি ওঁচলা কিম্বা অন্য কোন প্রকারের জঞ্জাল ফেলিবার যেং স্থান নিরূপণ করেন ও যেং প্রকারে ও যেং সময়ে ফেলিতে অনুমতি দেন, কোন ব্যক্তি সেইং স্থান ছাড়া কোন সরকারী রাস্তায় কি সরকারী জমিতে কি জেটীতে কি

mark, except in such places, and in such manner, and at such hours, as shall be fixed by the Justices, shall be liable to a fine not exceeding ten rupees for every such offence

**174** Whoever causes or allows the water of any sink or sewer, or any other offensive liquid matter belonging to him or being in his house or land, to run, drain or be thrown or put upon any street (public or otherwise), or causes or allows any offensive matter from any sewer or privy, to run drain or be thrown into, a surface drain in any street (public or otherwise) shall be liable to a fine not exceeding ten rupees for every such offence

*Penalty for allowing sewerage to flow on streets*

**175** The Justices, so far as the Municipal Fund permits and so far as they may deem requisite for the public convenience, shall cause the chief public streets to be watered, and for that purpose may Provide such works and engines as they may think necessary

*Watering street*

**176** Whoever builds any wall, or erects, or sets up any fence, rail, post, or other obstruction or encroachment, in any public street, or in or over any drain, sewer, or aqueduct, after the commencement of this Act, shall be liable to a fine not exceeding one hundred rupees, and the Justices shall have power to remove any such obstruction or encroachment, as also all walls, fences rails, posts, or other obstruction or encroachment erected in any public street, or in or over any open drain, sewer, or aqueduct, subsequent to the first of June in the year one thousand eight hundred and sixty three and the expense of such removal shall be paid by the person erecting the same and shall be recoverable as hereinafter provided

*Penalty for making obstructions in public streets*

*Power to remove*

Nothing herein contained shall prevent the Justices from allowing any temporary erections in any public street on occasions of festivals and ceremonies, or for building purposes

*Temporary erections on occasions of festivals &c*

**177** Every person who wishes to make or lay out any new street, shall give notice in writing thereof to the Justices showing the intended level and width of such street and the level and width of every such street shall be fixed or approved by the Justices,

*Private persons laying out new streets*

মাটে কি নৌকাহইতে নামিবার ঘাটে কিম্বা অন্যুন জলের মাপের উপরের কি নীচে নদীর ধারের কোন স্থানে উক্ত প্রকারে না অন্য সময়ে ফেলিলে কি ফেলিতে দিলে উক্ত প্রত্যেক অপরাধের জন্যে তাহার দশ টাকার অনধিক অর্থদণ্ড হইবে ইতি।

১৭৪ ধারা। কোন ব্যক্তি নিজের কিম্বা আপন ঘরের কি ভূমির কোন কূপের কি নরদমার জল, কিম্বা তদ্রূপ অন্য কোন দুর্গন্ধ দ্রব্য সরকারী কি অন্য রাস্তায় যাইতে কি পড়িতে দিলে, কিম্বা ফেলাইলে কি রাখাইলে কি ফেলিতে কি রাখিতে দিলে, কিম্বা কোন নরদমার কি পাইখানার দুর্গন্ধ দ্রব্য সরকারী কি অন্য রাস্তার ধারের খোলা নরদমায় যাইতে কি পড়িতে কি ফেলিতে দিলে, তাহার উক্ত প্রত্যেক অপরাধের জন্যে দশ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

*নরদমার ময়লা জল রাস্তায় পড়িতে দিলে দণ্ডের কথা।*

১৭৫ ধারা। মুনিসিপল ফণ্ডহইতে যত দূর হইতে পারে ও জষ্টিসেরা সাধারণের সুবিধার জন্যে যত দূর আবশ্যক বোধ করেন তত দূর সকল রাজপথে জল দেওয়াইবেন। ও তদর্থে যে২ যন্ত্র ও কল আবশ্যক হয় তাহারও বিধান করিতে পারিবেন ইতি।

*রাস্তায় জল দিবার কথা।*

১৭৬ ধারা। কোন ব্যক্তি এই আইন প্রচলিত হইবার পর কোন সরকারী রাস্তার কিম্বা কোন নরদমার কি নরনকুলির কি পয়ঃপ্রণালীর ভিতরে কি উপরে কোন প্রাচীর গাঁথিলে কি বেড়া কি গরাদিয়া কি থাম কিম্বা বাধাজনক কি স্থান যোড়াকারি অন্য দ্রব্য বসাইলে, তাহার এক শত টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে। এবং জষ্টিসেরা উক্ত অবরোধক ও স্থান যোড়াকারি সকল দ্রব্য স্থানান্তর করিয়া দিতে পারিবেন, ও ১৮৬৩ সালের জুন মাসের ১ পয়লা তারিখের পর কোন সরকারী রাস্তার কিম্বা খোলা নরদমার কি নরনকুলির কি পয়ঃপ্রণালীর মধ্যে কি উপরে যে প্রাচীর কি বেড়া কি গরাদিয়া কি থাম কিম্বা অবরোধক কি স্থান যোড়াকারি অন্য যে দ্রব্য থাকে তাহাও স্থানান্তর করিয়া দিতে পারিবেন। যে ব্যক্তি ঐ প্রাচীর প্রভৃতি গাঁথিলেন তাহা স্থানান্তর করিবার খরচ তাঁহার দিতে হইবে, ও পশ্চাৎ লিখিত বিধানমতে তাহা আদায় হইতে পারিবে।

*সরকারী রাস্তার অবরোধ করিবার দণ্ডের কথা।*

*সরাইয়া দিবার ক্ষমতার কথা*

কিন্তু পর্ব্ব ও যাত্রাদির সময়ে কোন কার্য্যের জন্যে কিম্বা অল্পকালীন গাঁথনির নিমিত্ত কোন রাজপথে কোন বিষয় তুলিয়া দিবার যে অনুমতি দিতে না পারেন, এই ধারার জষ্টিসদের প্রতি এমত নিষেধ নাই ইতি।

*পূজাপ্রভৃতির সময়ে মাচা-প্রভৃতি বাঁধিবার কথা।*

১৭৭ ধারা। কোন ব্যক্তি নূতন পথ করিতে কি তাহার চিহ্ন দিতে চাহিলে ঐ রাস্তার যে মাটাম ধরিয়া যত পরিসর করিতে চাহেন, তিনি প্রথমে জষ্টিসদের নিকট লিখিয়া তদ্বিষয়ের নোটিস দিবেন। জষ্টিসেরা ঐ২ পথের মাটাম ও প্রশস্ততা স্থির কিম্বা অনুমোদন করিবেন।

*সাধারণ ব্যক্তিরা নূতন রাস্তা করিতে চাহিলে তাহার কথা।*

and the Justices may, if they think fit, cause any such street laid out or made at a level or width otherwise than in accordance with the level or width so fixed or approved as aforesaid, to be altered

or may cause any house, erected in any such street, otherwise than in accordance with such level and width, to be altered or, if necessary, removed

and the expenses thereby incurred shall be paid by the person offending

If no such level or width be fixed and no approval or disapproval of the level or width proposed be signified by the Justices within one month from the delivery of the aforesaid notice at the office of the Justices the intended street may be laid out and made upon the level and of the width specified in the notice

Penalty

178 Whoever lays out makes or builds upon any such street otherwise than in accordance with the level and width so fixed or approved shall be liable to a fine not exceeding five hundred rupees

Paving &c. of streets

179 If any street or any part thereof be not levelled paved metalled, flagged, channelled and sewered to the satisfaction of the Justices they may by notice in writing to the respective owners or occupiers of the land fronting, adjoining or abutting upon, such parts thereof as may need to be levelled paved, metalled flagged channelled and sewered require them to level metal pave flag channel, and sewer the same within a time to be specified in such notice and upon non compliance the Justices may if they think fit execute the works mentioned or referred to therein

and the expenses thereby incurred shall be paid by the owners in default according to the frontage of their respective lands and in such proportion as shall be settled by the Justices or in case of dispute as shall be settled in the manner hereinafter provided for the settlement of disputes respecting damages and expenses

Provided that, after such street shall have been so levelled paved metalled flagged channelled and sewered, on the requisition of the Justices or by the Justices as aforesaid, at the expense of the owners such owners shall have a right to require

ও তাঁহারা পূর্ব্বোক্তমতে যে মাটাম ও প্রশস্ততা স্থির কি অনুমোদন করিলেন, ঐ রাস্তা সেই মাটাম কি প্রশস্ততা না ধরিয়া প্রকারান্তরে তাহার চিহ্ন দেওয়া গেলে কি তাহা করা গেলে জষ্টিসেরা উচিত বোধ করিলে তাহা পরিবর্ত্তন করাইতে পারিবেন।

এবং উক্ত কোন রাস্তার ধারে, কোন ঘর সেই মাটাম ও প্রশস্ততা না ধরিয়া গাঁথা গেলে তাহা পরিবর্ত্তন করাইতে কিম্বা আবশ্যক হইলে উঠাইয়া দিতে পারিবেন।

ঐ কার্য্যে যে খরচ লাগে অপরাধির তাহা দিতে হইবে।

উক্ত মতে মাটাম কি প্রশস্ততা স্থির করা না গেলে কিম্বা জষ্টিসদের আফিসে ঐ নোটিস দেওয়া গেলে পর এক মাসের মধ্যে প্রস্তাবিত মাটামের কি প্রশস্ততার বিষয়ে মতামত না জানাইলে, নোটিসে যে মাটাম ধরিয়া ও যত পরিসর করিয়া ঐ রাস্তা করিবার কল্পনা লেখা ছিল সেই মাটাম অনুসারে তত পরিসরের রাস্তার চিহ্ন দিয়া তাহা প্রস্তুত করা যাইতে পারিবে ইতি।

দণ্ডের কথা।

১৭৮ ধারা। তদ্রূপে যে মাটাম ও প্রশস্ততা স্থির কি অনুমোদিত হইল কোন ব্যক্তি তাহা না মানিয়া অন্য প্রকারে উক্ত কোন রাস্তার চিহ্ন দিলে কি তাহা প্রস্তুত করিলে কি তাহার উপর গৃহাদি গাঁথিলে, তাঁহার ৫০০ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

সাধারণ ব্যক্তির পথে শানাদি করিবার কথা।

৭৯ ধারা। কোন পথ কি তাহার কোন অংশ যে মাটাম ধরিয়া করা গেল কিম্বা তাহাতে যেরূপে শান করা গেল কি পাতর কি টালি বসান গেল ও তাহার ধারে যে পয়নালা ও নরদমা করা গেল জষ্টিসেরা তাহাতে সন্তুষ্ট না হইলে, ঐ রাস্তার যে অংশটির মাটাম মানাইতে কি শান করিতে কি পাতর কি টালি বসাইতে কিম্বা পয়নালা কি নরদমা করিতে হইবে জষ্টিসেরা সেই অংশের সম্মুখ কি লাগাও কি ধারস্থ ভূমির স্বামিদের কি প্রজাদের নামে নোটিস লিখিয়া ঐ নোটিসের নির্দ্দিষ্ট সময়ের মধ্যে মাটাম মানাইয়া রাস্তায় শান করিতে কি পাতর কি টালি বসাইতে কি নরদমা কি পয়নালা করিতে আজ্ঞা দিবেন। সেই আজ্ঞামতে কর্ম্ম না হইলে জষ্টিসেরা উচিত বোধ করিলে নিজে ঐ নোটিসের লিখিত কি উল্লিখিত কর্ম্ম করিয়া দিতে পারিবেন।

তাহাতে যে খরচ লাগে ত্রুটিকারি যে ব্যক্তির জমীর সম্মুখে ঐ রাস্তার যে অংশ থাকে জষ্টিসেরা যে হার নিদ্ধার্য্য করেন তিনি সেই হারানুসারে সেই অংশের খরচ দিবেন। এই বিষয়ের বিবাদ হইলে হানিপূরণের ও খরচের বিবাদ নিষ্পত্তি করিবার জন্যে যে বিধান পশ্চাৎ করা যাইতেছে ঐ বিবাদ সেই বিধানমতে যদ্রূপে নিষ্পত্তি হয় তদনুসারে খরচ দিবেন।

পরন্তু জষ্টিসদের আজ্ঞামতে ঐ রাস্তার মাটাম মানান গেলে, কি তাহাতে শান করা গেলে কি পাতর কি টালি বসান হইলে কি তাহার নরদমা কি পয়নালা করা গেলে কিম্বা স্বামিদের খরচে জষ্টিসেরাই পূর্ব্বোক্তমতে ঐ কার্য্য করিলে, ঐ রাস্তা যেন রাজপথ বলিয়া প্রকাশ হয় ও

that the street shall be declared a public street, to be from time to time repaired by the Justices out of the Municipal Fund

সময়েং মুনিসিপাল ফণ্ডহইতে জষ্টিসদের দ্বারা সারাইয়া রাখা যায় ঐ স্বামিদের এমত আদেশ করিবার অধিকার থাকিবে ইতি।

180 If any street be levelled, paved, metalled, flagged, channelled, and sewered to the satisfaction of the Justices, they may if they think fit, by notice in writing put up in any part of such street, declare the same to be a public street and thereupon the same shall become a public street and be from time to time repaired by them out of the Municipal Fund

Certain streets to be deemed public and repaired by the Justices

৮ ধারা। কোন রাস্তা যে মাটীয় ধরিয়া করা গেল ও যেরূপে তাহার শান করা গেল কি পাতর কি টাঁলি বসান গেল ও তাহার যেরূপ পয়ঃনালা ও নরদমা করা গেল জষ্টিসেরা যদি তাহাতে সন্তুষ্ট হন, তবে তাঁহারা উচিত বোধ করিলে ঐ রাস্তার ধারের কোন স্থানে নোটিস লিখিয়া দিয়া, ঐ রাস্তা রাজপথ বলিয়া প্রকাশ করিতে পারিবেন। তাহা হইলে সেই পথ রাজপথ হইবে ও সময়েং মুনিসিপাল ফণ্ডহইতে সারাইয়া দেওয়া যাইবে ইতি।

কোনং পথ রাজকীয় বলিয়া জ্ঞান হইবার ও জষ্টিসদের দ্বারা সারাইয়া রাখিবার কথা।

181 The Justices in meeting shall, from time to time cause to be put up or painted on a conspicuous part of some house wall or place at or near each end corner or entrance of every public street, the name by which such street is to be known and whoever destroys, pulls down, or defaces any such name or puts up any name different from that put up by order of the Justices, shall be liable to a fine not exceeding twenty rupees

Names of public streets

Penalty

১৮১ ধারা। কোন রাজপথ যে নামে জানা যাইবে জষ্টিসেরা সময়েং সভাগত হইয়া ঐং পথের মোড়ের কি কোণের কি প্রবেশ স্থানের নিকট কোন ঘরের কি প্রাচীরের কি স্থানের কোন প্রকাশ স্থানে ঐ পথের নাম লাগাইয়া কি রঙ্গ দিয়া লেখাইয়া দিবেন ও জষ্টিসদের আজ্ঞাক্রমে যে নাম দেওয়া যায় কোন ব্যক্তি তাহা নষ্ট করিলে কি নামাইয়া দিলে কি বিকৃত করিলে কিম্বা সেই নাম তুলিয়া ফেলিয়া অন্য নাম দিলে তাহার ২০২ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

পথের নাম দিবার কথা।

দণ্ডের কথা।

182 The Justices may, from time to time, fix a number in a conspicuous place on the outer side of any house or at the entrance of the enclosure thereof and whoever destroys, pulls down or defaces any such number shall be liable to a fine not exceeding twenty rupees

Numbers on houses

Penalty

৮২ ধারা। জষ্টিসেরা কোন ঘরের বহির্ভাগে কিম্বা বাড়ীর মধ্যে প্রবেশ করিবার যে স্থান রাস্তার ধারে থাকে এমত প্রকাশ স্থানে সময়েং ঐ ঘরের নম্বর দিতে পারিবেন। এবং কোন ব্যক্তি তদ্রূপ কোন নম্বর নষ্ট করিলে কি নামাইয়া ফেলিলে কি বিকৃত করিলে, তাহার ২০ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

ঘরের নম্বর দিবার কথা।

দণ্ডের কথা।

183 All doors, gates bars and ground floor windows (whether hung or placed before or after the commencement of this Act), which open upon any public street shall be hung or placed so as not to open outwards and cause obstruction

Doors not to open outwards

১৮৩ ধারা। যে সকল দ্বার ও ফাটক ও হুড়কা ও নীচের তালার যে সকল খিড়কী খুলিলে রাজপথের উপর আসিয়া পড়ে, তাহা এই আইন প্রচলিত হইবার পূর্ব্বে বা পরে করা যাউক, এমন করিয়া ঝুলাইয়া দিতে কি রাখিতে হইবে যেন খোলা গেলে ঘরের বাহিরে আসিয়া পথ অবরোধ না করে।

পথের উপর দ্বার না খুলিবার কথা।

and if any such door, gate, bar or window be hung or placed so as to open outwards on any such public street, the owner of the house or land to which the same is attached shall, within eight days after notice from the Justices to that effect cause the same to be altered so as not to open outwards, and if he neglects so to do, the Justices may make such alteration, and the expenses thereby incurred shall be paid by such owner

আর তদ্রূপ কোন দ্বার কি ফাটক কি হুড়কা কি খিড়কি খোলা গেলে যাহাতে সরকারী রাস্তার উপরে খুলিয়া থাকে এমত করিয়া ঝোলান কি রাখা গেলে, তাহা যে ভূমিতে সংযুক্ত থাকে জষ্টিসেরা সেই ভূমির স্বামিকে নোটিস দিলে পর, ঐ স্বামী আট দিনের মধ্যে ঐ দ্বার প্রভৃতি এমন করিয়া পরিবর্ত্তন করিবেন যেন খুলিলে বাহিরে না পড়ে। ও স্বামী তাহা করিতে শৈথিল্য করিলে জষ্টিসেরা তাহা তদ্রূপে পরিবর্ত্তন করিবেন। তাহাতে যে খরচ লাগে ঐ স্বামির তাহা দিতে হইবে ইতি।

184 The owner of every house in any public street shall within fifteen days after notice from the Justices put up, and keep in good condition proper troughs and pipes for catching and carrying the water from the roof and other parts of such house and for discharging the same in such manner as the Justices shall direct and in default of compliance with such notice within the period aforesaid such owner shall be liable to a fine not exceeding ten rupees for every day that he shall so make default

Troughs and pipes to be fixed to h[illegible]s

Penalty

185 The Justices may give notice in writing to the owner or occupier of any house to remove or alter any projection encroachment or obstruction which after the commencement of this Act shall be erected or placed against or in front of such house or which has been so erected or placed subsequent to the first of June in the year one thousand eight hundred and sixty three, and such owner or occupier shall within fifteen days after the service of such notice upon him remove such projection encroachment or obstruction or alter the same in such manner as shall have been directed by the Justices and in default thereof shall be liable to a fine not exceeding two hundred rupees and the Justices in such case may remove such projection encroachment or obstruction and the expense of such removal shall be paid by the owner or occupier so making default, and shall be recoverable as hereinafter provided

Pr[illegible] f[illegible] m[illegible]

Provided that when the expense shall have been paid by the occupier except in the case in which such projections encroachments or obstructions were made or put up by him such occupier shall be entitled to deduct the expense of removing or altering the same from the rent payable by him to the owner of the house

186 The Justices may cause any such projection encroachment or obstruction erected or placed against or in front of any house in any public street, previous to the first of June in the year one thousand eight hundred and sixty three, to be removed, or altered as they think fit, provided that they give notice of such intended removal or altera

Removal of [illegible] projections [illegible]

Notice of removal

১৮৪ ধারা। জষ্টিসের, কোন রাজপথের ধারের কোন ঘরের স্বামিকে নোটিস দিয়া, যেরূপে আজ্ঞা করেন, ঐ ঘরের ছাদের ও অন্যান্য স্থানের জল সেই রূপে গড়িয়া পড়িয়া যায়, তিনি এই নিরূপিত পঞ্চদশ দিনের মধ্যে উপযুক্ত ডোঙ্গা ও নল বসাইয়া উপযুক্তভাবে সারাইয়া রাখিবেন। ও সেই সময়ের মধ্যে সেই নোটিস অনুসারে কার্য্য না হইলে, স্বামী যত দিন ঐ কর্ম্ম করিতে ত্রুটি করেন দিনপ্রতি তাঁহার দশ টাকার অনধিক দণ্ড হইবে ইতি।

ঘরের গায়ে ডোঙ্গা ও নল লাগাইয়া দিবার কথা।

দণ্ডের কথা।

১৮৫ ধারা। এই আইন প্রচলিত হইবার পর কোন ঘরের সম্মুখভাগে কি আড়ালে ঐ ঘরের কোন অংশ আগিয়া থাকিলে ও স্থান যোড়া কি পথ অবরোধ করিলে, ১৮৬৩ সালের জুন মাসের তারিখের পরে ঐ ঘরের সম্মুখভাগে কি আড়ালে ঐ বিষয় গাঁথা কি বাঁধা গেলে জষ্টিসেরা সেই ঘরের স্বামিকে কিম্বা প্রজাকে তাহা উঠাইয়া দিতে কি পরিবর্ত্তন করিতে নোটিস লিখিয়া দিতে পারিবেন। সেই নোটিস স্বামিকে কি প্রজাকে দেওয়া গেলে পর তিনি পঞ্চদশ দিনের মধ্যে আগিয়া থাকা কি স্থানযোড়াকারি কি অবরোধজনক ঐ অংশটি স্থানান্তর করিবেন, কিম্বা জষ্টিসেরা যদ্রূপ আজ্ঞা করেন তদ্রূপে পরিবর্ত্তন করিবেন। না করিলে তাহার ২০০ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ও জষ্টিসেরা ঐ আগিয়া থাকা কি স্থানযোড়াকারি কি অবরোধজনক অংশটি স্থানান্তর করিতে পারিবেন। ও তাহা করিতে যে খরচ লাগে এতিবারি স্বামির কি প্রজার সেই খরচ দিতে হইবে।

ইহার পর ঘরের কোন অংশ আগিয়া থাকিলে তাহা স্থানান্তর করিবার কথা।

কিন্তু প্রজা, আপনি সেই আগিয়া থাক, কি স্থানযোড়াকারি কি অবরোধজনক বিষয় গাঁথিয়া কি তুলিয়া না দিলে যদি তাহা স্থানান্তর কি পরিবর্ত্তন করিবার খরচ দিয়া থাকেন, তবে তৎপরে গৃহস্বামির নিকট তাঁহার যে খাজানা দেনা হয় তাহা হইতে তাঁহার সেই খরচ কাটিয়া লইবার অধিকার থাকিবে ইতি।

১৮৬ ধারা। ১৮৬৩ সালের জুন মাসের তারিখের পূর্ব্বে কোন সরকারী রাস্তার পাশে কোন ঘরের আড়ালে কি সম্মুখে আগিয়া থাক, কি স্থানযোড়াকারি কি বাধাজনক কোন বিষয় গাঁথা কি স্থাপন করা গেলে, জষ্টিসেরা তাহা স্থানান্তর করাইয়া দিতে কিম্বা যদ্রূপ বিহিত বোধ করেন তদ্রূপে পরিবর্ত্তন করাইয়া দিতে পারিবেন। কিন্তু ঐ আগিয়া থাক, কি স্থানযোড়াকারি কি অবরোধজনক বিষয় যে ঘরের আড়ালে কি সম্মুখে

ঘরের যে ভাগ এইক্ষণে আগিয়া থাকে তাহা স্থানান্তর করিবার কথা।

tion to the occupier of the house against or in front of which such projection, encroachment, or obstruction shall be, thirty days before such alteration or removal is begun and if such projection encroachment or obstruction shall have been lawfully made they shall make reasonable compensation to every person who suffers damage by such removal or alteration and if any dispute shall arise touching the amount of such compensation, the same shall be settled in the manner hereinafter provided for the settlement of dispute respecting damages and expenses

Compensation to be made

থাকে, তাঁহারা ঐ বিষয় তজ্রূপে স্থানান্তর কি পরিবর্ত্তন করাইতে আরম্ভ করিবার পূর্ব্বে ত্রিশ দিন থাকিতে ঐ ঘরের প্রজাকে আপনাদের সেই কল্পনার নোটিস দিবেন। আর আগিরা থাকা কি স্থানযোড়াকারি কি অবরোধ জনক ঐ বিষয় বৈধমতে করা গিয়া থাকিলে ঐ স্থানান্তর কি পরিবর্ত্তন করণদ্বারা যে ব্যক্তির কোন হানি হয় তাঁহারা সেই ব্যক্তির উপযুক্ত হানিপূরণ করিবেন। হানিপূরণস্বরূপ যত টাকা দেওয়া উচিত এই বিষয়ের কোন বিবাদ হইলে পশ্চাদ্ভাগে হানি ও খরচ বিষয়ক বিবাদ নিষ্পত্তি করিবার যে বিধান আছে ঐ বিবাদ সেই বিধানমতে নিষ্পত্তি হইবে ইতি।

হানিপূরণের কথা।

187 The Justices may give permission in writing to the owners or occupiers of houses abutting on any public street or drain or sewer to put up verandahs balconies sunshades weatherframes and the like to project from any upper story thereof over any public street or drain or sewer

Justices may allow ... to project ...

১৮৭ ধারা। রাস্তার কি নরদমার কি নয়নজুলির ধারে যে ঘর থাকে জষ্টিসেরা সেই ঘরের স্বামিদিগকে কি প্রজাদিগকে ঐ ঘরের দোতালার বারান্দা কি ঝালকলি কি রোদ্রের তাপ ও বৃষ্টির জল নিবারণের জন্য চাল রাস্তার কি নরদমার কি নয়নজুলির উপর দিবার অনুমতি লিখিয়া দিতে পারিবেন ইতি।

ঘরের বোম্বাই প্রভৃতি দিয়া থাকিতে জষ্টিসদের অনুমতি দেওয়ার কথা।

188 The external roofs and walls of huts or other buildings erected or renewed within the Town after the commencement of this Act shall not be made of grass leaves mats or other such inflammable materials and it shall not be lawful for the owner of any hut or other building in or near any street (public or otherwise), now having an external roof or wall made of any such material, and which is contiguous to or adjoining to any other building to suffer such roof or wall to remain after the commencement of this Act unless with the consent in writing of the Justices and whoever makes any external roof or wall of such materials or suffers any roof or wall made of such materials to continue contrary to the provisions herein contained, and who shall not remove or alter the same within one month after notice given to him for that purpose by the Justices, shall be liable to a fine not exceeding ten rupees for every day that such roof or wall shall continue

External roofs and walls of huts ... not to be of inflammable materials

Penalty

১৮৮ ধারা। এই আইন প্রচলিত হওনের পর নগরের মধ্যে যে বাঙ্গলা ঘর কি অন্য ঘর বাঁধিয়া কি নূতন করিয়া দেওয়া যায় তাহার উপরের চাল ও বাহিরের বেড়া খড় পাতা দর্ম্মা প্রভৃতি যে দ্রব্য অনায়াসে জ্বলিয়া উঠে এমত দ্রব্য দিয়া করিতে হইবে না। আর ও সরকারী কি অন্য রাস্তার ধারে কি নিকটে যাহার উপরকার চাল ও বাহিরের বেড়া সেই প্রকারের দ্রব্য দিয়া প্রস্তুত করা গিয়াছে ও যাহার লাগাও কি অতিনিকট অন্য ঘর থাকে এমত ঘরের স্বামীও জষ্টিসদের লিখিত অনুমতি না পাইলে সেই চাল কি বেড়া থাকিতে দিবেন না। কোন ব্যক্তি এই ধারার বিধানের বিরুদ্ধে সেই দ্রব্য দিয়া উপরের চাল কি বাহিরের বেড়া করিলে, কিম্বা সেই দ্রব্যের নির্ম্মিত কোন চাল কি বেড়া থাকিতে দিলে ও জষ্টিসেরা নোটিস দিলে পর এক মাসের মধ্যে তাহা পরিবর্ত্তন না করিলে কি স্থানান্তর করিয়া না দিলে সেই চাল কি বেড়া যত দিন থাকে দিন প্রতি তাহার দশ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

যে দ্রব্য অনায়াসে জ্বলিয়া উঠে বাঙ্গলা ঘরের চাল ও বেড়া এমত দ্রব্যে না করিবার কথা।

দণ্ডের কথা।

189 The Justices may give notice to the owner or occupier of any house or land to trim or prune the hedges thereof bordering on any public street to a height not exceeding seven feet,

Justices may direct hedges to be trimmed

১৮৯ ধারা। ঘরের কি জমার বেড়া কোন রাজপথের ধারে থাকিলে জষ্টিসেরা সেই ঘরের কি জমার স্বামিকে কি প্রজাকে ঐ বেড়া ছুড়িয়া কি কাটিয়া সাত ফুটের অনূর্দ্ধ রাখিবার

বেড়া ছুড়িয়া দিবার আজ্ঞা করিতে জষ্টিসদের ক্ষমতার কথা।

to cut and trim trees overhanging any public street and obstructing the same or causing damage thereto

and if such notice is not complied with within three days from the date thereof the Justices may cause such hedges and trees to be cut in the manner required and the expenses thereby incurred shall be paid by the owner of the house or land

190 No person shall deposit any building materials or make a hole in any public street without the permission of the Justices in writing and when such permission is granted to any person he shall at his own expense cause such materials or such hole to be sufficiently fenced and enclosed until the materials are removed or the hole is filled up and otherwise made secure and shall cause the same to be sufficiently lighted at night

No [illegible] to deposit materials or make hole [illegible]

191 Whoever deposits materials or makes a hole without such permission or fails to fence or enclose, and light such materials or hole or does not remove such materials or fill up such [illegible] when the permission has been withdrawn shall be liable to a fine not exceeding fifty rupees and to a further fine not exceeding fifty rupees for each day during which the offence is continued after he has been convicted of such offence

Penalty

## Part II —*Of the Drains*

192 All public sewers and drains and all sewers drains tunnels and culverts in alongside or under the public street whether made at the cost of the Justices or otherwise and all works materials and things appertaining thereto shall become vested in the Justices

[illegible]

193 The Justices in making any main or other sewers for the drainage of the Town may if necessary carry such sewers through across or under any public street or any place laid out as or intended for a street, or any cellar or vault which may be under any of the public streets and (after reasonable notice in writing in that behalf) into through or under any land whatsoever making full compensation for any damage done thereby and if any dispute shall arise with respect to the amount or apportionment of such compensation, the same shall be settled in the manner hereinafter provided for the

[illegible]

কিম্বা কোন গাছের ডাল রাজপথের উপর ঝুলিয়া পথ অবরোধ কি পথের হানি করিলে তাহা কাটিবার ও ছুড়িয়া দিবার নোটিস দিতে পারিবেন।

ঐ নোটিসের তারিখঅবধি আট দিনের মধ্যে তদনু- সারে কার্য্য করা না গেলে, জষ্টিসেরা ঐ আদেশানু- সারে সেই বেড়া ও গাছ ছুডাইয়া দিতে পারিবেন ও তাহাতে যে খরচ লাগে তাহা ঘরের কি জমীর স্বামির দিতে হইবে ইতি।

১৯০ ধারা। কোন ব্যক্তি জষ্টিসদের লিখিত অনুমতি না পাইলে কোন রাস্তায় ঘর বাঁধিবার সরঞ্জাম ফেলিয়া রাখিতে কিম্বা গর্ত্ত করিতে পারিবে না। ও কোন ব্যক্তিকে তদ্রূপ অনুমতি দেওয়া গেলে যত দিন সেই সরঞ্জাম উঠাইয়া না লওয়া যায় কিম্বা সেই গর্ত্ত বুজাইয়া না দেওয়া যায় তাবৎ তত দিন উপযুক্ত বেড়া দিয়া সেই সরঞ্জাম ও [illegible] ঘেরিয়া রাখিবেন ও প্রকারান্তরে [illegible] করিবেন ও রাত্রিকালে তাহাতে উপযুক্ত আলো দিয়া রাখিবেন ইতি।

রাস্তায় কাহারও সরঞ্জাম ফেলিতে কি গর্ত্ত করিতে না হইবার কথা।

১৯১ ধারা। কোন ব্যক্তি তদ্রূপ অনুমতি না পাইয়া ইটকাদি ফেলিলে কি গর্ত্ত করিলে অথবা সেই ইটকাদিতে কি গর্ত্তে বেড়া না দিলে কি ঘেরিয়া না রাখিলে কি আলো না দিলে কিম্বা সেই অনুমতি রহিত করা গেলে পর সেই ইটকাদি সরাইয়া না লইলে কি সেই গর্ত্ত ভরাট করিয়া না দিলে তাহার পঞ্চাশ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ও সেই অপরাধ [illegible] হইলে পর যত দিন তাহা করা গিয়া থাকে দিনপ্রতি তাহার আর পঞ্চাশ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

দণ্ডের কথা।

দ্বিতীয় পরিচ্ছেদ। —নরদমার কথা।

১৯২ ধারা। সরকারী রাস্তায় কি রাস্তার পার্শ্বে বা নীচে রাজকীয় যে সকল নরদমা ও পয়নালা, ও অন্য যে সকল নরদমা ও পয়নালা ও সুড়ঙ্গ ও খিলানকরা নরদমা থাকে, তাহা জষ্টিসদের খরচে কি অন্য প্রকারেই নির্ম্মিত হউক তাহা ও তৎসম্পর্কীয় সকল কার্য্য ও সরঞ্জাম ও বিষয় জষ্টিসদের প্রতি বর্ত্তিবে ইতি।

রাজকীয় নরদমা পয়নালা প্রভৃতি জষ্টিসদের প্রতি বর্ত্তি[illegible] কথা।

১৯৩ ধারা। জষ্টিসেরা নগরের জল বাহির হইবার জন্যে বড় কি অন্য নরদমা করিতে গেলে, তাহারা আব- শ্যকমতে কোন সরকারী রাস্তার কিম্বা যে স্থানে সরকারী রাস্তা প্রস্তুত করি[illegible] কল্পনা থাকে কি রাস্তার চিহ্ন দেওয়া গেল, সেই স্থা[illegible] কিম্বা কোন রাস্তার নীচে যে তহখানা কি ঘর থা[illegible] তাহার মধ্য দিয়া কি উপরে কি নীচে ঐ নরদম করিতে পারিবেন, ও সেই বিষয়ের উপযুক্ত নোটিস লিখিয়া দিয়া কোন জমীতে কি তাহার মধ্য দিয়া কি নীচে নরদমা করিতে পারিবেন। এমন স্থলে তাঁহাদের দ্বারা যে হানি হয় তাহা পূরণ করিয়া দিবেন। ও সেই হানিপূরণস্বরূপ কত টাকা কিম্বা কাহাকে কত দিতে হইবে, এই বিষয়ের কোন বিবাদ হইলে, ইহার পশ্চাদ্ভাগে হানি ও খরচ

সরকারী নরদমা করণার্থে জষ্টিসদের ক্ষমতার কথা।

settlement of disputes respecting damages and expenses.

বিষয়ক বিবাদ নিষ্পত্তি করিবার যে বিধান করা যাইতেছে, ঐ বিবাদ সেই বিধানমতে নিষ্পত্তি হইবে ইতি।

Justices to repair and alter and close sewers

194 The Justices shall maintain, and from time to time repair, and as they think fit, enlarge, alter, arch over, or otherwise improve all or any of the sewers and drains vested in them

নরদমা মেরামত ও পরিবর্ত্তন ও বন্ধ করিবার ক্ষমতার কথা।

১৯৪ ধারা। জষ্টিসদের প্রতি যে সকল নরদমা ও পয়মালা অর্পণ করা গিয়াছে, তাঁহারা তাহা রাখিবেন ও সময়েং তাহা মেরামত করিবেন, ও যেমন উচিত বোধ করেন ঐ সকল কি তন্মধ্যে কোন নরদমা কি পয়মালা বাড়াইয়া কি পরিবর্ত্তন করিয়া ও তাহার উপর খিলান বাঁধিয়া দিবেন কিম্বা প্রকারান্তরে তাহা উৎকৃষ্ট করিবেন।

and may discontinue, close up or destroy such of them as they may deem useless or unnecessary

ও যে নরদমা কোন কার্য্যের নয় কি অনাবশ্যক বলিয়া জ্ঞান করেন তাহা অব্যবহার্য্য করিতে কি বন্ধ কি নষ্ট করিতে পারিবেন।

[illegible] reason of anything done under this [illegible] any person is deprived of the lawful [illegible] any sewer [illegible] drain the Justices shall [illegible] within one hundred feet of the sewer [illegible] ct he use of which he is deprived provide the means of drainage into some public sewer [illegible] tidal river, or other place into which the Justices are empowered to empty their sewers and thereupon the owner shall make a drain leading thereunto of such materials [illegible] such size at such level and with such fall, as the Justices shall [illegible]

এই ধারামতে কোন কার্য্য হওয়া প্রযুক্ত কোন ব্যক্তি কোন নরদমার কি পয়মালার ন্যায়মত ব্যবহার করিতে আর না পারিলে জষ্টিসেরা ঐ নরদমা কি পয়মালা হইতে এক শত ফুটের অন্তর স্থানে কোন সরকারী নরদমায় কি জোয়ার ভাটার নদীতে কিম্বা জষ্টিসেরা অন্য যে স্থানে আপনাদের নরদমার জল বাহির করাইয়া দিতে পারেন সেই স্থানে জল বাহির হইয়া যাইবার উপায় করিয়া দিবেন। তাহা হইলে জষ্টিসেরা যে দ্রব্য দ্বারা যে পরিমাণে ও যে মাটায় ধরিয়া ও যত ঢালু করিয়া জল প্রণালী করিতে আদেশ করেন ঐ জমীর স্বামী জষ্টিসদের সেই নরদমায় গিয়া মিলিবার উপযুক্ত জলপ্রণালী করিয়া দিবেন।

[illegible]d if he neglect to do so within [illegible] reasonable [illegible] Justices may cause the same to be done, [illegible] pense thereby incurred shall be paid [illegible] owner

উপযুক্ত সময়ের মধ্যে না করিলে জষ্টিসেরা তাহা করাইয়া দিবেন ও তাহাতে যত খরচ লাগে ঐ স্বামির দিতে হইবে ইতি।

[illegible]

195 The Justices shall so far as the Municipal Fund permits, cause the sewers and drains vested in them to be so constructed [illegible] and kept as not to be a nuisance or injurious to health and to be properly cleared, cleansed, and emptied

নরদমা পরিষ্কার ও খালি করিবার কথা।

১৯৫ ধারা। জষ্টিসদের প্রতি যে সকল নরদমা ও পয়মালা অর্পণ করা গিয়াছে তাঁহারা মুনিসিপল ফণ্ড হইতে যত দূর পারেন তত দূর ঐ নরদমা ও পয়মালা যাহাতে অনিষ্ট কি পীড়াজনক না হয় এরূপে তাহা নির্ম্মাণ করিবেন ও সারাইয়া দিবেন ও উপযুক্তমতে সাফ ও পরিষ্কার ও খালি করিয়া রাখিবেন।

and for the purpose of flushing cleansing, and emptying the same, may construct and place either above or underground such reservoirs sluices, engines, and other necessary works

ও তাহা ধুইবার ও পরিষ্কার ও খালি করিবার নিমিত্ত তাঁহারা মাটির নীচে কি উপরে জলাশয় ও জলের কপাট ও কলপ্রভৃতি যাহা আবশ্যক হয় তাহা নির্ম্মাণ করিয়া বসাইয়া দিতে পারিবেন।

and may also, with the sanction of the local Government, cause all or any of such sewers and drains to communicate with and be emptied into any tidal river or other fit place or cause the refuse from such sewers and drains to be conveyed by a proper channel to the most convenient site for its deposit, and may sell the same for any agricultural or other purpose as may be deemed most expedient, but so that the same shall not become a nuisance

আরও তাঁহারা স্থানীয় গবর্ণমেণ্টের অনুমতি লইয়া উক্ত সকল বা কোনং নরদমা ও পয়মালা জোয়ারভাটার নদীর কিম্বা উপযুক্ত অন্য স্থানের সঙ্গে সংযোগ করাইয়া তন্মধ্যে ঐ নরদমার কি পয়মালার জল যাইতে দিবেন কিম্বা উপযুক্ত প্রণালীদ্বারা ঐ নরদমার ও পয়মালার জঞ্জাল ফেলিবার অতি উপযুক্ত কোন স্থানে আনাইয়া কৃষি কার্য্যের কিম্বা অন্য যে কার্য্য বিহিত বোধ হয় সেই কার্য্যের নিমিত্ত তাহা বিক্রয় করিবেন কেবল তাহাতে যেন অনিষ্ট না জন্মে ইতি।

Bed of stream receiving sewerage to be cleared

196 When the contents of any sewer or drain, or any other flow of filth or refuse are discharged into any river or stream, in the bed or channel of which the quantity of water at any season of the year is so much diminished, by natural or artificial causes, as to be insufficient to keep such channel clean or clear the Justices with the sanction of the Local Government so far as the Municipal Fund permits shall make such alteration in the bed of such river or stream as may prevent such sewer and drain water from spreading over the surface of such bed, or from accumulating and stagnating in parts thereof, to the injury of health or the annoyance of the surrounding population

নরদমার জল যে নদীতে পড়ে তাহার গাভা পরিষ্কার করিবার কথা।

১৯৬ ধারা। যদি নরদমার কি পয়ঃনালার কোন বিষয় কিম্বা অন্য তরল বস্তু কি ময়লা কি জঞ্জাল কোন নদীতে কি জল স্রোতে গিয়া পড়ে, ও স্বাভাবিক কি কৃত্রিম কোন কারণে বৎসরের কোন কালে জল কমিয়া যাও য়াতে যদি ঐ জলপ্রণালী পরিষ্কার রাখিতে অকুলান হয়, তবে ঐ নরদমার ও পয়ঃনালার জল চতুর্দ্দিগ নিবাসি লোকদের পীড়া কি অনিষ্টজনক ভাবে ঐ নদীর জলের উপরিভাগে ভাসিয়া না থাকে কিম্বা তাহার স্থানেং জমিয়া দাঁড়াইয়া না থাকে, এই কারণে জষ্টিসেরা স্থানীয় গবর্ণ মেণ্টের অনুমতি লইয়া মুনিসিপাল ফণ্ডহইতে যত দূর পারেন ততদূর ঐ নদীর কি স্রোতের গাভা পরিবর্ত্তন করিতে পারিবেন ইতি।

Unauthorised drain leading into public sewer may be demolished

197 If any person without the written consent of the Justices first obtained makes or causes to be made, or alters or causes to be altered any drain leading into any of the sewers or drains vested in the Justices, the Justices may cause such branch drain to be demolished altered re made, or otherwise dealt with as they shall think fit

and the expenses thereby incurred shall be paid by the person making or altering such branch drain

অনুমতি বিনা যে পয়ঃনালা সরকারী নরদমার সঙ্গে সং যুক্ত থাকে তাহা নষ্ট করিতে পারিবার কথা।

১৯৭ ধারা। জষ্টিসদের প্রতি যে নরদমা কি পয়ঃনালা অর্পণ করা গিয়াছে, কোন ব্যক্তি তাঁহাদের লিখিত অনুমতি না পাইয়া তাহার সঙ্গে সংযোগ করিয়া শাখা পয়ঃনালা প্রস্তুত করিলে কি করাইলে কিম্বা পরিবর্ত্তন করিলে কি করাইলে জষ্টিসেরা সেই শাখাপয়ঃনালা নষ্ট কি পরিবর্ত্তন কি নূতন করিয়া নির্ম্মাণ করাইতে পারিবেন, কিম্বা তাহা লইয়া যাহা উচিত জ্ঞান করেন করিতে পারিবেন।

তাহাতে যে খরচ লাগে, যে ব্যক্তি ঐ শাখা পয়ঃনালা করিলেন কি পরিবর্ত্তন করিলেন তাহা তাঁহারই দিতে হইবে ইতি।

Penalty for altering or making unauthorised drains leading into public sewers

198 Whoever without the written consent of the Justices first obtained, makes or causes to be made or alters or causes to be altered any drain leading into any of the sewers or drains vested in the Justices by this Act, shall be liable to a fine not exceeding two hundred rupees

সরকারী বড়২ নরদমায় জল পড়িবার পয়ঃনালা পরি- বর্ত্তন করিবার কি অনুমতি বিনা প্রস্তুত করিবার কথা।

১৯৮ ধারা। এই আইনদ্বারা জষ্টিসদের প্রতি বড়২ ও ছোটং যে সকল নরদমা অর্পণ করা গেল, কোন ব্যক্তি জষ্টিসদের লিখিত অনুমতি না পাইয়া সেই নরদমায় জল পড়িবার কোন পয়ঃনালা নির্ম্মাণ করিলে কি করাইলে, কিম্বা পরিবর্ত্তন করিলে কি করাইলে, তাহার দুইশত টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

Justices empowered to make drains from houses which are not properly drained

199 If any house or land within the Town and within a reasonable distance of a sewer fit for use, or of some tidal river or other place at which the Justices are empowered to empty their sewers, be at any time not drained to the satisfaction of the Justices by sufficient drains or pipes communicating with some sewer, tidal river or other place as aforesaid, the Justices may, if the owner neglects to do so within fifteen days after notice, construct or lay through or from such house or land, covered drains, or pipes, of such materials, of such size, at such level and with such fall as they shall think necessary for the complete draining of such house or land,

কোন ঘরের উপযুক্ত পয়ঃ নালা না থাকিলে জষ্টিসদের করিয়া দিবার ক্ষমতার কথা।

১৯৯ ধারা। নগরের অন্তর্গত কোন ঘর কি জমী কর্ম্মের উপযুক্ত কোন নর দমাহইতে, কিম্বা জষ্টিসেরা যাহার মধ্যে আপনাদের নরদমার জল ফেলাইতে পারেন, জোয়ার ভাটার এমত নদী কি অন্য স্থানহইতে যুক্তিমতে অদূরে থাকিলেও, যদি সেই নরদমার কিম্বা জোয়ার ভাটার নদীতে কি পূর্ব্বোক্ত স্থানে জষ্টিসদের সন্তোষমতে ঐ ভূমির জল বাহির হইয়া যাইবার উপযুক্ত পয়ঃনালা কি নল না থাকে, তবে জষ্টিসদের স্থানে নোটিস পাইলে পর পঞ্চদশ দিনের মধ্যে ঐ ভূস্বামী কিছু না করিলে, জষ্টিসেরা ঐ ঘরের কি ভূমির জল বাহির হইবার নিমিত্ত যে দ্রব্যের যে পরিমাণের যে মাটাম ধরিয়া ও যত ঢালু করিয়া পয়ঃনালা কি নল করা আবশ্যক জ্ঞান করেন, সেই দ্রব্যে সেই পরিমাণের আবৃত পয়ঃনালা কি নল সেই মাটাম ধরিয়া ও তদ্রূপে ঢালু করিয়া নির্ম্মাণ করিতে কি বসাইতে পারিবেন।

and the expenses thereby incurred shall be paid by the owner

তাহাতে যে খরচ লাগে স্বামির তাহা দিতে হইবে ইতি।

Justices may construct certain portions of drains under public drains and streets

**200** The Justices themselves may construct and lay down such portions of the drains mentioned in sections one hundred and ninety four, one hundred and ninety nine, two hundred and two, and two hundred and forty seven, as may be carried through or under any public drain, aqueduct, or street, and the expenses thereby incurred shall be paid by the owner

সরকারী নরদমার ও পথের নীচে নরদমার কোন অংশ জষ্টিসদের গাঁথিতে পারিবার কথা।

২০০ ধারা। ১৯৪ ও ১৯৯ ও ২০২ ও ২৪৭ ধারায় যেং পয়ঃনালার কথা লেখা আছে, তাহার কোন অংশ সরকারী কোন নরদমার কি পয়ঃনালার কি রাস্তার মধ্য কি নীচে দিয়া করিতে হইলে, জষ্টিসেরা সেই অংশ গাঁথিতে ও প্রস্তুত করিয়া দিতে পারিবেন, ও তাহা করিতে যে খরচ লাগে স্বামির তাহা দিতে হইবে ইতি।

Supervision of certain works

**201** The Justices may cause the works mentioned in sections one hundred and ninety four, one hundred and ninety nine, and two hundred and two and two hundred and forty seven to be supervised while in progress, and from time to time during their execution to order such reasonable alterations therein, additions thereto, and abandonment of part or parts thereof, as may to the Justices appear, on the fuller knowledge afforded by the opening of the ground, requisite to secure the complete and satisfactory execution of such works as aforesaid

কোনং কার্য্যের তত্ত্বাবধারণের কথা।

২০১ ধারা। ১৯৪ ১৯৯ ২০২ ও ২৪৭ ধারায় যেং কার্য্যের কথা লেখা আছে সেইং কার্য্য যৎকালে করা যাইতেছে জষ্টিসেরা তৎকালে তাহার তত্ত্বাবধারণ করাইতে পারিবেন, এবং ঐ সকল কার্য্য শুদ্ধরূপে ও সন্তোষমতে সম্পাদন করা যায় এই কারণে ঐ কার্য্য চলন সময়ে তাঁহারা মাটি খুড়িয়া দেখিয়া উপযুক্তমতে বুঝিয়া যুক্তিমতে তাহার যেরূপে পরিবর্ত্তন কিম্বা বৃদ্ধি করা কি তাহার যে অংশ ত্যাগ করা উচিত বোধ করেন সময়েং তাহার আজ্ঞা করিতে পারিবেন ইতি।

Group or block of houses &c may be drained by a combined operation

**202** If it appear to the Justices that a group or block of houses may be drained or improved more economically or advantageously in combination than separately, and a sewer of sufficient size already exists, or is about to be constructed, within one hundred feet of any part of such group or block of houses, the Justices may cause such group or block of houses to be drained and improved by a combined operation

গৃহাদি একত্র গাঁথা গেলে তাহার পয়ঃনালা সংযোগ ভাবে করিবার কথা।

২০২ ধারা। কএকটা, ঘর একত্র গাঁথা যাওয়াতে তাহার একং ঘরের স্বতন্ত্র পয়ঃনালা না করিয়া সংযোগ ভাবে জল বাহির হইবার ও ঘর উৎকৃষ্ট করিবার উপায় করা গেলে অনেক খরচও বাঁচিতে উপকারও হইতে পারে, জষ্টিসদের এমত বিবেচনা থাকিলে, ও সেই ঘর সকলের কোন অংশ হইতে এক শত ফুট অন্তর উপযুক্ত পরিমাণের নরদমা থাকিলে কি নির্ম্মাণ করিবার কল্পনা হইলে, জষ্টিসেরা ঐ সকল ঘরের জল বাহির হইবার ও সেই ঘর উৎকৃষ্ট করিবার একি সাধারণ উপায় করিয়া দিতে পারিবেন।

and the expenses thereby incurred shall be paid by the owners of such houses in such proportions as shall to the Justices seem fit

তাহাতে যে খরচ লাগে জষ্টিসেরা অংশাংশমতে যত করিয়া দিতে নিরূপণ করেন ঐ ঘরের স্বামিদের ঐ খরচের সেই অংশ দিতে হইবে ইতি।

Sewers in streets to be covered with traps &c

**203** All sewers and drains in streets (public or otherwise), shall be provided by the Justices, or by the persons to whom they severally belong, with proper traps or other coverings or means of ventilation, so as to prevent stench

রাস্তায় যে নরদমা থাকে তাহার উপর কপাট দিবার কথা।

২০৩ ধারা। রাস্তায় যে নরদমা কি পয়ঃনালা থাকে, তাহা সরকারী কি ব্যক্তি বিশেষের হউক, ঐ নরদমা কি পয়ঃনালাহইতে দুর্গন্ধ বাহির না হয় এই কারণে জষ্টিসেরা, কিম্বা তাহা যেং ব্যক্তির হয় তাঁহারা, তাহার উপর কপাট কি অন্য প্রকারের আবরণ কিম্বা বাতাস খেলিবার অন্য প্রকারের উপায় করিয়া দিবেন।

If the owner of any private sewer or drain shall, for ten days after notice given to him by the Justices, neglect or delay to provide proper traps or coverings or means of ventilation as

সাধারণ কোন ব্যক্তির যে নরদমা কি পয়ঃনালা থাকে জষ্টিসেরা তাহার স্বামিকে নোটিস দিলে পর তিনি দশ দিনের মধ্যে সেই প্রকারের কপাট কি আবরণ কি বাতাস খেলিবার অন্য উপায় করিয়া না

aforesaid, the Justices may forthwith provide and apply the same,

and the expenses thereby incurred shall be paid by the owner

204 The Justices may erect on, or fix to, any house such pipes as they may deem necessary for the proper ventilation of the sewers belonging to them, and such pipes shall be carried to a height of not less than six feet above the highest part of the house, and erected so as not to occasion any nuisance or inconvenience to any house in the neighbourhood

Power of Justices to erect or affix to buildings pipes for ventilation of sewers

205 All branch drains as well within as without the house or land to which they belong and all privies and cess pools within the Town shall be under the survey and control of the Justices and shall be altered supplied with water connected with a sewer repaired stopped up demolished and kept in proper order at the costs and charges of the owner of the house or land to which the same belong, or for the use of which they are constructed or continued

Branch drains, privies, &c. to be under the control of the Justices and to be kept in good order by the owner

and if the owner of any house or land to which any such drain, privy, or cess pool belongs neglect, during eight days after notice in writing for that purpose, to alter lay water to connect with a sewer, repair stop up demolish or put in good order the same in the manner required by the Justices the Justices may cause such drain privy, or cess pool to be altered supplied with water connected with a sewer, repaired stopped up, demolished, or put in good order

and the expenses thereby incurred shall be paid by the owner

206 If any branch drain, privy, or cess pool be constructed contrary to the directions and regulations of the Justices, or contrary to the provisions of this Act or if any person, without the consent of the Justices, constructs, re builds, or unstops, any branch drain, privy or cess pool which has been ordered by them to be demolished or stopped up, or not to be made the Justices may cause such amendment or alteration to be made in any such drain, privy, or cess pool, as they think fit,

Justices may alter any drains, &c. made contrary to their orders

and the expenses thereby incurred shall be paid by the person by whom such drain privy,

দিলে কি দিতে বিলম্ব করিলে, জষ্টিসেরা তৎকালে তাহা আনাইয়া লাগাইয়া দিবেন,

ও তাহা করিতে যে খরচ লাগে তাহা স্বামির দিতে হইবে ইতি।

২০৪ ধারা। জষ্টিসদের যে নরদমা আছে, সেই নরদমার বাতাস খেলিতে পারে, এই নিমিত্ত তাঁহারা যে প্রকারের চুঙ্গি আবশ্যক বোধ করেন কোন ঘরের উপরে কি আড়ালে এমত চুঙ্গি বসাইতে পারিবেন সেই চুঙ্গির মুখ ঘরের অতিউচ্চ ভাগহইতেও ছয় ফুটের কম উচ্চ হইবে না ও তাহা এমন করিয়া বসাইতে হইবে যেন নিকটস্থ বাস ঘরের অনিষ্ট কি ক্লেশ না জন্মে ইতি।

নরদমার বাতাস খেলিতে পারে এই নিমিত্তে ঘরের আড়ালে জষ্টিসদের চুঙ্গি বসাইবার ক্ষমতার কথা।

২০৫ ধারা। শাখা পয়নালা যে ঘর কি জমীসংক্রান্ত হয় তাহা ঘরের কি জমীর মধ্যে কি বাহিরেও থাকিলে, তাহা ও নগরের মধ্যে যত পায়খানা ও ঝাঁজাকুণ্ড থাকে তাহা জষ্টিসদের দৃষ্টির ও তত্ত্বের অধীনে থাকিবে। ও তাহা যে জমী-সম্পর্কীয় হয় কিম্বা যে জমীর নিমিত্ত প্রস্তুত করা কি রাখা গিয়া থাকে সেই জমীর স্বামির খরচে ও দায়ে পরিবর্ত্তন করা যাইবে কি জল দেওয়া যাইবে কিম্বা বড় নরদমার সঙ্গে সংযোগ করিয়া দেওয়া যাইবে কি মেরামত কি বন্ধ কি নষ্ট করা কিম্বা পরিষ্কার করিয়া রাখা যাইবে।

শাখা পয়নালা পায়খানা প্রভৃতি জষ্টিসদের তত্ত্বাধীনে থাকার ও স্বামিদের পরিষ্কার রাখিতে হইবার কথা।

তদ্রূপ কোন পয়নালা কি পায়খানা কি ঝাঁজাকুণ্ড যে জমীসংক্রান্ত হয়, জষ্টিসেরা সেই জমীর স্বামির নামে নোটিস লিখিয়া দিয়া তাহা যে প্রকারে পরিবর্ত্তন করিতে কি জল যোগাইয়া দিতে কি বড় নরদমার সঙ্গে যোগ করিয়া দেওয়া যাইতে কি মেরামত কি বন্ধ কি নষ্ট করিতে কি পরিষ্কার রাখিতে আজ্ঞা করেন ঐ স্বামী আট দিনের মধ্যে তাহা না করিলে, জষ্টিসেরাই ঐ পয়নালা কি পায়খানা কি ঝাঁজাকুণ্ড পরিবর্ত্তন করিতে কি তাহাতে জল আনাইতে কিম্বা বড় নরদমার সঙ্গে সংযোগ করাইতে কি মেরামত কি বন্ধ কি নষ্ট করিতে কি পরিষ্কার করাইয়া দিতে পারিবেন।

ও তাহা করিতে যে খরচ লাগে স্বামির তাহা দিতে হইবে ইতি।

২০৬ ধারা। জষ্টিসেরা যে আজ্ঞা কি বিধান করেন, কোন শাখা পয়নালা কি পায়খানা কি ঝাঁজাকুণ্ড তাহার বিপরীতভাবে কিম্বা এই আইনের বিধানের বিপরীতভাবে প্রস্তুত করা গেলে, কিম্বা জষ্টিসেরা শাখা পয়নালা কি পায়খানা কি ঝাঁজাকুণ্ড নষ্ট কি বন্ধ করিতে কি প্রস্তুত না করিতে আজ্ঞা করিলে কোন ব্যক্তি তাঁহাদের অনুমতি না লইয়া তাহা প্রস্তুত করিলে কি পুনরায় গাঁথিয়া কি খুলিয়া দিলে জষ্টিসেরা তাহার যদ্রূপে পরিবর্ত্তন কি মেরামত করা উচিত জ্ঞান করেন তাহা করাইয়া দিবেন।

কোন ব্যক্তি জষ্টিসদের আজ্ঞার বিপরীতভাবে পয়নালা প্রভৃতি প্রস্তুত করিলে তাহার পরিবর্ত্তন করিবার ক্ষমতার কথা।

তাহা করিতে যে খরচ লাগে, যে ব্যক্তি ঐ পয়নালা কি পায়খানা কি ঝাঁজাকুণ্ড অনুপযুক্তরূপে প্রস্তুত

or cess-pool was improperly constructed, re-built, or unstopped.

Penalty for permitting, &c. drains contrary to the orders of the Justices.

**207** Whoever constructs any such drain, privy, or cess-pool, after the commencement of this Act, contrary to the directions and regulations of the Justices, or contrary to the provisions of this Act, or, without the consent of the Justices, constructs, re-builds, or unstops any drain, privy, or cess-pool which has been ordered by them to be demolished or stopped up, or not to be made, shall be liable to a fine not exceeding fifty rupees

Inspection of drains privies, and cess-pools

**208** The Justices, or any Officer authorized by them in that behalf, may inspect any branch drain, privy or cess pool and for that purpose, at any time between sunrise and sunset, after one hour's notice in writing to the occupier of the house or land to which such drain, privy, or cess-pool is attached, may enter upon such house or land with such assistants and workmen as are necessary, and cause the ground to be opened where they or he may think fit, doing as little damage as may be

and if, upon such inspection, it appears that such drain, privy, or cess pool is not in good order and condition, or that it has been constructed contrary to the provisions of this Act, the expenses of such inspection shall be paid by the person to whom such drain, privy, or cess pool may belong,

but if the drain, privy, or cess pool be found to be in proper order and condition, and not to have been constructed in violation of the provisions of this Act, the Justices or Officer as aforesaid shall cause the ground to be closed and made good as soon as may be, and the expenses of opening, closing, and making good such drain, privy, or cess-pool, shall in that case be paid by the Justices

Provided that nothing hereinbefore contained shall authorise an entry into any room appropriated for the zenana or residence of women, which by the custom of the country is considered private, except by the agency of women

Penalty for throwing rubbish into sewers.

**209.** Whoever throws or puts, or permits his servants to throw or put, any earth, dirt, ashes, garden, kitchen, or stable, refuse, or any broken glass or earthen-ware, or other rubbish, or, until suitable sewers shall be provided, any

করিলেন কি পুনর্ব্বার গাঁথিয়া কি খুলিয়া দিলেন তাঁহারই সেই খরচ দিতে হইবে ইতি।

কোন ব্যক্তি জষ্টিসদের আজ্ঞার বিপরীত ভাবে পয়ঃপ্রণালী প্রস্তুত কি পরিবর্ত্তন করিলে দণ্ডের কথা।

২০৭ ধারা। এই আইন প্রচলিত হইবার পর, জষ্টিসেরা যে আদেশ কি বিধি করেন, কোন ব্যক্তি তদ্বিপরীতে কিম্বা এই আইনের বিধানের বিপরীতে উক্ত কোন পয়ঃপ্রণালী কি পায়খানা কি খাঁসতাকুড় করিলে, কিম্বা জষ্টিসেরা যে পয়ঃপ্রণালী কি পায়খানা কি খাঁসতাকুড় নষ্ট কি বন্ধ করিতে কি প্রস্তুত না করিতে আজ্ঞা করিলেন কোন ব্যক্তি তাঁহাদের অনুমতি বিনা তাহা নির্ম্মিত করিলে কি পুনর্ব্বার গাঁথিয়া দিলে কি খুলিয়া দিলে, তাহার পঞ্চাশ টাকার অনধিক দণ্ড হইবে ইতি।

পয়ঃপ্রণালী ও পায়খানা ও খাঁসতাকুড় দেখিয়া লইবার কথা।

২০৮ ধারা। জষ্টিসেরা কিম্বা এই কার্য্যার্থে তাঁহাদের নিযুক্ত কোন কার্য্যকারক কোন শাখা পয়ঃপ্রণালী কি পায়খানা কি খাঁসতাকুড় দেখিয়া লইতে পারিবেন। তদর্থে ঐ পয়ঃপ্রণালী কি পায়খানা কি খাঁসতাকুড় যে ঘর কি ভূমি সংক্রান্ত হয় তিনি সূর্য্যের উদয় ও অস্ত হইবার মধ্যে কোন সময়ে ঐ স্থানের স্বামির নামে এক ঘণ্টা থাকিতে নোটিস লিখিয়া, যত জন সহকারির ও কর্ম্মকারকের প্রয়োজন থাকে তত জনকে সঙ্গে লইয়া ঐ জমীতে গিয়া, তিনি কি তাঁহারা যে স্থানে উচিত বোধ করেন সেই স্থানে সাধ্যমতে যৎসামান্য হানি করিয়া মাটি খুঁড়িয়া দেখিতে পারিবেন।

তাহা দেখিলে সেই পয়ঃপ্রণালী কি পায়খানা কি খাঁসতাকুড় ভালমতে পরিষ্কার রাখা যায় নাই, কিম্বা আইনের বিধানের বিপক্ষ ভাবে প্রস্তুত করা গিয়াছিল, ইহা দেখিতে পাইলে, ঐ পয়ঃপ্রণালী কি পায়খানা কি খাঁসতাকুড় যে ব্যক্তির হয় তাঁহারই সেই দেখিয়া লওয়ার খরচ দিতে হইবে।

কিন্তু ঐ পয়ঃপ্রণালী কি পায়খানা কি খাঁসতাকুড় ভালমতে পরিষ্কার রাখা গিয়াছে ও আইনের বিধান লঙ্ঘন করিয়া প্রস্তুত করা যায় নাই ইহা দেখিতে পাইলে, জষ্টিসেরা কিম্বা পূর্ব্বোক্ত কার্য্যকারক সাধ্যমতে ত্বরায় ঐ মাটি ভরাট করিয়া দিয়া পূর্ব্ববৎ করাইয়া দিবেন। তদ্রূপ স্থলে ঐ মাটি খুঁড়িয়া ও পুনর্ব্বার ভরাট করিয়া দিবার ও সেই পয়ঃপ্রণালী ও পায়খানা ও খাঁসতাকুড় পূর্ব্ববৎ করাইয়া দিবার খরচ জষ্টিসদের দিতে হইবে।

কিন্তু জানানা অর্থাৎ স্ত্রীলোকদের বাস করিবার যে ঘর দেশাচারমতে অন্তঃপুর জ্ঞান হয়, ইহার পূর্ব্বে লিখিত কোন কথার বলে কেবল স্ত্রীলোক ভিন্ন কোন ব্যক্তির সেই ঘরে প্রবেশ করিবার অনুমতি নাই ইতি।

বড় নরদমায় রাবিশ ফেলিবার দণ্ডের কথা।

২০৯ ধারা। জষ্টিসদের ছোট বড় কোন নরদমায় কিম্বা তাহার সঙ্গে অন্য যে নরদমার সংযোগ থাকে কোন ব্যক্তি তাহার মধ্যে মাটি কি মল কি ছাই কিম্বা বাগানের কি রান্না ঘরের কি আস্তাবলের জঞ্জাল কি ভাঙ্গাকেলাস কি মাটির পাত্র

night-soil, into any sewer or drain belonging to the Justices, or into any drain communicating therewith, shall be liable to a fine not exceeding fifty rupees for every such offence, and to a further fine, not exceeding thirty rupees, for each day during which the offense is continued after he has been convicted of such offence.

No latrine to be constructed within fifty feet of a tank

210. No person shall, without the permission of the Justices in writing construct or keep any latrine, urinal, cess-pool, house drain, or other receptacle for filth, sewage, house drainage, or other offensive matter, within fifty feet of any public tank, or a tank which the inhabitants of any locality are entitled to use. Any person upon whose land any latrine, urinal, cess pool, house-drain, or other receptacle so situated shall be now existing or hereafter constructed shall remove the same within forty eight hours of the receipt of a written notice from the Justices.

Penalty

211. Any person failing to comply with the notice mentioned in the last preceding section shall be liable to a fine not exceeding twenty rupees, and to a further fine, not exceeding three rupees, for every day that the latrine, urinal, cess pool, house drain, or other receptacle remains within the limits aforesaid.

PART III.—*Of General Conservancy*

Removal of night soil

212. The Justices, from time to time, may appoint

(*a*) the hours within which night soil or other offensive matter may be removed;

(*b*) the kind of cart or other receptacle in which it may be removed;

(*c*) the route by which such cart or receptacle shall proceed.

Penalty

213. When the Justices have fixed such hours and given public notice thereof whoever removes or causes to be removed along any street (public or otherwise) any such offensive matter at any time, except within the hours so fixed, and also, whoever

at any time, whether such hours have been fixed by the Justices or not, uses for any such purpose any cart, carriage, or other receptacle or vessel, other than that approved and sanctioned

কি অন্য রাখিলে, কিম্বা বিশেষ মতে উপযুক্ত নরদমা প্রস্তুত না করা যায় তত দিন ময়লাদি ফেলিলে কি রাখিলে কিম্বা আপন চাকরদিগকে ফেলিতে কি রাখিতে দিলে, উক্ত প্রত্যেক অপরাধের জন্যে তাঁহার পঞ্চাশ টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে, ও তাঁহার ঐ অপরাধ নির্ণয় হইলে পর আর যত দিন ঐ অপরাধ করা গিয়া থাকে, দিন প্রতি তাঁহার আর পঞ্চাশ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

পুষ্করিণী হইতে পঞ্চাশ ফুট পরিমাণ স্থানের মধ্যে পায়খানা করিতে না হইবার কথা।

২১০ ধারা। সরকারী কোন পুষ্করিণী কিম্বা কোন স্থানবাসি লোকদের যে পুষ্করিণীর জল ব্যবহার করিতে অধিকার থাকে, এমত কোন পুষ্করিণীহইতে পঞ্চাশ ফুট পরিমাণ স্থানের মধ্যে কোন ব্যক্তি জষ্টিসদের লিখিত অনুমতি না পাইয়া কোন পায়খানা কি মূত্রকুণ্ড কি আঁসতাকুড় কি ঘরের নরদমা করিতে কিম্বা জঞ্জাল কি নরদমার কি ঘরের নরদমার ময়লা জল কি অন্য দুর্গন্ধ দ্রব্য ফেলিবার জন্য আধার করিতে পাইবে না। সেইরূপ পুষ্করিণীর নিকট যাঁহার জমীতে এক্ষণে পায়খানা কি মূত্রকুণ্ড কি আঁসতাকুড় কি ঘরের নরদমা কি অন্য আধার আছে কি পরে করা যাইবে, তিনি জষ্টিসদের স্থানে লিখিত নোটিস পাইলে পর ৪৮ ঘণ্টার মধ্যে তাহা সরাইয়া লইবেন ইতি।

দণ্ডের কথা।

২১১ ধারা। ইহার পূর্ব্ব ধারায় যে নোটিসের কথা আছে, কোন ব্যক্তি সেই নোটিস অনুসারে কর্ম্ম না করিলে তাহার বিশ টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে ও সেই পায়খানা কি মূত্রকুণ্ড কি আঁসতাকুড় কি ঘরের নরদমা কি অন্য আধার যত দিন সেই সীমার মধ্যে থাকে, দিনপ্রতি তাহার তিন টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

তৃতীয় পরিচ্ছেদ।—সাধারণমতে পরিষ্কার রাখিবার কথা।

মল স্থানান্তর করিবার কথা।

২১২ ধারা। জষ্টিসেরা সময়ে২ এই২ বিষয় স্থির করিতে পারিবেন,

(ক) মল প্রভৃতি দুর্গন্ধজনক বিষয় যে২ ঘণ্টার মধ্যে স্থানান্তর করিয়া ফেলা যাইবে তাহা।

(খ) যে প্রকারের গাড়ীতে কি অন্য আধারে করিয়া তাহা স্থানান্তর করা যাইবে তাহা।

(গ) ঐ গাড়ী কি আধার যে২ পথ দিয়া লইয়া যাওয়া যাইবে তাহা ইতি।

দণ্ডের কথা।

২১৩ ধারা। জষ্টিসেরা যে২ ঘণ্টা নিরূপণ করেন সেই২ ঘণ্টার নোটিস দিলে পর কোন ব্যক্তি সেই নিরূপিত ঘণ্টা ছাড়া অন্য সময়ের মধ্যে সরকারী কি অন্য কোন রাস্তা দিয়া দুর্গন্ধজনক তদ্রূপ কোন দ্রব্য স্থানান্তর করিলে কি করাইলে,

এবং জষ্টিসেরা সেই২ ঘণ্টা নিরূপণ করুন কি নাই করুন তাঁহারা যে প্রকারের গাড়ীর কি আধারের কি পাত্রের ব্যবহার হইবার অনুমতি দিলেন, কোন ব্যক্তি কোন সময়ে সেই প্রকারের গাড়ী কি আধার কি পাত্র

by the Justices, or slops or spills any such offensive matter in the removal thereof, or

ছাড়া অন্য প্রকারের পাত্র করিয়া ঐ দুর্গন্ধজনক দ্রব্য স্থানান্তর করিয়া তাহা ঝরিয়া কি খরিয়া পড়িতে দিলে, কিম্বা

does not carefully sweep and clean every place in which any such offensive matter has been slopped or spilled, or

ঐ দুর্গন্ধজনকদ্রব্য যেং স্থানে ঝরিয়া কি খরিয়া পড়িল, ঝাঁটা দিয়া সেই স্থান পরিষ্কার না করিলে,

places or sets down in any public place any vessel containing such offensive matter,

কিম্বা ঐ দুর্গন্ধজনক দ্রব্য যে পাত্রে থাকে তাহা সরকারী কোন স্থানে রাখিলে কি নামাইয়া রাখিলে, কিম্বা

or drives, or takes, or causes to be driven, or taken, any cart, carriage, receptacle, or vessel used for any such purpose as aforesaid, through any street (public or otherwise), or by any route other than, from time to time, by public notice appointed for that purpose by the Justices, shall be liable to a fine not exceeding twenty rupees for every such offence

জষ্টিসেরা প্রকাশরূপে নোটিস দিয়া সময়েং যে পথ দিয়া যাইবার অনুমতি দেন কোন ব্যক্তি সেই পথ ছাড়া সরকারী কি অন্য রাস্তায় ঐ প্রকারের দুর্গন্ধজনক দ্রব্য লইয়া যাইবার কোন গাড়ী কি আধার কি পাত্র আপনি কি অন্যের দ্বারা চালাইলে কি লইয়া গেলে, উক্ত অপরাধের জন্যে তাহার বিশ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

Places of deposit for filth

214 The Justices shall, from time to time, appoint or provide places for the deposit of dust dirt, filth, and any other refuse whatsoever collected and removed in accordance with this Act and for keeping all cattle, carts, implements, and other things required for the above or any of the purposes of this Act

যেং স্থানে মল ফেলা যাইবে তাহার কথা।

২১৪ ধারা। এই আইনমতে ধুলা, মল, জঞ্জাল প্রভৃতি যে ওঁচলা দ্রব্য জড় করিয়া স্থানান্তর করা যাইবে জষ্টিসেরা সময়েং তাহা ফেলিয়া রাখিবার এবং এই আইনের উক্ত কি অন্য কার্য্যের নিমিত্তে যে সকল জন্তুর ও গাড়ীর ও হাতিয়ারের ও অন্য দ্রব্যের প্রয়োজন হয় তাহা রাখিবার স্থান নিরূপণ বা স্থির করিয়া দিবেন ইতি।

Penalty

215 Whoever, being the occupier of any house or land, keeps or suffers to be kept any dirt, dust, filth, or refuse of any kind whatsoever for more than twenty four hours, otherwise than in a proper receptacle, or suffers such receptacle to be in a filthy or noxious state, shall be liable to a fine not exceeding fifty rupees, and to a further fine, not exceeding thirty rupees, for each day during which the offence is continued after he has been convicted of such offence

দণ্ডের কথা।

২১৫ ধারা। কোন ব্যক্তি ঘরের কি ভূমির প্রজা হইয়া উপযুক্ত আধার ছাড়া কোন স্থানে চব্বিশ ঘণ্টার অধিক কাল কোন মল কি ধুলা কি জঞ্জাল কি কোন প্রকারের ওঁচলা রাখিলে কি থাকিতে দিলে, কিম্বা সেই আধার ময়লা কি দুর্গন্ধজনক অবস্থায় থাকিতে দিলে তাহার পঞ্চাশ টাকার অনধিক দণ্ড হইবে, ও ঐ অপরাধ নির্ণয় হইলে পর যত দিন সেই অপরাধ করিতে থাকে তাহার দিনপ্রতি আর ত্রিশ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

Filth and refuse to be the property of the Justices

216 All dirt, dust, filth, and any other refuse whatsoever, collected from the streets (public or otherwise), houses, privies, sewers, and cess-pools shall belong to the Justices, who may sell or dispose of the same as they may think proper, and the money arising from the sale thereof shall form part of the Municipal Fund

মল ও ওঁচলা সকল জষ্টিসদের সম্পত্তি হইবার কথা।

২১৬ ধারা। সরকারী কি অন্য রাস্তা ও ঘর ও পায়খানা ও নরদমা ও খাঁদখন্দ হইতে যে সকল মল ও ধুলা ও জঞ্জাল প্রভৃতি ওঁচলা পাওয়া যায় তাহা জষ্টিসদের হইবে। তাঁহারা তাহা বিক্রয় করিতে কিম্বা তাহা লইয়া যাহা করিতে চাহেন করিতে পারিবেন। বিক্রয় করিয়া যে টাকা পাওয়া যায় তাহা মুনিসিপল ফণ্ডে জমা করিয়া দেওয়া যাইবে ইতি।

Power to shut up, secure, clear, and clean deserted houses.

217 If any house or land, by reason of abandonment, or of disputed ownership, or other cause, shall remain untenanted, and thereby become a resort of idle and disorderly persons,

ত্যক্ত ঘর বন্ধ করিয়া রক্ষা করিতে ও জঙ্গলাদি কাটিয়া ফেলিতে হইবার কথা।

২১৭ ধারা। কোন ঘর কি ভূমি ত্যক্ত হওয়াতে কিম্বা তাহার স্বামিত্ব বিষয়ে বিবাদ হওয়াতে কি অন্য কারণে, খালি থাকিলে, ও তৎপ্রযুক্ত অলস ও অনিয়মিতাচারি লোকেরা তথায় গিয়া থাকিলে,

or become in a filthy or unwholesome state,

or be complained of by any two or more of the neighbours as a nuisance,

the Justices after due enquiry may cause notice in writing to be given to the owner or to the person claiming or believed to be the owner if he be known and resident within the limits of their jurisdiction, and shall also cause such notice to be put on the door of the house or some conspicuous part of the land requiring the persons concerned therein whoever they may be to secure, enclose clean or clear the same

and if such notice shall not be complied with within eight days the Justices shall cause the necessary work to be executed and the expenses thereby incurred shall be paid by the owner, or in case of abandonment or disputed ownership by the sale of any material found upon such house or land, and the provisions of section two hundred and forty four shall be applicable to such sales

218 The Justices may provide and maintain in proper and convenient situations so as not to create a nuisance common necessaries and urinals, and shall cause the same when provided to be kept in proper order and to be daily cleansed

Common necessaries

219 The Justices may license for any period not exceeding one year such necessaries for public accommodation and such tola mehters depôts as they may from time to time think proper and may at any time on giving one month's notice cancel any license granted under this section if it shall seem proper to them to cancel it

Licensing of public necessaries and tola mehters depôts

No person shall carry on the business of a tola mehter without obtaining a license from the Justices

220 Whoever keeps any public necessary or any tola mehters depôt without a license as mentioned in the last preceding section or having a license, suffers such public necessary or tola mehters depôt to be in a filthy or noxious state shall be liable to a fine not exceeding one hundred rupees for every such offence, and to a further fine, not exceeding seventy rupees for each day during which the offence is continued after he has been convicted of such offence, and whoever shall carry on the business of a tola mehter without obtaining a license from the Justices shall be liable to a fine not exceeding twenty rupees

Penalty

কিম্বা কদর্য্য ও অস্বাস্থ্যজনক অবস্থায় থাকিলে,

কিম্বা দুই কি তদধিক জন প্রতিবাসি ঐ স্থান অনিষ্ট জনক বলিয়া জানাইলে,

জষ্টিসেরা উপযুক্তমতে অনুসন্ধান লইয়া, স্বামির নামে কিম্বা যে ব্যক্তি আপনাকে স্বামী বলিয়া দাওয়া রাখেন, কি যাঁহাকে স্বামী বলিয়া বোধ হয়, তাঁহাকে জানা গেলে ও তিনি জষ্টিসদের এলাকার সীমার মধ্যে বাস করিলে তাঁহার নামে নোটিস লিখিয়া, এবং ঘরের দ্বারে কিম্বা ভূমির প্রকাশ স্থানে নোটিস লাগাইয়া, ঐ ঘরে যাঁহারদের সম্পর্ক থাকে তাঁহারা যে কেহ হউন তাঁহাদিগকে ঐ স্থান রক্ষা করিতে ও ঘেরিয়া দিতে ও পরিষ্কার রাখিতে ও জঙ্গলাদি কাটিয়া ফেলিতে আজ্ঞা করিবেন।

আট দিনের মধ্যে সেই নোটিসমতে কার্য্য করা না গেলে জষ্টিসেরা সেই প্রয়োজনীয় কর্ম্ম করিবেন, ও তাহা করিতে যে খরচ লাগে স্বামির সেই খরচ দিতে হইবে, কিম্বা স্থান ত্যাগ করা হইলে কি স্বামিত্ববিষয়ে বিবাদ হইলে, ঐ ঘরে কি জমাতে যে সরঞ্জাম পাওয়া যায় তাহা বিক্রয় করিয়া ঐ খরচ আদায় করা যাইবে, ও সেই বিক্রয়ের প্রতি ২৪৪ ধারার বিধান খাটিবে ইতি।

২১৮ ধারা। উপযুক্ত ও সুবিধাজনক যে স্থানে অনিষ্ট না জন্মে, জষ্টিসেরা এমত স্থানে সাধারণের মলমূত্র ত্যাগের স্থান প্রস্তুত করিয়া সাজাইয়া রাখিবেন, প্রস্তুত হইলে পর তাহা সুধারামতে ও পরিষ্কার ভাবে রাখিবেন ইতি।

সাধারণের পায়খানার কথা।

২১৯ ধারা। জষ্টিসেরা সাধারণ লোকদের ঐ পায়খানার জন্যে ও টৌলার মেহতরদের যে আড্ডা সময়ের উচিত জ্ঞান করেন তাহার জন্যে এক বৎসরের অনধিক কোন সময়ের লাইসেন্স দিতে পারিবেন। এবং এই ধারামতে যে লাইসেন্স দেওয়া যায় তাহা কোন সময়ে তাঁহাদের বিবেচনায় উঠাইয়া দেওয়া উচিত হইলে তাঁহারা এক মাস থাকিতে নোটিস দিয়া উঠাইয়া দিতে পারিবেন।

সাধারণ পায়খানা ও টৌলার মেহতরের আড্ডার লাইসেন্স দিবার কথা।

জষ্টিসদের স্থানে লাইসেন্স না পাইলে কোন ব্যক্তি টৌলার মেহতরের কর্ম্ম করিতে পারিবে না ইতি।

২২০ ধারা। ইহার পূর্ব্ব ধারায় যে লাইসেন্সের কথা আছে কোন ব্যক্তি সেই প্রকারের লাইসেন্স না পাইয়া সাধারণের পায়খানা কি টৌলার মেহতরের আড্ডা রাখিলে, কিম্বা লাইসেন্স পাইয়াও সাধারণের সেই পায়খানা কি টৌলার মেহতরের সেই আড্ডা মন্দ কি দুর্গন্ধজনক ভাবে থাকিতে দিলে উক্ত প্রত্যেক অপরাধের জন্যে তাহার একশত টাকার অনধিক দণ্ড হইবে, ও ঐ অপরাধ নির্ণয় হইলে পর যত দিন সেই অপরাধ করা গিয়া থাকে দিনপ্রতি তাহার আর সত্তর টাকার অনধিক দণ্ড হইতে পারিবে। কোন ব্যক্তি জষ্টিসদের স্থানে লাইসেন্স না পাইয়া টৌলার মেহতরের কর্ম্ম চালাইলে তাহার বিশ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

দণ্ডের কথা।

221 The Justices in meeting, other than an ordinary meeting, may, by advertisement in at least two of the daily newspapers published within the Town and by placards posted up in conspicuous places throughout the Town, or any portion thereof, declare that the duties usually performed by toja mehters within the boundaries specified in the aforesaid advertisement shall be performed by an establishment under the control of the Justices, and the Justices shall make suitable provision accordingly

Justices may direct performance of duties usually performed by mehters.

When the Justices have made such provision, the occupier of any house or land in respect of which such duties are performed shall be liable to pay in respect of the same such fees as may be imposed by the Justices in meeting other than an ordinary meeting and the said fees shall be recovered from such occupier as a rate under Chapter VI

২২১ ধারা। জষ্টিসেরা নিয়মিত সভাছাড়া কোন সভায় অধিষ্ঠিত হইয়া প্রকাশিত দৈনিক সম্বাদপত্রের ন্যূনকল্পে দুই খানিতে ও নগরের নানা স্থানের কিম্বা বিশেষ কোন অংশের প্রকাশ স্থানে নোটিস লাগাইয়া এই কথা প্রকাশ করিতে পারিবেন যে, নগরে টোলার মেহতরেরা যে কার্য্য করিয়া থাকে ঐ নোটিসে যেং সীমা নির্দ্দিষ্ট হইল জষ্টিসেরা সেইং সীমার মধ্যে আপনাদের আজ্ঞাধীন কর্ম্মকারকদের দ্বারা সেইং কার্য্য করাইবেন ও তদনুসারে কার্য্য হইবার উপযুক্ত বিধান করিবেন।

মেহতরেরা যেং কর্ম্ম করিয়া থাকে জষ্টিসদের সেইং কর্ম্মের আদেশ দিবার কথা।

তদ্রূপ বিধান করা গেলে পর জষ্টিসেরা নিয়মিত সভাছাড়া কোন সভায় অধিবিষ্ট হইয়া ঐ কর্ম্মের যত টাকা ফী ধার্য্য করেন যে ঘর কি ভূমি সম্পর্কে ঐ কার্য্য করা যাইবে সেই ভূমির দখিলকারের তত টাকা ফী দিতে হইবে ও ৬ অধ্যায়মতে রেট যে প্রকারে আদায় হইতে পারে প্রকার স্থানে সেই ফী সেই প্রকারে আদায় হইতে পারিবে ইতি।

222 The owner or occupier of any land having a privy on it shall have such privy shut out by a sufficient roof, and wall or fence, from the view of persons passing by or residing in the neighbourhood and no person shall keep a privy with a door or trap door opening on to any street (public or otherwise) or drain

Neglecting to enclose private privy

Every owner or occupier who shall omit to comply with, or shall commit any breach of any of the provisions of this section, shall be liable to a fine not exceeding ten rupees, and to a further fine, not exceeding five rupees, for each day the offence is continued after he has been convicted of such offence Provided that the Justices may in their discretion permit the continuance for such time as they may fix, of any such privy with a door or trap door opening on to any street (public or otherwise) where such privy already exists and does not create a nuisance

Penalty

২২২ ধারা। কোন ভূমিতে স্বামির কি প্রজার পায়খানা থাকিলে তাহার উপযুক্ত ছাদ ও দেয়াল কি বেড়া দিয়া পথিকদের ও প্রতিবাসিদের দৃষ্টিহইতে ঘেরিয়া রাখিতে হইবে। সরকারী কি অন্য রাস্তার দিগে কি নরদমার দিগে যাহার দ্বার কি কপাট খোলা থাকে কাহারও এমত পায়খানা রাখিতে হইবে না।

কোন ব্যক্তির নিজের পায়খানা বদ্ধ না করিবার কথা।

কোন স্বামী কি প্রজা এই ধারার কোন বিধানমতে কর্ম্ম না করিলে, কিম্বা এই ধারার বিধান লঙ্ঘন করিলে, তাহার দশ টাকার অনধিক দণ্ড হইবে, ও ঐ অপরাধ নির্ণয় হওলে পর আর যত দিন সেই অপরাধ করা গিয়া থাকে দিনপ্রতি তাহার আর পাঁচং টাকা দিতে হওবে। কিন্তু যাহার দ্বার বা কপাট সরকারী কি অন্য রাস্তার দিগে খোলা যায় এইরূপে এমত পায়খানা থাকিলে ও তদ্দ্বারা অনিষ্ট না হইলে জষ্টিসেরা যত দিন নিরূপণ করেন আপনাদের বিবেচনামতে তাহা তত দিন থাকিতে দিতে পারিবেন ইতি।

দণ্ডের কথা।

223 If the Justices think that any privy or additional privy should be provided for any house or land, the owner of such house or land shall, within fourteen days after notice in that behalf by the Justices, cause such privy, together with the necessary pipes, drains, and water supply, to be constructed in accordance with the requisition of such notice, and if such privy be not so constructed to the satisfaction of the Justices within such period the Justices may cause such privy, together with

Justices may cause additional privies to be provided for any land.

২২৩ ধার। কোন ঘর কি জমীন-জাত্ পায়খানা করিয়া দেওয়া কিম্বা যাহা আছে তাহার অধিক করা উচিত জষ্টিসদের এমত বিবেচনা হইলে তাঁহারা ঐ ঘরের কি জমীর স্বামিকে সেই মর্ম্মের নোটিস দিবেন, তাহা হইলে স্বামী চৌদ্দ দিনের মধ্যে ঐ নোটিস অনুসারে আবশ্যকমতে নল বসাইয়া ও নরদমা প্রস্তুত করিয়া ও জল যোগাইয়া ঐ পায়খানা প্রস্তুত করিবেন। সেই সময়ের মধ্যে জষ্টিসদের সন্তোষমতে পায়খানা প্রস্তুত না করা গেলে জষ্টিসেরাও আবশ্যকমতে নল বসাইয়া ও নরদমা প্রস্তুত করাইয়া ও জলযোগান দিয়া ঐ পায়খানা

কোন জমীতে জষ্টিসদের আরং পায়খানা করাইবার কথা।

the necessary pipes, drains, and water supply, to be so constructed, and the expenses thereby incurred shall be paid by the owner

প্রস্তুত করাইবেন। তাহা করিতে যে খরচ লাগে স্বামির তাহা দিতে হইবে ইতি।

Milkman &c. not to keep animal without license.

224 No milkman cartman, shepherd livery stable keeper, or keeper of hackney carriages shall keep any animals, sheep goats or horned cattle within the Town for the purposes of trade or business except in a place licensed by the Justices

লাইসেন্স বিনা গোয়ালা প্রভৃতির গবাদি রাখিতে না পারিবার কথা।

২২৪ ধারা। জষ্টিসেরা যে স্থানের লাইসেন্স দেন, গোয়ালা কি গরুর গাড়ীওয়ালা কি মেষপালক বা আস্তাবলওয়ালা বা ছ্যাকড়াগাড়ীওয়ালা ব্যবসায় কি কর্ম্ম চালাইবার নিমিত্ত সেই স্থানছাড়া নগরের কোন স্থানে কোন জন্তু কি মেষ কি ছাগল কি গোরু রাখিতে পারিবেন না।

Such license shall be taken out half yearly on the first day of January and the first day of July in every year

ছয়২ মাসে অর্থাৎ প্রতিবৎসর জানুআরি মাসের ১ তারিখে ও জুলাই মাসের ১ তারিখে ঐ লাইসেন্স লইতে হইবে।

It shall be in the discretion of the Justices in meeting to grant any such license subject to such conditions as they may think fit and impose a fee not exceeding five rupees in respect of the same

জষ্টিসেরা যেং নিয়ম করা উচিত বোধ করেন আপনাদের বিবেচনামতে সেইং নিয়ম করিয়া ঐ লাইসেন্স দিতে পারিবেন ও তাহার জন্যে ৫ টাকার অধিক ফি লইবেন না ইতি।

Penalty.

225 Whoever being a milkman cartman shepherd livery stable keeper or keeper of hackney carriages keeps any animals sheep, goats or horned cattle without such license, shall be liable to a fine not exceeding one hundred rupees and to a further fine not exceeding twenty rupees for each day during which the offence is continued after he has been convicted of such offence

দণ্ডের কথা।

২২৫ ধারা। কোন গোয়ালা কি গোরুর গাড়ীওয়ালা কি মেষপালক কি আস্তাবলওয়ালা কি ছ্যাকড়াগাড়ীওয়ালা সেই প্রকারের লাইসেন্স না পাইয়া কোন জন্তু কি মেষ কি ছাগল কি গোরু রাখিলে তাহার এক শত টাকার অনধিক দণ্ড হইবে ও তাহার সেই অপরাধ নির্ণয় হইলে পর আর যত দিন সেই অপরাধ করা যাইতে থাকে দিন প্রতি তাহার আর বিশ টাকা দণ্ড হইতে পারিবে ইতি।

Penalty.

226 Whoever being the holder of a license under section two hundred and twenty four, breaks the conditions of such license, shall be liable to a fine not exceeding fifty rupees, and to a further fine not exceeding ten rupees, for each day during which the offence is continued after he has been convicted of such offence

দণ্ডের কথা।

২২৬ ধারা। কোন ব্যক্তি ২২৪ ধারামতে লাইসেন্স পাইয়া ঐ লাইসেন্সের নিয়ম লঙ্ঘন করিলে, তাহার পঞ্চাশ টাকার অনধিক দণ্ড হইবে, ও তাহার সেই অপরাধ নির্ণয় হইলে পর যত দিন ঐ অপরাধ করিতে থাকে দিন প্রতি তাহার আর দশ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

Regulating pig styes, keeping of cattle.

227 No person shall keep any pig stye within the Town to the front of any street (public or otherwise) not being shut out therefrom by a sufficient wall or fence, and no person shall keep within the town, without the permission of the Justices, more than ten pigs, or more than twenty sheep or goats

শূকরের খোঁয়াড় ও মেষ ও গবাদি রাখিবার কথা।

২২৭ ধারা। শূকরের যে খোঁয়াড়ের দ্বার সরকারী কি অন্য রাস্তার দিগে থাকে উপযুক্ত বেড়া কি দেয়াল দিয়া তাহা ঐ রাস্তার দিগে ঘেরা না থাকিলে কোন ব্যক্তি নগরের মধ্যে শূকরের এমত খোঁয়াড় রাখিতে পারিবে না, এবং জষ্টিসদের অনুমতি না পাইলে কোন ব্যক্তি নগরের মধ্যে দশটা শূকরের কি কুড়িটা মেষের কি ছাগলের অধিক রাখিতে পারিবে না ইতি।

Penalty

228 Whoever keeps any pig stye, pigs sheep or goats contrary to the provisions of the last preceding section shall be liable to a fine not exceeding fifty rupees and to a further fine, not exceeding thirty rupees for each day during which the offence is continued after he has been convicted of such offence

দণ্ডের কথা।

২২৮ ধারা। ইহার পূর্ব্ব ধারার যে বিধান আছে কোন ব্যক্তি সেই বিধানের বিপক্ষে শূকরের খোঁয়াড় কি শূকর কি মেষ কি ছাগল রাখিলে তাহার পঞ্চাশ টাকার অনধিক দণ্ড হইবে, ও সেই অপরাধ নির্ণয় হইলে পর আর যত দিন সেই অপরাধ করিতে থাকে দিন প্রতি তাহার আর ত্রিশ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

**229** When the pavement or surface of any public street, or when any sewer or drain, shall be opened or broken up by the Justices, they shall, with all convenient speed, complete the work on account of which the same shall have been broken up, and fill in the ground, and make good the pavement and surface, and the sewer or drain so opened or broken up, and carry away the rubbish occasioned thereby and shall, in the meantime, cause the place where such pavement or surface shall be so opened or broken up to be fenced and guarded and sufficiently lighted during the night

*Justices breaking up street to restore the same with all convenient speed*

২২৯ ধারা। জষ্টিসেরা কোন সরকারী রাস্তার বসান পাতর কি উপরি ভাগ কিম্বা কোন নরদমা কি পয়ঃপ্রণালী খুলিয়া কি খুঁড়িয়া দেওয়াইলে যে কর্ম্মের নিমিত্ত তাহা খুলিয়া দেন সেই কর্ম্ম সমাধা হইলে তাঁহারা সুবিধামতে ত্বরায় মাটি ভরাট করিয়া দিবেন, ও রাস্তার যে পাতর ও উপরিভাগ ও যে নরদমা কি পয়ঃপ্রণালী খুলিয়া কি খুঁড়িয়া দেওয়াইলেন, তাহা ভাল করিয়া দিলে পর যে রাবিশ জমা থাকে তাহা স্থানান্তর করাইয়া দিবেন, ইতিমধ্যে পাতর কি উপরিভাগ যে স্থানে তোলা কি খুলিয়া দেওয়া যায় সেই স্থানে বেড়া দিবেন ও রক্ষা করিবেন ও রাত্রিতে উপযুক্ত আলো দিবেন ইতি।

*জষ্টিসেরা রাস্তা খুঁড়াইয়া দিলে ত্বরায় ভরাট করিয়া দিতে হইবার কথা।*

**230** If the Justices deem it necessary for the purposes of this Act to raise, sink or otherwise alter the situation of any water pipe or gas pipe, or other water works or gas works laid in any street (public or otherwise) they may from time to time, by notice in writing require the person to whom any such pipes or works belong, or under whose control they may be, to cause forthwith or as soon as conveniently may be, any such pipes or works to be raised, sunk or otherwise altered in position, in such manner as the Justices direct

*[illegible] water pipes may [illegible] altered by the Justices*

২৩০ ধারা। নীচে জলের কি গ্যাসের যে নল, কিম্বা জল কি গ্যাসসম্পর্কীয় অন্য যে বিষয় সরকারী রাস্তায় বসান থাকে, জষ্টিসেরা এই আইনের কার্য্যের নিমিত্ত সেই নলাদি তুলিয়া কি আরো নীচু করিয়া দেওয়া কি পরিবর্ত্তন করা আবশ্যক জ্ঞান করিলে সেই নল কি বিষয় যাহার আছে কি যে ব্যক্তির তত্ত্বাবধানে থাকে সময়ে২ সেই ব্যক্তির নামে নোটিস লিখিয়া যদ্রূপে আদেশ করেন ঐ ব্যক্তিকে তৎক্ষণাৎ কিম্বা সুবিধামতে ত্বরা করিয়া সেইরূপে উক্ত কোন নল কি অন্য বিষয় উচ্চ কি নীচু করিয়া দিতে কিম্বা অন্য প্রকারে তাহার স্থান পরিবর্ত্তন করিতে আজ্ঞা দিতে পারিবেন।

*গ্যাসের ও জলের নল জষ্টিসদের খরচে পরিবর্ত্তন করিবার কথা।*

Such alteration shall not be such as permanently to injure such works or to prevent the water or gas from flowing as freely and conveniently as before and the expenses attending such raising sinking, or altering and full compensation for the damage done thereby shall be paid by the Justices, as well to the persons to whom such pipes or works belong, as to all other persons

*Alteration not permanently to injure works [illegible] to be at Justices' expense*

যাহাতে ঐ বিষয়ের হানি হয়, কিম্বা জল কি গ্যাস যাহাতে পূর্ব্বের ন্যায় অবাধে ও সহজে চলিয়া যাইতে না পারে এরূপে ঐ নলাদির স্থান পরিবর্ত্তন করিতে হইবে না। ও সেই নল উচ্চ কি নীচু করিয়া দিতে কি পরিবর্ত্তন করিতে যে খরচ লাগে জষ্টিসেরা তাহা দিবেন ঐ নল কি বিষয় যাহার হয় তাঁহার কিম্বা অন্য ব্যক্তির তদ্দ্বারা হানি হইলে জষ্টিসেরা সেই হানিপূরণ করিয়া দিবেন।

*নলাদির স্থান পরিবর্ত্তনে হানি না করিবার ও জষ্টিসদের খরচে করা যাইবার কথা।*

And if any dispute shall arise touching the amount or apportionment of such compensation, the same shall be settled in the manner hereinafter provided for the settlement of disputes respecting damages and expenses

*Settlement of disputes*

হানিপূরণস্বরূপ এত টাকা দিতে হইবে কি যাহার যে অংশ পাইতে হইবে, এই বিষয়ে বিবাদ হইলে, হানি ও খরচ বিষয়ক বিবাদ নিষ্পত্তি করিবার যে বিধান পশ্চাৎ লেখা যাইতেছে সেই বিধানমতে ঐ বিবাদ নিষ্পত্তি হইবে ইতি।

*বিবাদের নিষ্পত্তির কথা।*

**231** If the person to whom any such pipes or works as are mentioned in the last preceding section belong or under whose control they may be, do not proceed forthwith or as soon as conveniently may be after the receipt of the notice mentioned in the last preceding section to cause the same to be raised, sunk, or altered in such manner as the Justices require, the Justices may themselves

*If owner &c. neglect to make alterations the Justices may cause the same to be made*

২৩১ ধারা। ইহার পূর্ব্ব ধারায় যে নলের কি বিষয়ের কথা লেখা আছে তাহা যে ব্যক্তির হয় কি যাঁহার তত্ত্বাবধানে থাকে তিনি ইহার পূর্ব্ব ধারামতে নোটিস পাইলে পর অগৌণেই কিম্বা সুবিধামতে ত্বরায় জষ্টিসদের আদেশমতে উচ্চ কি নীচু করাইয়া না দিলে কি তাহার স্থান পরিবর্ত্তন না করিলে জষ্টিসেরা স্বয়ং যেমন উচিত বোধ করেন [illegible] করাইয়া কি

*স্বামিপ্রভৃতি পরিবর্ত্তন করিতে শৈথিল্য করিলে জষ্টিসদের তাহা করাইয়া দিতে পারিবার কথা।*

cause such pipes or works to be raised sunk or altered as they may think fit, provided that such works be not permanently injured thereby, or the water or gas prevented from flowing as freely and conveniently as before

232 The Justices may, at their discretion, set apart any public ghat or place (not being private property, or part of the river or river bank of the limit of Calcutta) for the purpose of being used as a bathing place

Justices may set apart bathing places &c.

provide or set apart a sufficient number of convenient tanks or runs of water for the inhabitants to bathe in,

and set apart tanks or reservoirs or runs of water, for washing animals or clothes or for any other purpose connected with the health cleanliness and comfort of the inhabitants

233 Whoever bathes in any public place except the places provided or set apart under the last preceding section shall be liable to a fine not exceeding fifty rupees

Penalty

234 When any private tank or low marshy ground or any waste or stagnant water being within any private enclosure appears to the Justices to be injurious to health or to be offensive to the neighbourhood, the Justices may require by notice in writing the owner of the same to cleanse or fill up such tank or marshy ground or to drain off or remove such stagnant water and if he shall refuse or neglect to comply with such requisition during eight days from the service thereof the Justices their Officers and workmen may enter into the said premises and do all necessary acts for all or any of the purposes aforesaid as they shall think fit

Power to fill up private tanks &c in private premises

and the expenses thereby incurred shall be paid by the owner

235 Whoever, being an owner of land fail to comply with the requisition mentioned in the last preceding section, shall be liable to a fine not exceeding two hundred rupees and to a further fine, not exceeding fifty rupees, for each day during which the offence is continued after he has been convicted of such offence

Penalty

পরিবর্ত্তন করাইয়া দিতে পারিবেন, কিন্তু তাহা করিলে যেন ঐ বিষয়ের একেবারে হানি না হয়, কিম্বা জল কি গ্যাস পূর্ব্বের ন্যায় অবাধিতরূপে ও সহজে চলিবার বাধা না হয় ইতি।

২৩২ ধারা। জষ্টিসেরা আপনাদের বিবেচনামতে সাধারণের গমনীয় কোন ঘাট কি স্থান, কিম্বা (ব্যক্তি বিশেষের সম্পত্তি ছাড়া ও নদীর যে অংশ কি নদীর যে ধার কলিকাতা নগরের মধ্যে থাকে তাহা ছাড়া) নদীর ধারের কোন স্থান লোকদের স্নান করিবার স্থান বলিয়া নিরূপণ করিয়া দিতে পারিবেন।

স্নান করিবার স্থানাদি জষ্টিসদের নিরূপণ করিয়া দিবার কথা।

ও নগরবাসিদের স্নান করিবার জন্যে উপযুক্ত কএকটা পুষ্করিণী কি জল স্রোত করাইয়া দিতে কি নিরূপণ করিতে পারিবেন।

ও জন্তুকে স্নান করাইবার কি কাপড় কাচিবার নিমিত্ত কিম্বা নগরবাসিদের স্বাস্থ্য ও পরিষ্কার থাকনের ও সুবিধাজনক অন্যান্য কার্য্যের নিমিত্তে পুষ্করিণী কি জলাশয় কি জলস্রোত নিরূপণ করিয়া দিতে পারিবেন ইতি।

২৩৩ ধারা। ইহার পূর্ব্ব ধারায় যে স্থান নিরূপিত হইল কি পৃথক করিয়া রাখা গেল কোন ব্যক্তি সেই স্থানছাড়া কোন প্রকাশ্য স্থানে স্নান করিলে, তাহার পঞ্চাশ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

দণ্ডের কথা।

২৩৪ ধারা। কোন ব্যক্তির বেড়ার মধ্যে ডোবা কি দলদলা জমী কিম্বা নীচুস্থান কি মরা জল জষ্টিসদের জ্ঞানে স্বাস্থ্যের বিঘ্নজনক কি প্রতিবাসিদের অনিষ্টজনক হইলে, জষ্টিসেরা নোটিস লিখিয়া দিয়া স্বামীকে ঐ ডোবা কি দলদলা জমী পরিষ্কার কি ভরাট করিয়া দিতে, কিম্বা নরদমা কাটিয়া ঐ মরা জল বাহির করিয়া দিতে, কি স্থানান্তর করিবার আজ্ঞা করিতে পারিবেন। তিনি ঐ নোটিস পাইলে পর আট দিনের মধ্যে সে আজ্ঞামতে কর্ম্ম করিতে না চাহিলে কি টালমাটাল করিলে জষ্টিসের ও তাঁহাদের কার্য্যকারকেরা মজুরদিগকে লইয়া সেই বাড়ীতে প্রবেশ করিয়া পূর্ব্বোক্ত সকল কিম্বা উক্ত কার্য্যপক্ষে যে সকল কর্ম্ম আবশ্যক বোধ করেন তাহা যেমন উচিত জ্ঞান করেন তেমনি করিতে পারিবেন।

কোন ব্যক্তির জমীতে অস্বাস্থ্যজনক পুষ্করিণী-প্রভৃতি থাকিলে তাহা ভরাট করিয়া দিবার কথা।

ও তাহা করিতে যে খরচ লাগে স্বামির তাহা দিতে হইবে ইতি।

২৩৫ ধারা। ইহার পূর্ব্ব ধারায় যে আজ্ঞার কথা আছে, কোন ব্যক্তি ভূস্বামী হইয়াও সেই আজ্ঞামতে কর্ম্ম না করিলে তাহার ২০০ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ও তাঁহার অপরাধ নির্ণয় হইলে পর যত দিন সেই অপরাধ করা গিয়া থাকে সেই ব্যক্তির দিনপ্রতি পঞ্চাশ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

দণ্ডের কথা।

236. The Justices may from time to time, as they shall think fit, drain off into any sewer belonging to them, and cleanse and fill up or otherwise abate, any stagnant pool, ditch, tank, pond, or other receptacle of water (the same not being within any private enclosure), which shall appear to them to be useless or unnecessary, or likely to prove injurious to the health of the inhabitants, whether the same be the private property of any person or otherwise, and the Justices, their Officers, and workmen, may do all necessary acts for effecting any of the purposes aforesaid.

Power to drain off and cleanse unwholesome tank, &c. on private premises.

২৩৬ ধারা। যে স্থানে জল দাঁড়াইয়া থাকে এমত যে স্থান কি খানা কি পুষ্করিণী কি ডোবা কি অন্য জলাশয় কোন ব্যক্তির ঘেরা স্থানের মধ্যে না থাকে, তাহা জষ্টিসদের জ্ঞানে অকর্ম্মণ্য কি অনাবশ্যক হইলে, কিম্বা তাহা কোন ব্যক্তির নিজ সম্পত্তির মধ্যে থাকিলে কি না থাকিলেও তাঁহাদের জ্ঞানে নগরবাসিদের স্বাস্থ্যের হানিজনক হইতে পারিলে, তাঁহারা সময়ে২ যেমন উচিত বোধ করেন তেমনি সরঙ্গা কাটিয়া ঐ জল আপনাদের কোন সরঙ্গাতে চালাইতে পারিবেন ও তাহা পরিষ্কার করিয়া পূর্ণ করিয়া দিতে, কিম্বা অন্য প্রকারে ঐ অনিষ্ট নিবারণ করিয়া দিতে পারিবেন, ও উক্ত কোন কার্য্য করিবার নিমিত্ত জষ্টিসেরা ও তাঁহাদের কার্য্যকারকেরা মজুরদিগকে লইয়া যাহা আবশ্যক তাহা করিতে পারিবেন ইতি।

কোন ব্যক্তির বাটীর মধ্যে নষ্ট এমত অস্বাস্থ্যজনক ডোবাপ্রভৃতি পরিষ্কার করিবার কথা।

237. The Justices, in executing any works under this Act, shall provide and make at their own expense a sufficient number of convenient ways, water courses, drains and channels, in the place of such as may be interrupted, injured, or rendered useless by reason of the execution of such works,

Justices in executing works to provide proper drains &c.

২৩৭ ধারা। জষ্টিসেরা এই আইনমতে কোন কার্য্য করিতে গেলে, তাঁহাদের সেই কার্য্য করাপ্রযুক্ত কোন পথ, কি জল বাহির হইবার কোন সরঙ্গা কি পয়ঃনালা কি জল প্রণালী বন্ধ হইয়া গেলে, কি তাহার হানি হইলে, কি তাহা অকর্ম্মণ্য করা গেলে, উপযুক্ত সুবিধাজনক যত পথের ও সরঙ্গার ও পয়ঃনালার ও জলপ্রণালীর আবশ্যক হয়, জষ্টিসেরাই আপনাদের খরচে তাহা করাইয়া দিবেন।

জষ্টিসেরা কোন কার্য্য করিতে গেলে তাঁহাদের উপযুক্ত সরঙ্গাপ্রভৃতি করিতে হইবার কথা।

and if any difference arises between the Justices and the persons affected thereby, such difference shall be settled in the manner hereinafter provided for the settlement of disputes respecting damages and expenses.

সেই বিষয়ে যাহাদের সম্পর্ক থাকে জষ্টিসদের সঙ্গে তাহাদের কোন বিবাদ হইলে, হানির ও খরচার বিবাদ নিষ্পত্তি করিবার যে বিধান পশ্চাৎ করা যাইতেছে সেই বিধানমতে ঐ বিবাদ নিষ্পত্তি হইবে ইতি।

238. The Justices shall, during the construction or repair by them of any of the streets, sewers, or drains vested in or belonging to them, take proper precaution for guarding against accident, by shoring up and protecting the adjoining houses,

Bars to be erected across streets during repairs and lights placed at night.

২৩৮ ধারা। জষ্টিসদের প্রতি যে রাস্তা কি সরঙ্গা কি পয়ঃনালা অর্পিত হয়, কিম্বা তাঁহাদের নিজ রাস্তা কি সরঙ্গা কি পয়ঃনালা প্রস্তুত কি মেরামত করিতে হইলে, দুর্ঘটনা নিবারণের জন্যে তাঁহারা নিকটস্থ ঘরের গায়ে ঠেস দিয়া তাহা রক্ষা করিবেন,

রাস্তা মেরামত করিবার সময়ে তাহার উপর বাঁশ দিবার ও রাত্রিতে আলো দিবার কথা।

and shall cause such bars, chains, or posts to be fixed across or in any street (public or otherwise), to prevent the passage of carriages, carts, cattle, or animals, while such works are carried on, as to them shall seem proper.

ও সেই কর্ম্ম করণ সময়ে কোন গাড়ী কি গোরুর গাড়ী কি গবাদি কি জন্তু যাইতে না পায়, এই কারণে যে প্রকারের বার কি চেইন কি থাম উপযুক্ত বোধ করেন তাহা সরকারী কি অন্য রাস্তার আড় দিগে কি রাস্তার বাঁধাইয়া দিবেন।

and shall cause any sewer or drain, or other works in streets (public or otherwise), during the construction or repair thereof by them, to be sufficiently lighted and guarded during the night.

এবং সেই সরঙ্গা কি পয়ঃনালা কিম্বা সরকারী কি অন্য রাস্তার যত দিন অন্য কার্য্য করিতেছেন কি মেরামত করেন, তত দিন তাঁহারা রাত্রিতে উপযুক্ত আলো দেওয়াইবেন ও রক্ষা করিবেন ইতি।

239. If any building, tank, well, or hole, or other place be, for want of sufficient repair, protection, or enclosure, dangerous to passengers or to persons living in the neighbourhood, the Justices may, by notice in writing, require the owner of the land to repair, protect,

Dangerous places near streets to be repaired or enclosed.

২৩৯ ধারা। কোন কোঠা কি পুষ্করিণী কি কূপ কি গর্ত্ত কি অন্য স্থান উপযুক্ত মতে মেরামত কি রক্ষিত না হওয়াতে কি ঘেরিয়া না দেওয়াতে পথিকদের কি প্রতিবাসিদের আশঙ্কাজনক হইলে, জষ্টিসেরা নোটিস লিখিয়া ভূমীর স্বামিকে সেই

রাস্তার নিকট আশঙ্কাজনক স্থান থাকিলে তাহা মেরামত করিবার কি ঘেরিয়া রাখিবার কথা।

or enclose the same and if he fails to comply with such requisition during eight days from the service thereof, the Justices shall cause the same to be repaired, protected, or enclosed, so as to prevent danger therefrom

and the expenses thereby incurred shall be paid by the owner of the property so repaired, protected, or enclosed

ছাদ মেরামত কি রক্ষা করিতে কি ঘেরিয়া দিতে আজ্ঞা করিতে পারিবেন। সেই নোটিস পাইলে পর আমী আট দিনের মধ্যে ঐ আজ্ঞামতে কর্ম্ম না করিলে, তদ্দ্বারা যাহাতে আশঙ্কা না হয় জষ্টিসেরা এরূপে তাহা মেরামত কি রক্ষা করাইয়া দিতে কি ঘেরিয়া দিতে পারিবেন।

তাহা করিতে যে খরচ লাগে তাহা সম্পত্তির স্বামির দিতে হইবে ইতি।

240 Whoever, being an owner of land, fails to comply with the requisition mentioned in the last preceding section, shall be liable to a fine not exceeding two hundred rupees and to a further fine, not exceeding fifty rupees for each day during which the offence is continued after he has been convicted of such offence

Penalty

২৪০ ধারা। ইহার পূর্ব্ব ধারার যে আজ্ঞার কথা লেখা আছে ভূস্বামী সেই আজ্ঞামতে কর্ম্ম না করিলে তাহার ২০০৲ টাকার অনধিক দণ্ড হইবে, ও সেই অপরাধ নির্ণয় হইলে পর আবার যত দিন ঐ অপরাধ করা গিয়া থাকে, দিনপ্রতি তাহার আর পঞ্চাশ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

দণ্ডের কথা।

---

## PART IV.—*Of Building Regulations*

## চতুর্থ পরিচ্ছেদ।—গৃহাদি নির্ম্মাণের বিধান।

241 The Justices may, upon such terms as they shall think fit allow any house to be set forward for improving the line of any public street in which such house is situated

Houses may be set forward for improving lines of public streets

২৪১ ধারা। কোন রাজপথ উৎকৃষ্ট করিবার নিমিত্তে জষ্টিসেরা যেং নিয়ম উচিত বোধ করেন, এমত নিয়ম করিয়া ঐ পথের ধারে যেং ঘর আছে তাহা আগিয়া করিবার অনুমতি দিতে পারিবেন ইতি।

পথের ধার সরল করিবার নিমিত্ত ঘর আগিয়া করান যাইতে পারিবার কথা।

242 When any house any part of which projects beyond the regular line of a public street, or beyond the front of the house on either side thereof has been taken down in order to be re-built or altered the Justices may require the same to be set back to or towards the line of the street or the line of the adjoining houses

Houses projecting beyond line of street, when taken down to be set back

Provided that the Justices shall make full compensation to the owner of any such house for any damage he may thereby sustain and if any dispute shall arise touching the amount of such compensation, the same shall be settled in the manner hereinafter provided for the settlement of disputes respecting damages and expenses

২৪২ ধারা। কোন ঘরের কোন অংশ রাজপথের নির্দ্ধারিত রেখা অতিক্রম করিয়া থাকিলে কিম্বা পার্শ্বস্থ কোন ঘরের সম্মুখ ভাগ অপেক্ষা বাড়িয়া থাকিলে যদি পুনরায় গাঁথি বার কি পরিবর্ত্তন করিবার জন্যে সেই ঘর ভাঙ্গিয়া দেওয়া যায়, তবে জষ্টিসেরা পথের ধার কি নিকটবর্ত্তি অন্য ঘরের ধার ধরিয়া ঐ ঘর পিছাইয়া নির্ম্মাণ করিবার আজ্ঞা দিতে পারিবেন।

যে ঘর পথের সীমা অতিক্রম করিয়া থাকে তাহা ভাঙ্গা গেলে পিছাইয়া করিতে হইবার কথা।

কিন্তু তাহার ঐ গৃহস্বামির হানি হইলে, জষ্টিসেরা তাঁহার হানি পূরণ করিবেন। ও হানি পূরণের সেই টাকার বিবাদ উপস্থিত হইলে ইহার পশ্চাদ্ভাগে হানি পূরণের ও খরচের বিবাদ নিষ্পত্তি করিবার যে বিধান করা যাইতেছে ঐ বিবাদ সেই বিধানমতে নিষ্পত্তি করা যাইবে ইতি।

243 If any house, or wall or anything affixed thereon be deemed by the Justices to be in a ruinous state, or likely to fall, or in any way dangerous to the inhabitants of such house or to the neighbouring houses or to the occupiers thereof or to passengers they shall immediately, if it appears to them to be necessary, cause a proper hoard or fence to be put up for the protection of passengers and shall cause notice in writing to be given to the owner,

House in a ruinous and dangerous state

২৪৩ ধারা। জষ্টিসেরা কোন ঘর কি দেওয়াল কিম্বা তৎসংযুক্ত কোন বিষয় ভগ্নাবস্থ কি পতনোন্মুখ, কিম্বা ঐ ঘর কি তন্নিকট ঘর নিবাসিদের কি প্রজাদের কি পথিকদের পক্ষে আশঙ্কাজনক জ্ঞান করিলে, তাঁহাদের আবশ্যক বোধ হইলে, পথিকদের সুরক্ষার জন্যে অবিলম্বে তক্তার কি বাঁশের উপযুক্ত বেড়া দিতে পারিবেন ও স্বামিকে জানিলে ও তিনি তাঁহাদের এলাকার মধ্যে বাস করিলে তাঁহার নামে, ও প্রজা থাকিলে তাঁহার নামে, নোটিস লিখিয়া, ও সেই মর্ম্মের নোটিস ঐ ঘরের দ্বারে কি অন্য প্রকাশ

ঘর ভগ্নাবস্থায় ও পতনোন্মুখ থাকিলে তাহার কথা।

if he be known and resident within the limits of their jurisdiction, and shall also cause such notice to be put on the door or other conspicuous part of such house, or otherwise to be given to the occupier thereof (if any), requiring such owner or occupier forthwith to take down repair, or secure, such house, wall, or thing affixed thereon as the case shall require

স্থানে লাগাইয়া কিম্বা প্রকারান্তরে প্রজাকে দিয়া, ঐ ঘর কি দেয়াল কি তৎসংলগ্ন বিষয় প্রয়োজনানুসারে ভাঙ্গিয়া ফেলিতে কি মেরামৎ করিতে কিম্বা সুরক্ষা করিতে আজ্ঞা দিবেন।

Mastner does not take house down Justices may do so

If such owner or occupier do not begin to take down, repair or secure the same within three days after such notice and complete such work with due diligence, the Justices shall cause all or so much of such house, wall, or thing as they shall think necessary to be taken down, repaired, or otherwise secured, and the expenses thereby incurred shall be paid by the owner

স্বামিরা ভাঙ্গিয়া না দিলে জষ্টিসদের তাহা করিতে পারিবার কথা।

ঐ স্বামী কি প্রজা ঐ নোটিস পাইলে পর তিন দিনের মধ্যে ঐ বিষয় ভাঙ্গিয়া ফেলিতে কি মেরামত কি সুরক্ষা করিতে আরম্ভ না করিলে ও যুক্তিমত যত্ন করিয়া ঐ কার্য্য সমাপ্ত না করিলে, জষ্টিসেরা ঐ ঘর কি দেয়াল কি ঐ বিষয় কিম্বা তাহার যে অংশ আবশ্যক জ্ঞান করেন সেই অংশ ভাঙ্গিয়া ফেলাইবেন কি মেরামত কি সুরক্ষা করাইবেন। তাহাতে যত খরচ লাগে তাহা স্বামিরই দিতে হইবে ইতি।

Sale of material of ruinous houses

244 If any such house or wall as is mentioned in the last preceding section, or any part of the same, be taken down as in such section mentioned the Justices may sell the materials thereof, or so much of the same as shall be taken down and apply the proceeds of such sale in payment of the expenses incurred and shall restore any surplus arising from such sale to the owner of such house, or wall, on demand

পতনোন্মুখ ঘরের সরঞ্জাম বিক্রয় করিবার কথা।

২৪৪ ধারা। ইহার পূর্ব্ব ধারায় যে ঘরের কি দেয়ালের কথা লেখা আছে, তাহা কি তাহার একাংশ সেই ধারামতে ভাঙ্গিয়া ফেলা গেলে, তাহার কিম্বা সেই ভগ্নাংশের সরঞ্জাম বিক্রয় করিয়া যে টাকা পাওয়া যায় জষ্টিসেরা তাহাহইতে আপনাদের খরচ কাটিয়া লইবেন ও যাহা উদ্বর্ত্ত থাকে ঐ ঘরের কি দেয়ালের স্বামির দাওয়ামতে তাঁহাকে দিবেন।

The Justices shall have the same remedies for compelling the payment of so much of the said expenses as may remain due after the application of the proceeds of such sale as by this Act are given to them for compelling the payment of the whole of the said expenses

ঐ দ্রব্য নিলাম করিলে এই আইনমতে ঐ টাকা যেরূপে প্রয়োগ করিবার অনুমতি দেওয়া গেল তাহা সেইরূপে প্রয়োগ করিলে পর ঐ খরচের আরও বাকী পাওনা থাকিলে উক্ত খরচের সমুদয় টাকা বলপূর্ব্বক আদায় করিতে জষ্টিসদের যে উপায় থাকে ঐ বাকী আদায় করিবারও তাঁহাদের সেই উপায় থাকিবে ইতি।

House over sewers &c not to be erected without consent of the Justices

245 No house shall be newly erected over any sewer or drain belonging to the Justices without their written consent

and if any house be so erected, the Justices may cause such house to be pulled down or otherwise dealt with as they may think fit

and the expenses thereby incurred shall be paid by the person so erecting the house

জষ্টিসদের অনুমতি না হইলে নরদমাপ্রভৃতির উপর ঘর গাঁথিতে না হইবার কথা।

২৪৫ ধারা। জষ্টিসদের অনুমতি লিখিয়া না দেওয়া গেলে, তাঁহাদের কোন নরদমার কি পয়ঃপ্রণালীর উপর নূতন ঘর গাঁথিতে হইবে না।

গাঁথিয়া দেওয়া গেলে জষ্টিসেরা সেই ঘর ভাঙ্গাইয়া ফেলিতে পারিবেন কিম্বা তাহা লইয়া যাহা উচিত জ্ঞান করেন করিতে পারিবেন।

তাহাতে যে খরচ লাগে, যে ব্যক্তি ঐ ঘর গাঁথিল তাহার দিতে হইবে ইতি।

Level of houses to be settled built within the Town

246 No house shall be built within the Town upon a lower level than will allow of the drainage of such house or building being led into some public sewer then existing or projected, or into some tidal river or other place into which the Justices are empowered to empty their sewers

ইহার পরে নগরের মধ্যে যে ঘর গাঁথা যায় তাহা যে মাটাম ধরিয়া গাঁথিতে হইবে তাহার কথা।

২৪৬ ধারা। নগরের মধ্যে কোন ঘর গাঁথিতে হইলে, তাহার এমন মাটাম ধরিয়া গাঁথিতে হইবে যেন সেই ঘরের কি গাঁথনির জল গড়িয়া তৎকালের বর্ত্তমান কিম্বা কল্পিত কোন সরকারী নরদমায় গিয়া পড়ে, কিম্বা জষ্টিসেরা জোয়ার ভাটার যে নদীতে কিম্বা অন্য স্থানে আপনাদের নরদমার জল চালাইতে পারেন এমন স্থানে গিয়া পড়ে, তাহার নিম্নে নয় ইতি।

247 If any house newly erected or re built within the Town have such means of drainage as in the last preceding section mentioned, existing within one hundred feet thereof, the owner shall make a drain leading thereunto from the site of such house of such materials of such size at such level and with such fall as the Justices may direct and if he neglect to do so within a reasonable time the Justices may cause the same to be done and the expenses thereby incurred shall be paid by the owner

[illegible]

248 It shall not be lawful for any person to erect a hut or any range or block of huts or sheds or to add any hut or shed to any range or block already existing at the commencement of this Act without previous notice to the Justices and the Justices may require such huts or sheds to be built so that they may stand in regular lines with a free passage or way in front of and between every two lines of such width as they may think proper for ventilation and to facilitate scavenging and with such number of privies and with such means of drainage as to them may seem necessary and at such a level as will admit of such drainage and with a plinth at least two feet above the level of the nearest public street

[illegible]

249 If any such huts or sheds be built without giving such notice to the Justices or otherwise than as required by the Justices the Justices may give notice to the owner or occupier thereof or of the ground upon which the same are erected or being erected by affixing a notice to some conspicuous part of some one of such huts or sheds to take down and remove the same within one month or to effect such alterations as they may deem necessary and it shall be lawful for the Justices if they shall think fit so to do to cause the same to be taken down and removed and the expense incurred in doing so shall be paid by the said owner or occupier thereof or of the ground upon which the same shall be erected and shall be recoverable as herein after provided

[illegible]

২৪৭ ধারা। ইহার পূর্ব্ব ধারায় জল বাহির হইবার যে উপায়ের কথা লেখা আছে, নগরের মধ্যে নুতন ঘর গাঁথিতে কি পুরাতন ঘর নুতন নির্ম্মাণ করিতে গেলে যদি ঐ ঘর গাঁথিবার স্থানহইতে একশত ফুটের মধ্যে ঐ জল বাহির হইবার এমত নরদম থাকে জষ্টিসেরা যে পরিমাণের ও যে মাটাম ধরিয়া ও যত ঢালু করিয়া পয়নালা করিতে আজ্ঞা করেন স্বামী সেই ঘর অবধি ঐ নরদমা পর্য্যন্ত সেই পরিমাণের সেই মাটামের ও সেইরূপ ঢালু করিয়া পয়নালা প্রস্তুত করাইবেন।

ইহার পরে যে ঘর গাঁথা যায় জষ্টিসদের আজ্ঞাক্রমে তাহার নরদমা করিতে হইবার কথা।

যুক্তিসিদ্ধ সময়ের মধ্যে তাহা করাইয়া না দিলে জষ্টিসেরা তাহা প্রস্তুত করাইয়া দিবেন, ও তাহা করিতে যে খরচ লাগে স্বামির তাহা দিতে হইবে ইতি।

২৪৮ ধারা। কোন ব্যক্তি জষ্টিসদিগকে নোটিস না দিলে, কোন বাঙ্গলা ঘর কিম্বা বাঙ্গলা ঘরশ্রেণী কি মাচাশ্রেণী বাঁধিতে পারিবে না। ও এই আইন প্রচলিত হইবার সময়ে যে ঘর কি মাচাশ্রেণী কি ঘর কি মাচা থাকে তাহাতে সংযোগ করিয়া কোন বাঙ্গলা ঘর কি মাচা বাঁধিতে পারিবে না। আর সেই২ বাঙ্গলা ঘর ঠিক শারির করিয়া বাঁধা যায় ও স্বাস্থ্যজনক বাতাস খেলিবার জন্যে ও স্থান পরিষ্কার রাখার সুবিধার জন্যে জষ্টিসেরা দুই২ শারির মধ্যে২ যত জায়গা থাকা আবশ্যক বোধ করেন ঐ২ শারির সম্মুখে এমত খোলা পথ থাকে, ও যত পাইখানা ও জল বাহির হইবার যে উপায় আবশ্যক হয় তাহা করাইয়া দিবেন ও উপযুক্তরূপে জল বাহির হইতে পারে এমত মাটাম ধরিয়া ও অতি নিকট যে রাস্তা থাকে তাহার মাটামহইতে মেজ্যা ন্যূনকল্পে দুই ফুট উচ্চ রাখিয়া ঐ ঘর বাঁধা যায় জষ্টিসেরা এমত আজ্ঞা করিতে পারিবেন ইতি।

জষ্টিসদের তত্ত্বাধীনে নুতন বাঙ্গলা ঘর বাঁধিবার কথা।

২৪৯ ধারা। ইহার পূর্ব্ব ধারায় উক্ত বাঙ্গলা ঘর কি মাচার যে কথা আছে, জষ্টিসদিগকে নোটিস না দিয়া কিম্বা জষ্টিসেরা যদ্রূপে ঐ ঘর কি মাচা বাঁধিতে আজ্ঞা করেন, তদ্ভিন্ন অন্য প্রকারে বাঁধা গেলে, উক্ত জষ্টিসেরা উক্ত ঘরের কি মাচার মধ্যে কোন এক ঘরের কি মাচার কোন প্রকাশ স্থানে নোটিস দিয়া ঐ ঘরের স্বামিকে কি প্রজাকে কিম্বা ঘর যে জমীতে বাঁধা গিয়াছে কি বাঁধা যাইতেছে সেই জমীর স্বামিকে কি প্রজাকে এক মাসের মধ্যে ঐ ঘর ভাঙ্গিয়া স্থানান্তর করিতে কিম্বা তাঁহারা যদ্রূপে তাহার পরিবর্ত্তন করা আবশ্যক বোধ করেন তদ্রূপে তাহা পরিবর্ত্তন করিতে নোটিস দিতে পারিবেন। জষ্টিসেরা বিহিত বোধ করিলে আপনারা ঐ ঘর ভাঙ্গিয়া স্থানান্তর করাইতে পারিবেন। ইহাতে যে খরচ লাগে ঐ ঘরের স্বামির কি প্রজার কি ঘর যে জমীতে থাকে ঐ জমীর স্বামির কি প্রজার তাহা দিতে হইবে ও তাহা পশ্চাৎলিখিত বিধান মত আদায় হইতে পারিবে ইতি।

নোটিস না দিয়া ঘর বাঁধা গেলে তাহা ভাঙ্গিয়া ফেলিতে আজ্ঞা দিবার ক্ষমতার কথা।

250 Whoever erects a hut or any range or block of huts or shed, or adds to any hut or shed, or to any range or block already existing, contrary to the provisions of section two hundred and forty eight, shall be liable to a fine not exceeding one hundred rupees for every such offence and to a further fine not exceeding twenty rupees, for each day during which the offence is continued after he has been convicted of such offence

Penalty

২৫০ ধারা। ২৪৮ ধারার যে বিধান আছে, কোন ব্যক্তি সেই বিধানের বিরুদ্ধে কোন বাঙ্গলা ঘর কিম্বা ঘরশ্রেণী কি মাচা শ্রেণী কিম্বা যে ঘর কি মাচা শ্রেণী তৎকালে থাকে তাহার সঙ্গে নূতন ঘর কি মাচা সংযোগ করিয়া দিলে, তাহার উক্ত প্রত্যেক অপরাধের জন্যে এক শত টাকার অনধিক দণ্ড হইবে, ও সেই অপরাধ নির্ণয় হইলে পর যত দিন সেই অপরাধ করিতে থাকে, তাহার দিনপ্রতি ২০ টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

দণ্ডের কথা।

251 Whenever the Justices in meeting, other than an ordinary meeting are satisfied, from inspection or by report of competent persons, that any existing block of huts in the Town is, by reason of the manner in which the huts are constructed or crowded together or of the want of drainage and the impracticability of scavengering attended with risk of disease or prejudicial to the health of the inhabitants or the neighbourhood they may cause a notice to be fixed to some conspicuous part of such block of huts requiring the owners or occupiers thereof, or at the option of the Justices the owner of the land on which such huts are built, within a reasonable time to be fixed by the Justices for that purpose, to cause such huts to be removed and such roads and drains to be made and the low lands to be filled up and to execute such other operations as the Justices may deem necessary for the avoidance of such risk

Power of Justices as to existing huts

২৫১ ধারা। নগরের অন্তর্গত কোন স্থানে কএক খানা বাঙ্গলা ঘর বাঁধিবার ঢৌল হেতুক কিম্বা ঘনং করিয়া বাঁধা যাওয়াতে কিম্বা জল বাহির হইবার উপায় না থাকাতে কি স্থান পরিষ্কার করিয়া রাখা অসাধ্য হওয়াতে ঐ বসতিতে নিবাসিদের কি প্রতিবাসিদের রোগ হওয়ার কি স্বাস্থ্যের বিঘ্ন হইবার সম্ভাবনা জষ্টি-সেরা নিয়মিত সভা ছাড়া কোন সভায় অধিষ্ঠিত হইয়া স্থান দেখিয়া কিম্বা উপযুক্ত ব্যক্তিদের স্থানে রিপোর্ট পাইয়া ইহা জ্ঞাতসারে জানিলে, ঐ বাঙ্গলা ঘর শ্রেণীর কোন প্রকাশ স্থানে নোটিস লাগাইয়া ঐ আশঙ্কা নিবারণের জন্যে ঐ ঘর শ্রেণী স্থানান্তর করাইবেন ও সেই পথ ও নরদমা প্রস্তুত করাইবেন ও নিম্ন ভূমি ভরাট করিয়া দিবার যেং কার্য্য করিতে আজ্ঞা করেন ঘরের স্বামিদিগকে কি প্রজাদিগকে কিম্বা জষ্টিসদের ইচ্ছা হইলে ঐং ঘর যে ভূমিতে থাকে সেই ভূমির স্বামিকে জষ্টিসদের নির্দ্ধারিত উপযুক্ত সময়ের মধ্যে সেই কার্য্য করিতে আজ্ঞা করিবেন।

যেং বাঙ্গালা ঘর আছে তদ্বিষয়ে জষ্টিসদের ক্ষমতার কথা।

And in case such owners or occupiers or the owner of the land shall refuse or neglect to execute such operations within the time appointed the Justices may cause such huts to be taken down or such operations to be performed as the Justices may deem necessary to prevent such risk and the expenses thereby incurred shall be paid by the owner of the land

Huts may be taken down

সেই স্বামিরা কি প্রজারা কিম্বা ভূমির সেই স্বামী নিরূপিত সময়ের মধ্যে সেই কার্য্য করিতে অসম্মত হইলে কি টালমাটাল করিলে, জষ্টিসেরা সেই সকল বাঙ্গলা ঘর ভাঙ্গিয়া ফেলিতে পারিবেন কিম্বা ঐ আশঙ্কা নিবারণের জন্যে ঐ ঘর সম্পর্কীয় অন্য যে কার্য্য করা আবশ্যক জ্ঞান করেন তাহা করিতে পারিবেন ও ইহাতে যে খরচ লাগে ভূমির স্বামির সেই খরচ দিতে হইবে।

বাঙ্গলা ঘর জষ্টিসদের ভাঙ্গিয়া ফেলাইতে পারিবার কথা।

If such huts be pulled down, the Justices shall cause the materials of each hut to be sold separately, if such sale can be effected, and the proceeds shall be paid to the owner of the hut, or if the owner be unknown or the title disputed, shall be held in deposit by the Justices, until the person interested therein shall obtain the order of a competent Court for the payment of the same

Sale of huts

যদি সেই সকল ঘর ভাঙ্গিয়া ফেলা যায়, তবে জষ্টি-সেরা তাহার সরঞ্জাম বিক্রয় করিতে পারিলে একং ঘরের সরঞ্জাম স্বতন্ত্র বিক্রয় করাইবেন। তদ্দ্বারা যে টাকা পাওয়া যায় তাহা ঐং ঘরের স্বামিকে দেওয়া যাইবে। কিম্বা স্বামিকে জানা না গেলে, কিম্বা অধিকার বিষয়ে বিবাদ হইলে ঐ বিষয়ে যে ব্যক্তিদের স্বার্থ থাকে তাঁহারা যত দিন সেই টাকা পাইবার বিষয়ে উপযুক্ত ক্ষমতাপন্ন আদালতের আজ্ঞা না পান জষ্টিসেরা তত দিন সেই টাকা আমানৎ রাখিবেন।

ঐ ঘর বিক্রয় করিবার কথা।

The Court of Small Causes shall be deemed a competent Court for that purpose

এই কার্য্যপক্ষে ক্ষুদ্র মোকদ্দমার আদালত উপযুক্ত ক্ষমতাপন্ন আদালত বলিয়া জ্ঞান হইবে ইতি।

Notice of new buildings to be given to the Justices

252 Before beginning within the Town, to build or re build any house the person intending to build or re build such house shall give to the Justices notice thereof in writing and shall accompany such notice with a plan showing the levels and width at which the foundation and lowest floor of such house are proposed to be laid by reference to some level ascertained under the direction of the Justices

নূতন ঘর গাঁথিতে গেলে জষ্টিসদিগকে নোটিস দিতে হইবার কথা।

২৫২ ধারা। নগরের মধ্যে কোন ঘর গাঁথিতে কি পুনশ্চ গাঁথিতে আরম্ভ হইবার পূর্ব্বে যে ব্যক্তি ঐ ঘর গাঁথিতে কি পুনশ্চ গাঁথিতে মনস্থ করেন তিনি জষ্টিসদের নামে নোটিস লিখিয়া দিবেন ও ঐ নোটিসের সঙ্গে ঘরের নকশাও দিবেন। জষ্টিসদের আদেশানুসারে ঠিক যে মাটাম জানা থাকে তাহা ধরিয়া ঐ ঘরের ভিত্তিমূল ও তাহার প্রথম তালা যে মাটাম ধরিয়া ও যত প্রশস্ত করা যাইবে ঐ নকশায় তাহা দেখাইতে হইবে ইতি।

Justices to signify approval within fourteen days

253 Within fourteen days after receiving such notice as is mentioned in the last preceding section, the Justices shall signify their approval of the proposed levels and width of foundation or if they disapprove thereof they shall fix other levels and width of foundation in lieu thereof within the same time

জষ্টিসেরা সম্মত না হইলে চৌদ্দ দিনের মধ্যে জানাইতে হইবার কথা।

২৫৩ ধারা। ইহার পূর্ব্ব ধারায় যে নোটিসের কথা লেখা আছে, জষ্টিসেরা সেই নোটিস পাওনের পর প্রস্তাবিত মাটামের ও ভিত্তিমূলের প্রশস্ততার বিষয়ে সম্মত হইলে চৌদ্দ দিনের মধ্যে তাহা জানাইবেন কিম্বা সম্মত না হইলে সেই সময়ের মধ্যে ঐ মাটামের ও ভিত্তির প্রশস্ততার পরিবর্ত্তে অন্য মাটাম ও প্রশস্ততা নিরূপণ করিবেন ইতি।

Houses built contrary to this Act may be altered by the Justices

254 If such building as is mentioned in the two last preceding sections be begun or made without sending such notice and plan as are mentioned in section two hundred and fifty two or at any levels different from those fixed by the Justices within the said fourteen days or in any other respect contrary to the provisions of this Act the Justices may if necessary cause such building to be altered or demolished as the case may require

and the expenses thereby incurred shall be paid by the person failing to comply with the provision aforesaid

নোটিস না দিয়া কিম্বা আইনের বিধানের অন্যথা ঘর নির্ম্মাণ করা গেলে জষ্টিসেরা পরিবর্ত্তন করিতে পারিবার কথা।

২৫৪ ধারা। ইহার পূর্ব্ব দুই ধারায় যে ঘরের কথা লেখা আছে ২৫২ ধারামতে নোটিস ও নকশা না পাঠাইয়া কিম্বা জষ্টিসেরা উক্ত চৌদ্দ দিনের মধ্যে যে মাটাম নিরূপণ করিয়া দেন তাহা ছাড়া আন মাটাম ধরিয়া, কিম্বা অন্য কোন বিষয়ে এই আইনের বিধানের বিপরীতে ঐ ঘর আরম্ভ কি নির্ম্মাণ করা গেলে জষ্টিসেরা আবশ্যকমতে সেই ঘরের পরিবর্ত্তন করাইয়া দিতে কিম্বা প্রয়োজন হইলে তাহা নষ্ট করিয়া ফেলিতে পারিবেন।

তাহা করিতে যে খরচ লাগে, যে ব্যক্তি পূর্ব্বোক্ত বিধানমতে কার্য্য করিতে ত্রুটি করিলেন তাঁহারই সেই খরচ দিতে হইবে ইতি।

If Justices fail to signify approval &c within fourteen days building may proceed

255 If the Justices fail to signify in writing their approval or disapproval of the levels and width of foundation shown on such plan as is mentioned in the last preceding section and to fix other levels and width of foundation within fourteen days after receiving such notice and plan as aforesaid the person giving such notice may notwithstanding anything hereinbefore contained proceed to build or re build the house therein referred to according to the levels and width of foundation shown on such plan

Provided that such building or re building be otherwise in accordance with this Act

The word house in this and the three last preceding sections does not include a hut

জষ্টিসেরা চৌদ্দ দিনের মধ্যে সম্মতিপ্রভৃতি না জানাইলে সেই কার্য্য চলিতে পারিবার কথা।

২৫৫ ধারা। ইহার পূর্ব্ব ধারায় যে নকশার কথা আছে সেই নকশায় যে মাটাম ও ভিত্তিমূলের যে প্রশস্ততা দেখান গেল জষ্টিসেরা সেই নোটিস ও নকশা পাইলে পর চৌদ্দ দিনের মধ্যে সেই মাটামের বিষয়ে আপনাদের সম্মতি কি অসম্মতি না জানাইলে ও অন্য মাটাম নিরূপণ না করিলে যে ব্যক্তি ঐ নোটিস দিলেন তিনি পূর্ব্বোক্ত কোন বিধান সত্ত্বেও ঐ নকশার লিখিত ও ভিত্তিমূলের প্রশস্ততা ও মাটাম ধরিয়া ঐ নোটিসের লিখিত ঘর নির্ম্মাণের কি পুনর্নির্ম্মাণের কার্য্য চালাইতে পারিবেন।

কিন্তু সেই ঘরের নির্ম্মাণ কি পুনর্নির্ম্মাণ যেন আর সকল বিষয়ে এই আইনের অনুযায়ি হয়।

এই ধারায় ও ইহার পূর্ব্ব তিন ধারায় "ঘর" শব্দের মধ্যে বাঙ্গলা ঘর ধরা যায় নাই ইতি।

263 The Justices or any person authorized by them in that behalf may at all reasonable times enter into and inspect any market, building, shop stall or place used for the sale of meat, poultry, fish vegetables, corn bread flour wine spirits, or other food or drink or as a slaughter house and may examine any of the aforesaid articles of food or drink which may be therein and in case any of the aforesaid articles of food or drink appear to be intended for the food or drink of man and to be unfit for such food or drink may seize the same

Power to Justices to enter and inspect market shops &c and to seize unwholesome articles exposed for sale

২৬৩ ধারা। মাংস কি মুরগীপ্রভৃতি কি মাচ কি শাকসবজী কি শস্য কি রুটী কি ময়দা কি মদ কি শরাব কিম্বা আহারীয় কি পানীয় দ্রব্য বিক্রয়ের জন্যে কি বুচর খানা বলিয়া যে হাট ঘর দোকান চালাপ্রভৃতি স্থানের ব্যবহার হয় জষ্টিসেরা কিম্বা এই কার্য্যের নিমিত্তে তাঁহাদের নিযুক্ত কোন ব্যক্তি যুক্তিমত কোন সময়ে সেই স্থানে গিয়া দেখিতে পারিবেন ও তাহার মধ্যে আহারীয় কি পানীয় উক্ত যে বিষয় থাকে তাহা পরীক্ষা করিয়া দেখিতে পারিবেন। আর আহারীয় কি পানীয় পূর্ব্বোক্ত কোন দ্রব্য মানুষের আহারের কি পানের নিমিত্ত বলিয়া সাজাইয়া রাখা গেলেও আহারের কি পানের উপযুক্ত নয় বলিয়া দেখা গেলে তাহা ধরিয়া লইতে পারিবেন

হাট দোকান প্রভৃতিতে জষ্টিসদের গিয়া দেখিবার এবং অস্বাস্থ্যজনক দ্রব্য বিক্রয় হইবার জন্যে দেখান গেলে তাহা ধরিয়া লইবার ক্ষমতার কথা।



and if it appear to a Justice of the Peace that any of the aforesaid articles of food or drink is unfit for the food or drink of man he shall order the same to be destroyed, or to be so disposed of as to prevent its being exposed for sale or used for such food

ও শান্তিরক্ষার্থ কোন জষ্টিস আহারীয় কি পানীয় উক্ত কোন দ্রব্য মনুষ্যের আহারের কি পানের অনুপযুক্ত জ্ঞান করিলে ঐ দ্রব্য যাহাতে বিক্রয় করণার্থে সাজান না যায় কি মানুষে আহার না করে এই কারণে তাহা নষ্ট করিতে কি তাহা লইয়া অন্য কার্য্য করিতে আজ্ঞা দিবেন ইতি।

264 Any Justice of the Peace before whom any person is convicted of an offence contrary to the provisions of this Act relating to slaughter houses or of the non observance of any of the bye laws relating thereto made under this Act in addition to the fine which may be imposed on such person under this Act may suspend, for any period not exceeding two months, the license granted to him under section two hundred and fifty eight

Suspension or revocation of license &c

২৬৪ ধারা। এই আইনে বুচরখানার বিষয়ে যে২ বিধান আছে তাহার বিপক্ষে কোন ব্যক্তির অপরাধ, কিম্বা এই আইন মতে তদ্বিষয়ক যে২ উপবিধি করা যায় তন্মধ্যে কোন বিধি না মানার অপরাধ শান্তিরক্ষার্থ কোন জষ্টিসের সম্মুখে নির্ণয় হইলে উক্ত জষ্টিস এই আইনমতে ঐ ব্যক্তির যত অর্থদণ্ড ধার্য্য করিতে পারেন তদ্ভিন্ন ২৫৮ ধারামতে তাহাকে যে লাইসেন্স দেওয়া গেল তাহাও দুই মাসের অনধিক কালের নিমিত্তে স্থগিত করিতে পারিবেন।

লাইসেন্স স্থগিত রাখিবার কি ফিরিয়া লইবার কথা।

and the Justices upon the conviction of any person for a second or other subsequent like offence, may cancel his license

ও কোন ব্যক্তির দ্বিতীয়বার কিম্বা তৎপশ্চাৎ অন্যবার সেই অপরাধ নির্ণয় হইলে জষ্টিসেরা তাহার সেই লাইসেন্স বাতিল হইল বলিয়া প্রকাশ করিতে পারিবেন ইতি।

265 Whoever, during the period for which any such license is suspended, or after the same is cancelled as aforesaid slaughters cattle, or allows cattle to be slaughtered in the slaughter house to which such license relates, shall be liable to a fine not exceeding one hundred rupees and to a further fine, not exceeding fifty rupees, for each day during which the offence is continued after he has been convicted of such offence

Penalty for using slaughter houses during suspension or revocation of license

২৬৫ ধারা। যে বুচরখানার লাইসেন্স দেওয়া যায় সেই লাইসেন্স পূর্ব্বোক্ত মতে স্থগিত কি রহিত করা গেলেও কোন ব্যক্তি তাহার রহিত কি স্থগিত থাকার সময়ে সেই বুচরখানায় গোমেষাদি জবাই করিলে কি কি অন্যকে জবাই করিতে দিলে তাহার একশত টাকার অনধিক দণ্ড হইবে ও তাহার অপরাধ নির্ণয় হইলে পর আর যত দিন সেই অপরাধ করিতে থাকে দিনপ্রতি তাহার আর পঞ্চাশ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

লাইসেন্স স্থগিত কি রহিত করা গেলেও বুচরখানার ব্যবহার করিবার দণ্ডের কথা।

266 No place shall be kept for the sale of drugs unless the same shall have been registered in the office of the Justices Any keeper of such place failing to register the same within two months after the commencement of this Act shall be liable to a fine not exceeding fifty rupees

*No place to be kept for the sale of drugs unless registered*

২৬৬ ধারা। জষ্টিসদের আফিসে রেজিষ্টারী করা না গেলে, বণিকদ্রব্য বিক্রয় করিবার নিমিত্ত স্থান রা খিতে হইবে না। কোন ব্যক্তির সেই দ্রব্য বিক্রয় করিবার স্থান থাকিলে এই আইন প্রচলিত হইবার তারিখঅবধি যদি দুই মাসের মধ্যে তাহা রেজিষ্টর না করেন তবে তাঁহার পঞ্চাশ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

*রেজিষ্টরী না হইলে বণিক দ্রব্য বিক্রয় করিবার দোকান না রাখিবার কথা।*

267 The Justices or any person authorized by them in that behalf may at all reasonable times enter into and inspect any place kept for the sale of drugs or in which drugs are sold and if they have reason to suspect that any drug in the said place is adulterated in such a manner as to lessen its efficacy to change its operation or to render it noxious may remove the same on giving a receipt, specifying the nature and quantity of the drug removed, and its approximate value and if it appear to a Justice of the Peace that the said drug removed as aforesaid is adulterated as aforesaid he may order the same to be destroyed or to be so disposed of as to him may seem fit if it shall appear to the said Justice that the drug so removed is not adulterated as aforesaid the person from whose shop or place it has been taken shall be entitled to have it restored to him and it shall be in the discretion of the said Justice to award him such compensation as he may think proper, not exceeding the actual loss which has been sustained

*Inspection of drugs*

*Compensation if drug not adulterated*

২৬৭ ধারা। বণিকদ্রব্য বিক্রয় করিবার জন্যে যে স্থান থাকে কিম্বা যে স্থানে বণিকদ্রব্য বিক্রয় হইয়া থাকে জষ্টিসেরা কিম্বা এতৎপক্ষে তাঁহাদের ক্ষমতাপ্রাপ্ত কোন ব্যক্তি যুক্তিমত কোন সময়ে সেই স্থানে গিয়া দেখিতে পারিবেন। ও সেই স্থানে যে বণিকদ্রব্য পাওয়া যায় অন্য দ্রব্যের সঙ্গে মিশাইয়া তাহার গুণ কমিয়া গিয়াছে কি তাহার কর্ম্ম পরিবর্ত্তন হইয়াছে কিম্বা তাহা অস্বাস্থ্যজনক হইয়াছে তাঁহার এমত জ্ঞান করিবার কারণ থাকিলে, যে প্রকারের যে পরিমাণের দ্রব্য ও তাহার ন্যূনাধিক যে মূল্য হয় এই কথা সম্বলিত রসীদ দিয়া তিনি ঐ দ্রব্য লইয়া যাইতে পারিবেন। আর পূর্ব্বোক্তমতে যে দ্রব্য লইয়া যাওয়া যায় তাহা উক্ত প্রকারে অন্য দ্রব্যের সঙ্গে মিশান হইয়াছে শান্তিরক্ষার্থ কোন জষ্টিস ইহা বোধ করিলে, তিনি সেই দ্রব্য নষ্ট হইবার কিম্বা অন্য যাহা করা উচিত বোধ করেন সেই দ্রব্য লইয়া তাহা করিবার আজ্ঞা দিতে পারিবেন। উক্তরূপে যে দ্রব্য লইয়া যাওয়া গেল তাহা পূর্ব্বোক্তমতে মিশ্রিত নয় উক্ত জষ্টিসের এমত বিবেচনা থাকিলে, যাহার দোকান কি স্থানহইতে ঐ দ্রব্য লইয়া যাওয়া গেল তাহার সেই দ্রব্য ফিরিয়া পাইবার অধিকার থাকিবে, ও তাঁহার যত হানি হইয়াছে তাহার অনধিক যত টাকাতে ঐ ব্যক্তির হানিপূরণ হইতে পারে উক্ত জষ্টিস আপন বিবেচনামতে তাঁহার তত টাকা পাইবার আজ্ঞা করিবেন।

*ঐ দ্রব্য মিশ্রিত না হইলে হানিপূরণের কথা।*

If the drug removed as aforesaid is not brought before a Justice of the Peace it shall be restored to the person from whose shop or place it was taken, and such person shall be entitled to compensation for any actual loss which he may have sustained by the removal of the said drug and any dispute which may arise touching the amount of compensation to be given shall be settled in the manner hereinafter provided for the settlement of disputes respecting damages and expenses

উক্ত প্রকারে যে বণিকদ্রব্য বাহির করিয়া লওয়া যায় তাহা শান্তিরক্ষার্থ জষ্টিসের সম্মুখে আনা না গেলে যাহার দোকান কি স্থানহইতে বাহির করিয়া লওয়া গেল তাঁহাকে ফিরিয়া দেওয়া যাইবে ও ঐদ্রব্য লইয়া যাওয়াতে ঐ ব্যক্তির হানি হইলে তাহার যথার্থই যত হানি হইল তত টাকা হানিপূরণ পাইবার অধিকার থাকিবে। এই ধারামতে হানিপূরণস্বরূপ কত টাকা দেওয়া উচিত এই বিষয় লইয়া কোন বিবাদ হইলে, হানিপূরণ ও খরচাবিষয়ক বিবাদ নিষ্পত্তি করিবার যে বিধি পশ্চাৎ করা যাইতেছে, ঐ বিবাদ সেই বিধিমতে নিষ্পত্তি হইবে ইতি।

268 The owner or occupier of every place within the Town used for any of the following purposes namely—

*Certain offensive and dangerous trades not to be carried on within the Town without being registered*

(*a*) melting tallow
(*b*) boiling offal or blood,

২৬৮ ধারা। নগরের অন্তর্গত নিম্নলিখিত কোন কার্য্য চালাইবার স্থান বিশেষত —

*দুর্গন্ধ ও আশঙ্কাজনক কোন২ ব্যবসায় নগরের মধ্যে চালাইলে তাহা রেজিষ্টরী করিবার কথা।*

(ক) চরবী গলাইবার,
(খ) কদর্য্য মাংস কি রক্ত পাক করিবার স্থান,

(c) as a soap house
(d) oil boiling house
(e) dyeing house
(f) tannery
* (g) brick pottery, or lime kiln
(h) sago manufactory *
(i) manufactory or place of business from which offensive or unwholesome smells arise
(j) or as a yard or depot for hay straw, wood or coal

shall register the same at the office of the Justices in a book to be kept by them for that purpose

(গ) সাবুনের ঘর
(ঘ) তৈল পাক করিবার ঘর
(ঙ) বস্ত্র রঙ্গের ঘর
(চ) চামড়া কশাইবার স্থান
(ছ) ইঁটের পাজা কি চুনে পোয়ান,
(জ) সাগু তৈয়ার করিবার স্থান
(ঝ) যে ব্যবসায়দ্বারা অনিষ্ট কি অস্বাস্থ্যজনক গন্ধ বাহির হয় তাহার কারখানা কি স্থান,
(ঞ) কিম্বা শুষ্ক ঘাস কি বিচালী কি কাঠ কি কয়লা রাখিবার স্থান কি আড্ড,

রেজিষ্টর করিবার যে বহী জষ্টিসদের নিকট থাকে, সেই স্থানের স্বামী কি প্রজা জষ্টিসদের আফিসের সেই বহীতে তাহা রেজিষ্টরী করাইয়া দিবেন ইতি।

269 No place shall be newly used within the town for any of the purposes mentioned in the last preceding section except under a license from the Justices who may at their discretion from time to time grant such license

২৬৯ ধারা। ইহার পূর্ব্ব ধারায় যেং ব্যবসায়ের কথা আছে জষ্টিসদের নিকট লাইসেন্স না পাইলে নগরের মধ্যে সেই ব্যবসায়ের নিমিত্ত কোন নূতন স্থানের ব্যবহার হইবে না জষ্টিসেরা সময়ে আপনাদের বিবেচনামতে তদ্রূপ লাইসেন্স দিতে পারিবেন ইতি।

লাইসেন্স না পাইলে তদ্রূপ কোন ব্যবসায় হইতে না পারিবার কথা।

270 Whoever without a license uses any such place for such purpose shall be liable to a fine not exceeding five hundred rupees and to a further fine not exceeding fifty rupees for each day during which the said offence is continued after he has been convicted of such offence

Penalty

২৭০ ধারা। কোন ব্যক্তি লাইসেন্স না পাইয়াও উক্ত কার্য্যের নিমিত্ত উক্ত কোন স্থানের ব্যবহার করিলে তাহার পাঁচ শত টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ও ঐ ব্যক্তির সেই অপরাধে নিষ্পত্তি হইলে পর আর যত দিন ঐ অপরাধ হইতে থাকে দিনপ্রতি তাহার আর পঞ্চাশ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

দণ্ডের কথা।

271 If it be shown to the satisfaction of the Justices that any place licensed under section two hundred and fifty eight or two hundred and sixty nine, or registered under section two hundred and sixty eight is a nuisance to the neighbourhood they may give notice to the occupier to discontinue the use of such place within one month after the date of such notice

Justices [illegible] the [illegible] offensive trade [illegible] discontinued

২৭১ ধারা। ২৫৮ কি ২৬৯ ধারামতে যে স্থানের লাইসেন্স দেওয়া গেল কিম্বা ২৬৮ ধারামতে যে স্থান রেজিষ্টরী করা গেল তাহা প্রতিবাসিদের অনিষ্টজনক বলিয়া জষ্টিসদের সন্তোষমতে প্রকাশ করা গেলে তাঁহারা প্রজাকে নোটিস দিয়া ঐ নোটিসের তারিখঅবধি এক মাসের মধ্যে সেই স্থানে ঐ কার্য্য বন্ধ করিতে আজ্ঞা দিতে পারিবেন ইতি।

স্থানবিশেষে দুঃখদায়ক কার্য্য অনিষ্টজনক ব্যবসায় জষ্টিসেরা বন্ধ করিতে পারিবার কথা।

272 Whoever after the expiration of such time, uses such place or permits it to be used in such a manner as to be a nuisance to the neighbourhood shall be liable to a fine not exceeding two hundred rupees and to a further fine not exceeding one hundred rupees, for each day during which the offence is continued after he has been convicted of such offence

Penalty

২৭২ ধারা। কোন ব্যক্তি ঐ মিয়াদ ফুরাইলে পর যাহাতে প্রতিবাসিদের অনিষ্ট জন্মে এমতে ঐ স্থানের ব্যবহার করিলে কি ব্যবহার হইতে দিলে তাহার দুই শত টাকার অনধিক দণ্ড হইতে পারিবে। ও তাহার ঐ অপরাধে নিষ্পত্তি হইলে পর আর যত দিন ঐ অপরাধ হইতে থাকে দিনপ্রতি তাহার আর এক শত টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

দণ্ডের কথা।

## PART II.—*Of Burial and Burning Grounds.*

## দ্বিতীয় পরিচ্ছেদ।—গোরস্থান ও শ্মশানের কথা।

Burial and burning grounds to be registered.

273. The Justices may, if they think fit, cause a survey and measurement to be made of every burial and burning ground and every place used as such, and every burial and burning ground and every place used as such shall be registered by the owner or the person having the control thereof, or, if there be no owner or person authorized to control the same, by order of the Justices, in a book to be kept by them for that purpose.

গোরস্থান ও শ্মশান রেজিষ্টরী করিবার কথা।

২৭৩ ধারা। প্রত্যেক গোরস্থান ও কবর দিবার জন্যে যে স্থানের ব্যবহার হয় জষ্টিসেরা উচিত বোধ করিলে, সেইং স্থানের জরীপ করাইয়া মাপ লইতে পারিবেন। ও জষ্টিসেরা উক্ত প্রত্যেক স্থানের ও শবদাহ করিবার প্রত্যেক স্থানের রেজিষ্টরী করিবার যে বহী রাখেন ঐং স্থানের স্বামী কিম্বা তাহা যে ব্যক্তির অধীনে থাকে তিনি সেই বহীতে ঐ কবরস্থান কি শ্মশান কি তৎস্বরূপে যে স্থানের ব্যবহার হয় সেই স্থান রেজিষ্টরী করাইবেন। স্বামী কিম্বা যাহার কর্ত্তৃত্ব করিবার ক্ষমতা থাকে এমত কোন ব্যক্তি না থাকিলে জষ্টিসদের আজ্ঞাক্রমে ঐ স্থান রেজিষ্টরী করা যাইবে ইতি।

Penalty.

274. Whoever uses any such place as is mentioned in the last preceding section without the same being registered shall be liable to a fine not exceeding one hundred rupees, and to a further fine not exceeding seventy rupees for each day during which the offence is continued after he has been convicted of such offence.

দণ্ডের কথা।

২৭৪ ধারা। ইহার পূর্ব্ব ধারায় যেং স্থানের কথা আছে কোন ব্যক্তি রেজিষ্টরী না করাইয়া তদ্রূপে ঐ স্থানের ব্যবহার করিলে তাহার একশত টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ও তাহার অপরাধ নির্ণয় হইলে পর যত দিন সেই অপরাধ হইতে থাকে দিনপ্রতি তাহার আর সত্তর টাকার অনধিক দণ্ড হইবে ইতি।

Penalty.

275. Whoever knowingly buries or burns, or causes, procures or suffers to be buried or burned, any corpse in or on any ground not registered as a burial or burning ground, shall be liable to a fine not exceeding one hundred rupees.

দণ্ডের কথা।

২৭৫ ধারা। কবরস্থান কি শ্মশান বলিয়া যে ভূমির রেজিষ্টরী হয় নাই কোন ব্যক্তি জানিয়া শুনিয়া ঐ জমীতে শব পুতিলে কি দাহ করিলে কিম্বা পোতাইলে কি দাহ করাইলে কি অন্যের দ্বারা পোতাইলে কি দাহ করাইলে কি পুতিতে কি দাহ করিতে দিলে তাহার এক শত টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

No burial or burning place or vault to be constructed without license of the Justices.

276. No vault or grave shall be made within the walls of or underneath any church, chapel or other place of public worship, and no burial or burning ground, whether public or private, shall be opened, made or formed otherwise than by or under the authority of the Local Government, without a license describing the extent and boundaries thereof first obtained from the Justices in meeting other than an ordinary meeting, who may at their discretion, from time to time, grant such license.

ইহার পর জষ্টিসদের অনুমতি না হইলে কবর কি গোরস্থান কি শ্মশান নির্ম্মাণ না হইবার কথা।

২৭৬ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট দ্বারা কিম্বা গবর্ণমেণ্টের দত্ত অনুমতিক্রমে যে গোরস্থান করা যায় তাহা ছাড়া নিয়মিত সভাভিন্ন অন্য সভাগত জষ্টিসদের নিকট লাইসেন্স পাওয়া না গেলে কোন চর্চের কি চাপেলের কিম্বা ঈশ্বরের ভজনার্থে সাধারণের গমনীয় কোন ঘরের মধ্যে কি নীচে খিলানযুক্ত কি অন্য কবর কিম্বা সাধারণের কি ব্যক্তিবিশেষের গোরস্থান কি শ্মশান খোলা কি প্রস্তুত করা যাইবে না। জষ্টিসেরা সময়েং আপনাদের বিবেচনামতে তদ্রূপ লাইসেন্স দিতে পারিবেন ইতি।

Penalty.

277. Whoever shall bury or burn, or cause, permit or suffer to be buried or burned, any corpse in any vault, grave or burial or burning ground opened, made or formed without such license, or contrary to the terms thereof, shall be liable to a fine not exceeding five hundred rupees.

দণ্ডের কথা।

২৭৭ ধারা। কোন ব্যক্তি উক্ত লাইসেন্স না পাইয়া কিম্বা পাইলেও সেই লাইসেন্সের নিয়মের বিপরীতভাবে খিলানযুক্ত কি অন্য কবর কি কবরস্থান কি শ্মশান খুলিয়া কি প্রস্তুত কি নির্ম্মাণ করিয়া তন্মধ্যে শব পুতিলে কি দাহ করিলে কি পোতাইলে কি দাহ করিতে অনুমতি দিলে তাঁহার পাঁচ শত টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

Justices to issue certificate prohibiting the use of improper burial and burning places.

278 If the Justices, in meeting, other than an ordinary meeting with the sanction of the Local Government, shall certify, in manner hereinafter provided, that any burial ground or place of burial

or that any place used for the burning of corpses, is in such a state as to be dangerous to the health of persons living in the neighbourhood thereof

or that any church or other place of public worship is dangerous to the health of persons frequenting the same by reason of the state of the vaults or graves within the walls of or underneath the same or in any church yard or burial ground adjacent thereto

and shall also certify that a fitting place for interment or burning (as the case may be) exist within a convenient distance and is available no person shall after a time (not less than two months) to be named in such certificate bury or burn or permit or suffer to be buried or burned any corpse in, upon within or under the ground church or place of worship to which the certificate relates, except in so far as may be allowed by such certificate

Every such certificate shall be published in the *Calcutta Gazette* and a translation thereof in Bengalee shall in the case of a burial or burning ground be affixed conspicuously on some part of the said ground

Penalty

279 Whoever after due publication of such certificate buries or burns or causes permits or suffers to be buried or burned any corpse contrary to this enactment shall be liable to a fine not exceeding two hundred rupees

Justices may in certain cases permit burials in churches &c.

280 Notwithstanding any certificate under the last preceding section where, by usage or other wise there is any right of interment in or under any church or chapel or in any vault of such church or chapel or of any church yard, burial ground or place of burial, affected by such certificate or where any exclusive right of interment, or any exclusive right to ground for the purpose of interment has been purchased or acquired the Justices may, if, on application made to them, they are satisfied that the exercise of such right, or the use of such

গোরস্থান কি শ্মশান অশুদ্ধযুক্ত হইলে তাহার ব্যবহার নিবারণার্থে জষ্টিসদের সর্টিফিকট দিবার কথা।

২৭৮ ধারা। কোন গোরস্থানের কি কবর দিবার স্থানের কিম্বা শবদাহ করিবার জন্যে যে স্থানের ব্যবহার হইয়া থাকে তাহার অবস্থা হেতুক প্রতিবাসি লোকদের স্বাস্থ্যের বিঘ্ন জন্মিতে পারে,

কিম্বা কোন গির্জাঘরে কি ঈশ্বরের ভজনার্থ সাধারণের গমনীয় কোন স্থানের মধ্যে কি নীচে কিম্বা তৎসংযুক্ত কোন গোরস্থানে খিলানযুক্ত কি অন্য যে সকল কবর আছে তাহার অবস্থাপ্রযুক্ত যে ব্যক্তিরা সেইং ঘরে গিয়া থাকে তাহাদের বিঘ্ন জন্মিতে পারে,

নিয়মিত সভাভিন্ন অন্য সভাগত জষ্টিসেরা স্থানীয় গবর্ণমেণ্টের অনুমতিক্রমে নিম্নলিখিত বিধানমতে ইহার সর্টিফিকট দিলে

ও সেই স্থানহইতে সুবিধাজনক অন্তরে কবর দিবার কিম্বা বিষয়বিশেষে শবদাহ করিবার উপযুক্ত আর এক স্থান পাওয় যাইতে পারে এই মর্ম্মেরও সর্টিফিকট দিলে ঐ সর্টিফিকটের উল্লিখিত জমাতে কি গির্জাঘরে কি ঈশ্বরের ভজনার্থ স্থানে কি তাহার উপরে কি মধ্যে কি নীচে কোন ব্যক্তি ঐ সর্টিফিকটের উল্লিখিত দুই মাসের অন্যূন সময়ের পর শব কবর দিবেন কি দাহ করিবেন না ও অন্য কাহাকেও কবর দিতে কি দাহ করিতে দিবেন না ও অনুমতি দিবেন না। কেবল ঐ সর্টিফিকটে যত দূর অনুমতি দেওয়া যায় তত দূর কবর দিতে কি শবদাহ করিতে পারিবেন।

উক্ত প্রকারের প্রত্যেক সর্টিফিকট কলিকাতা গেজেটে প্রকাশ করা যাইবে ও গোরস্থান কি শ্মশান সম্পর্কীয় সর্টিফিকট হইলে তাহার অনুবাদ ঐ জমার কোন প্রকাশ স্থানে লাগাইয়া দেওয়া যাইবে ইতি।

দণ্ডের কথা।

২৭৯ ধারা। উক্ত প্রকারের সর্টিফিকট নিয়মিত রূপে প্রকাশ করা গেলে পর কোন ব্যক্তি এই বিধানের বিপরীতক্রমে শবপুতিলে কি দাহ করিলে কি পোড়াইলে কি দাহ করাইলে কি পুতিতে কি দাহ করিতে দিলে কি অনুমতি দিলে তাঁহার দুই শত টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

কোনং স্থলে গির্জাঘরপ্রভৃতিতে জষ্টিসেরা কবর দিতে অনুমতি দেওনের কথা।

২৮০ ধারা। ইহার পূর্ব্ব ধারামত কোন সর্টিফিকট দেওয়া গেলেও, যদি আচারমতে কি অন্য কারণে ঐ সর্টিফিকটের উল্লিখিত কোন গির্জাঘরে কি তাহার নীচে কিম্বা ঐ গির্জাঘরের কি তাহার লাগাও গোরস্থানের কি অন্য গোরস্থান কি কবর দিবার স্থানের কোন খিলানযুক্ত কবরে শব পুতিবা দিবার অধিকার কিম্বা কবর দিবার একাধিকার থাকে কিম্বা কবর দিবার জন্যে ভূমির একাধিকার ক্রয় কর কি প্রাপ্ত হওয়া গিয়া থাকে, তবে জষ্টিসদের নিকট দরখাস্ত করা গেলে ও সেই অধিকারমত কার্য্য হইলে কিম্বা ঐ ভূমির তদ্রূপ ব্যবহার হইলে স্বাস্থ্যের বিঘ্ন হইবে না তাঁহারা

ground will not be injurious to health grant a license for such exercise or use during such time and subject to such conditions and restrictions as they may think fit

*Justices may provide places for burial or burning ground.*

**281** The Justices in meeting other than an ordinary meeting, may from time to time out of the Municipal Fund with the sanction of the Local Government, provide fitting places to be used as burial or burning grounds

---

## CHAPTER XIII

### OF MARKETS

*Justices may construct markets.*

**282** The Justices in meeting, other than an ordinary meeting, may from time to time if they shall think fit with the sanction of the Local Government provide places within the Town for the purpose of being used as Municipal Markets and the Justices may charge such rents tolls and fees as to them may seem fit for the use of or right to expose goods for sale in such markets and for the use of shops stalls and standings therein

*Recovery of rents, &c.*

**283** All such rents tolls and fees which shall be imposed shall be recoverable by the Justices from the persons liable to pay the same as if the amounts payable in respect thereof were rates due to the Justices from such persons under the provisions of Chapter VI

*Power to acquire land for markets.*

**284** It shall be lawful for the Justices in meeting other than an ordinary meeting from time to time if they shall think fit, with the sanction of the Local Government to acquire land by purchase lease or otherwise, in order to provide places within the Town for the purpose of being used as Municipal Markets and for the like purpose to purchase or take on lease any land now used within such limits as a market or registered as such upon such terms or subject to such conditions as they may consider necessary [illegible] land [illegible] vested in or belonging to them [illegible] whole or such parts thereof as they may think necessary for the purposes of such Municipal Markets and thereupon from time to time to build and maintain such Municipal Markets and such stalls sheds pens and other buildings or conveniences for the use of the persons frequenting such Municipal Markets, and for the weighing and measuring goods sold in such Municipal Markets, and on

---

অভিপ্রায়মতে ইহা জানিলে যত কাল ও যে নিয়ম ও সীমা নির্ণয় করা উচিত জ্ঞান করেন, তত কাল সেই নিয়মানুসারে ঐ অধিকারমতে কার্য্য হইবার ও ঐ ভূমির ব্যবহারের লাইসেন্স দিতে পারিবেন ইতি।

*গোরস্থান কি শ্মশানের জন্যে জষ্টিসদের ভূমি নিরূপণ করিয়া দিবার কথা।*

২৮১ ধারা। নিয়মিত সভাভিন্ন অন্য সভাগত জষ্টিসেরা সময়েং স্থানীয় গবর্ণমেণ্টের অনুমতি লইয়া মুনিসিপাল ফণ্ডহইতে কবর দিবার কি শব দাহ করিবার উপযুক্ত স্থান নিরূপণ করিয়া দিতে পারিবেন ইতি।

---

## ত্রয়োদশ অধ্যায়।

### বাজারের বিধি।

*জষ্টিসদের বাজার করিবার ক্ষমতার কথা।*

২৮২ ধারা। মুনিসিপাল বাজার বলিয়া যে স্থানের ব্যবহার হইবে জষ্টিসেরা সময়েং বিহিত বোধ করিলে স্থানীয় গবর্ণমেণ্টের অনুমতি লইয়া, নিয়মিত সভাভিন্ন অন্য সভাগত হইয়া সেই স্থান নিরূপণ করিতে পারিবেন। ও সেই বাজারের ব্যবহার করিতে দিবার নিমিত্ত ও দ্রব্য সাজাইয়া বিক্রয় করিবার অধিকারের নিমিত্ত ও তন্মধ্যে দোকান ও মাচা কি দাড়াইবার স্থানের নিমিত্ত জষ্টিসেরা খাজানা কি মাশুল কি ফী বলিয়া যত টাকা লওয়া উচিত বোধ করেন লইতে পারিবেন ইতি।

*ফী আদায় করিবার কথা।*

২৮৩ ধারা। উক্ত যে খাজানা কি মাশুল কি ফী ধার্য্য হয় তাহা কোন ব্যক্তির স্থানে পাওনা থাকিলে, ৬ অধ্যায়ের বিধানমতে ঐ ব্যক্তির স্থানে জষ্টিসদের রেট পাওনা হইলে যেরূপে তাহা আদায় করিতে পারেন ঐ খাজানা প্রভৃতি সেইরূপে আদায় করিতে পারিবেন ইতি।

*বাজার বসাইবার নিমিত্ত জষ্টিসদের ভূমি লইবার ক্ষমতার কথা।*

২৮৪ ধারা। কলিকাতা নগরের মধ্যে মুনিসিপাল বাজারস্বরূপ যে স্থানের ব্যবহার হইবে, নিয়মিত সভাভিন্ন অন্য সভাগত জষ্টিসেরা সময়েং বিহিত বোধ করিলে এমত স্থান নিরূপণ করিয়া দিবার নিমিত্ত, শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্নর সাহেবের অনুমতি লইয়া ক্রয় করিয়া কি পাট্টা করিয়া কি অন্য প্রকারে ভূমি লইতে পারিবেন ও সেই সীমার মধ্যে এইক্ষণে বাজার বলিয়া ভূমির ব্যবহার হইয়া থাকিলে কিম্বা রেজিষ্টরি হইলে তাঁহারা সেই উদ্দেশে যে বিধি ও যে নিয়ম আবশ্যক জ্ঞান করেন তদনুসারে সেই ভূমি ক্রয় করিতে কি পাট্টা করিয়া লইতে পারিবেন ও এইক্ষণে তাঁহাদের প্রতি যে ভূমি বর্ত্তে কি তাঁহাদের যে ভূমি আছে তন্মধ্যে নিরূপণ করিতে পারিবেন এবং সেই সমুদয় ভূমি কি তাহার যে অংশ আবশ্যক বোধ করেন তাহা তদ্রূপ মুনিসিপাল বাজারের উপলক্ষে নিরূপণ করিতে পারিবেন। তাহা করিলে তাঁহারা সময়েং ঐ মুনিসিপাল বাজার নির্ম্মাণ ও রক্ষা করিয়া, যেং ব্যক্তিরা সর্ব্বদাই ঐ মুনিসিপাল বাজারে গিয়া থাকে তাহাদের জন্যে মাংস মৎস্যাদি বিক্রয় করিবার ও মেষাদি

any part thereof on such terms as they may think fit, and to do all things necessary for carrying the provisions of this section into effect

বাজারের মত যে ভূমির ব্যবহার হইয়া আসিতেছে সেই ভূমি কি তাহার কোন অংশ বিক্রয় করিতে কিম্বা প্রজা দিগকে পাট্টা করিয়া কি অন্য প্রকারে দিতে পারিবেন। ও এই ধারার বিধান সফল করিবার জন্যে যাহা আব শ্যক তাহাও করিতে পারিবেন ইতি।

288 It shall be lawful for the Justices in meeting other than an ordinary meeting out of the Municipal Fund and out of the monies borrowed under the provisions of this Act, and out of monies derived from the rents of buildings stalls pens or standings in any Municipal Market and from any fees realized from any Municipal Market to expend such sums of money as they may think necessary for the construction maintenance and keeping such Municipal Market in repair and for any other purpose or purposes which the Justices may deem necessary for establishing or carrying on the same or conducive thereto

মুনিসিপাল টাকা লইয়া বাজারের কর্ম চালাইতে জষ্টিসদের ক্ষমতার কথা।

২৮৮ ধারা। জষ্টিসেরা নিয়মিত সভাছাড়া অন্য সভা গত হইয়া মুনিসিপাল ফণ্ডের টাকা এবং এই আইনের বিধানমতে কর্জ করিয়া যে টাকা লন তাহা ও কোন মুনিসিপাল বাজারে যেং ঘর ও মাংস মৎস্যাদি বিক্রয় করিবার ও মেষাদি রাখিবার যেং স্থান থাকে তাহার ভাড়া বলিয়া যে টাকা তোলেন ও কোন বাজারহইতে যে ফী আদায় হয়, তাহা লইয়া সেই বাজার নির্মাণ করিবার ও তাহার খরচ যোগাইবার ও তাহা সারাইয়া রাখিবার নিমিত্ত ও সেই বাজার দৃঢ়মতে স্থাপন করিবার কার্য্য চালাইবার নিমিত্ত কি তদুপযোগি অন্য যে বা যেং কার্য্য তাঁহারা আবশ্যক বোধ করেন সেই কার্য্যে ঐ টাকা খরচ করিতে পারিবেন ইতি।

289 It shall be within the discretion of the Justices in meeting other than an ordinary meeting to grant licenses for the use of any place as a market for the sale of meat fish fruit and vegetables within the Town and every such license shall be in force until the first day of January next ensuing the day therein named for the commencement thereof

Power to grant licenses to markets.

Duration of licenses.

২৮৯ ধারা। জষ্টিসেরা নিয়মিত সভাভিন্ন অন্য সভাগত হইয়া আপনাদের বিবেচনামতে নগরের মধ্যে মাংস ও মাছ ও ফল ও শাকসবজী বিক্রয় করিবার বাজারস্বরূপ কোন স্থানের ব্যবহার হইবার লাইসেন্স দিতে পারিবেন। সেই লাইসেন্স প্রবল হইবার যে তারিখ ঐ পাট্টায় লেখা থাকে সেই তারিখ অবধি তৎপশ্চাৎ জানুআরি মাসের ১ তারিখ পর্য্যন্ত তাহা প্রবল থাকিবে ইতি।

বাজারের লাইসেন্স দিবার ক্ষমতার কথা।

লাইসেন্সের মিয়াদ ও যে নিয়মমতে দেওয়া যাইবে তাহার কথা।

290 Whoever wilfully or negligently permits any place within the Town to be used as a market for the sale of meat fish fruit or vegetables without a license under this Act shall be liable to a fine not exceeding two hundred rupees and to a further fine not exceeding fifty rupees for each day during which the said offence shall be continued after he has been convicted of such offence

Penalty for permitting place to be used as market without license.

২৯০ ধারা। কোন ব্যক্তি এই আইনমতে লাইসেন্স না পাইয়া ইচ্ছাপূর্ব্বক কি মনোযোগ না থাকাতে নগরের মধ্যে কোন স্থানে মাংস ও মাছ ও শাকসবজী বিক্রয় করিবার বাজার বসিতে দিলে তাহার দুইশত টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে ও তাহার সেই অপরাধ নির্ণয় হইলে পর যত দিন অপরাধ করিতে থাকে দিনপ্রতি তাহার আর পঞ্চাশ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

অনুমতি বিনা কোন স্থানে বাজার করিবার দণ্ডের কথা।

291 Whenever three convictions under the provisions of the last preceding section shall have been pronounced in respect of the same place it shall be lawful for any Police Magistrate of Calcutta on the application of the Justices to order the place to be closed and thereupon to appoint persons or otherwise take order to prevent such place being so used and every person who shall sell or expose for sale meat fish fruit or vegetables in any place which shall have been so closed shall be liable to a fine not exceeding ten rupees

Power to close places.

২৯১ ধারা। ইহার পূর্ব্ব ধারামতে একি স্থানের বিষয়ে তিনবার ঐ অপরাধ নির্ণয় হইলে জষ্টিসদের প্রার্থনামতে কলিকাতার পোলীসের কোন মাজিষ্ট্রেট সেই স্থান বন্ধ করিবার আজ্ঞা করিতে পারিবেন, ও সেই স্থানের তদ্রূপ আর ব্যবহার না হয় এই নিমিত্ত সেই স্থানে লোক নিযুক্ত করিবেন কিম্বা অন্য বিধান করিবেন। ও তদ্রূপে যে স্থান বন্ধ করা যায় কোন ব্যক্তি সেই স্থানে মাংস কি মাছ কি ফল কি শাক-সবজী বিক্রয় করিলে কি বিক্রয় করিবার জন্যে সাজাইয়া রাখিলে তাহার দশ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

যে স্থানের লাইসেন্স পাওয়া যায় নাই তাহা বন্ধ করিবার কথা।

292 The Justices in meeting, other than an ordinary meeting, may define, fix and determine what portions of any market or bazar within the Town shall be thrown into, and made part of the existing approaches, roads, paths, and ways in such market or bazar for the convenient use of persons resorting thereto and shall signify the same by affixing or causing to be affixed in some conspicuous place or places in the market or bazar a notice signifying the limits and description of the parts of the said market or bazar so to be kept and used as part of the approaches roads paths and ways

Justices may define ways in bazars.

The Justices in meeting, other than an ordinary meeting may, by notice in writing to the owner proprietor or lessee of any such market or bazar, require him within a time to be specified therein to execute the necessary works and take all necessary measures for the setting out clearing widening and maintaining of the said approaches, roads paths and ways

Justices may require works to be executed.

and may, in case of such default by their servants and workmen enter into and upon the said market or bazar and clear set out and widen the said approaches roads paths, and ways and the expenses thereby incurred shall be paid by the person on whom the notice has been served

The Justices in meeting other than an ordinary meeting may from time to time vary and alter the said approaches, roads paths and ways as occasion may require, signifying the same by a like notice

Justices may alter approaches.

Whoever shall after such notification cause any obstruction or encroachment in or on any such approaches roads paths or ways shall be liable to a fine not exceeding fifty rupees, and to a further fine not exceeding ten rupees for every day such obstruction or encroachment is continued after notice from the Justices to remove or discontinue the same

Penalty.

293 Whenever any person who shall have been convicted of any offence under this Chapter, or against any of the bye laws made or to be made under this Chapter in respect to markets, shall again be convicted of an offence against the same provision

Maximum of penalty.

২৯২ ধারা। নগরের অন্তর্গত কোন হাটে কি বাজারে যে ব্যক্তিরা গিয়া থাকে তাহাদের যাইবার, সুবিধার জন্যে যে রাস্তা কি পথ প্রভৃতি আছে বাজারের কি হাটের কোন্ অংশ সেই পথপ্রভৃতির একাংশ হইবে কিম্বা কোন্ অংশ লইয়া পথপ্রভৃতি করা যাইবে, জষ্টিসেরা নিয়মিত সভাভিন্ন অন্য সভাগত হইয়া ইহা নিরূপণ ও স্থির ও নির্ণয় করিবেন। এবং উক্ত বাজারের কি হাটের যেং অংশ ঐ রাস্তা ও পথপ্রভৃতি স্বরূপে রাখা গিয়া ব্যবহার হইবে তাহার সীমার ও বর্ণনার নোটিস ঐ হাটের কি বাজারের কোন ২ কি কএক প্রকাশ স্থানে লাগাইয়া দিয়া তাহা জ্ঞাত করিবেন।

*বাজারে জষ্টিসদের পথ নিরূপণ করিবার কথা।

জষ্টিসেরা নিয়মিত সভাভিন্ন অন্য সভায় অধিষ্ঠিত হইয়া ঐ হাটের কি বাজারের স্বামির কি মালিকের কি পাট্টাদারের নামে নোটিস লিখিয়া দিয়া তথায় যাইবার ও তাহার অন্তর্গত রাস্তা ও পথপ্রভৃতির চিহ্ন দিয়া তাহা পরিষ্কার ও প্রশস্ত করিবার ও রাখিবার আবশ্যক সকল কর্ম্ম ঐ নোটিসের নির্দ্দিষ্ট সময়ের মধ্যে করিবার ও আবশ্যক অন্য সকল উপায় করিবার আজ্ঞা দিতে পারিবেন।

জষ্টিসদের ঐ কার্য্য সম্পন্ন করাইতে পারিবার কথা।

ও তাহাদের সেই কার্য্যে ত্রুটি হইলে আপনাদের চাকর ও কর্ম্মকারকদের দ্বারা উক্ত হাটে কি বাজারে গিয়া কি প্রবেশ করিয়া ঐ হাটে কি বাজারে যাইবার পথ কিম্বা তাহার অন্তর্গত পথ কি রাস্তাপ্রভৃতি পরিষ্কার করিয়া তাহার চিহ্ন দিয়া তাহা প্রসার করিতে পারিবেন। ইহাতে যে খরচ লাগে যাহার প্রতি নোটিস দেওয়া গেল তাঁহার সেই খরচ দিতে হইবে।

উক্ত হাটে কি বাজারে যাইবার পথ কিম্বা তদন্তর্গত পথপ্রভৃতি কোন সময়ে পরিবর্ত্তন ও মতান্তর করার প্রয়োজন থাকিলে জষ্টিসেরা সময়ে২ নিয়মিত সভাভিন্ন অন্য সভায় অধিষ্ঠিত হইয়া উক্ত প্রকারের নোটিসদ্বারা সেই কথা জানাইয়া ঐ পথপ্রভৃতি মতান্তর ও পরিবর্ত্তন করিতে পারিবেন।

যাইবার পথ জষ্টিসদের পরিবর্ত্তন করিতে পারিবার কথা।

উক্ত নোটিস দেওয়া গেলে পর কোন ব্যক্তি ঐ হাটে কি বাজারে যাইবার পথে কিম্বা তদন্তর্গত পথপ্রভৃতিতে কোন বাধা দিলে কি স্থান দখল করিলে তাহার পঞ্চাশ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে। ও জষ্টিসেরা তাহাকে বাধা জন্মক ঐ দ্রব্য স্থানান্তর করিবার কি স্থান ছাড়িয়া না রাখিবার নোটিস দিলে পর তাহা যত দিন থাকে দিনপ্রতি তাহার অনধিক দশ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

দণ্ডের কথা।

২৯৩ ধারা। কোন ব্যক্তির এই অধ্যায়মত কোন অপরাধ, কিম্বা বাজারের বিষয়ে এই অধ্যায়মতে যে উপবিধি করা যায় কি করা যাইবে, তাহার বিপরীত কোন ব্যক্তির অপরাধ নির্ণয় হইলে পর, যদি সেই বিধানের বিপরীত তাহার অন্য

বারম্বারইতে ন্যূন দণ্ড না হইবে তাহার কথা।

the fine to be inflicted for the first of such subsequent offences shall not be less than one moiety of the maximum fine provided for such offence and for the second and every subsequent offence shall not be less than such maximum fine

---

## CHAPTER XIV

### Of the General Powers of the Justices

### Part I —*Of Rights of Entry*

l er t te uj n l ı l l l r the l p se f th Act

**294** The Justices shall for the purposes of this Act, have power by themselves or their Officers between sunrise and sunset to enter upon any house or land as well for the purpose of making any inspection survey, or measurement, as for the purpose of executing any work authorized by this Act to be executed by them without being liable to any legal proceedings or molestation whatsoever on account of such entry or of anything done on such house or land in pursuance of this Act

Provided that except as herein otherwise provided the Justices or their Officers shall not enter upon any house or land which may be occupied at the time unless with the consent of the occupier thereof without previously giving the said occupier twenty four hours notice of their intention to do so

lower to Ju tices to ent ı lands adjacent to works

**295** The Justices or their Officers or servants may enter upon the land of any person adjoining to or being within the distance of one hundred yards of any works by this Act authorized to be made for the purpose of depositing upon such land any soil gravel sand lime brick stone or other materials or for any other purposes connected with the formation of the said works without making any previous payment tender or deposit doing as little damage as may be in the exercise of the several powers hereby granted to them and making compensation for such temporary occupation of or temporary damage to the said land to the owner and occupier thereof from time to time and as often as any such temporary occupation shall be taken or such temporary damage done and making compensation to the owner also for the permanent injury (if any) to such land

and if any dispute shall arise touching the amount or apportionment of such compensation,

অপরাধ নির্ণয় হইয়া থাকে, তবে প্রথম অপরাধের উক্ত যে দণ্ড নিরূপণ হইল, তৎপশ্চাৎ অন্য যে অপরাধ প্রথম করা যায় তজ্জন্যে ঐ দণ্ডের অর্দ্ধেকের ন্যূন দণ্ড হইবে না, " আর একবার কি আর যতবার ঐ অপরাধ করে ততবার তাহার ঐ অতি উচ্চ দণ্ডের ন্যূন দণ্ড হইবে না, ইতি।

---

## চতুর্দ্দশ অধ্যায়।

### জষ্টিসদের সাধারণ ক্ষমতার কথা।

### ১ পরিচ্ছেদ। প্রবেশ করিবার অধিকারের কথা।

এই আইনের কার্য্যের নিমিত্ত বাটীতে যাইবার ক্ষমতার কথা।

২৯৪ ধারা। এই আইনের কার্য্যকে কোন বিষয় দেখিবার কিম্বা জরীপ কি মাপ করিবার জন্যে কিম্বা এই আইনমতে জষ্টিসদের যে কার্য্য করিবার অনুমতি থাকে এমত কোন কার্য্য নির্ব্বাহ করিবার জন্যে, জষ্টিসেরা সূর্য্যের উদয় ও অস্ত হইবার মধ্য কোন সময়ে নিজে কিম্বা তাঁহাদের কার্য্যকারকদের দ্বারা কোন ঘরে কি জমীতে প্রবেশ করিতে পারিবেন। ও তদ্রূপে প্রবেশ করাপ্রযুক্ত ও এই আইন অনুসারে সেই ঘরে কি জমীতে কোন কার্য্য করাপ্রযুক্ত তাঁহাদের নামে কোন মোকদ্দমা উপস্থিত করা যাইতে ও তাহাদের কোন কষ্ট দেওয়া যাইতে পারিবে না।

কিন্তু পশ্চাদ্ভাগে যে স্থলের বিধান হইতেছে সেই স্থল ছাড়া যদি ঘরে কি ভূমিতে প্রজা থাকে তবে সেই প্রজার অনুমতি না পাইলে জষ্টিসের চব্বিশ ঘণ্টা থাকিতে প্রজাকে আপনাদের প্রবেশ করিবার কল্পনার নোটিস না দিয়া আপনারা কি তাঁহাদের কার্য্যকারকেরা সেই জমীতে যাইবেন না, ইতি।

যে জমীতে কোন কর্ম্ম চলিতেছে তাহার নিকট জমীতে জষ্টিসদের যাইবার ক্ষমতার কথা।

২৯৫ ধারা। এই আইনমতে কোন কর্ম্ম করিবার অনুমতি দেওয়া গেলে, ঐ কর্ম্ম যে স্থানে চালান যাই যে জষ্টিসেরা কি তাঁহাদের কার্য্যকারকেরা কি চাকরেরা তাহার নিকট কিম্বা এক শত গজের মধ্যে কোন ব্যক্তির জমীতে প্রবেশ করিয়া মাটি কাঁকর বালী চুণ ইট পাতরপ্রভৃতি সরঞ্জাম রাখিতে কিম্বা সেই কর্ম্ম নির্ব্বাহ করণসম্পর্কীয় অন্য কার্য্য করিতে পারিবেন ইহার জন্যে তাহাদের আগাম টাকা দিতে কি দিবার প্রস্তাব করিতে কি আমানৎ করিতে হইবে না। ও এতদ্দ্বারা তাঁহাদিগকে যেং ক্ষমতা দেওয়া গেল সেইং ক্ষমতানুসারে কার্য্য করিয়া সাধ্যমতে হানি না করিতে চেষ্টা করিবেন ও সেই জমী কিছু দিনের নিমিত্ত দখল করা কিম্বা তাহার কিয়ৎকালীন হানি করাপ্রযুক্ত স্বামিকে ও প্রজাকে সময়েং সেই হানিপূরণ করিয়া দিবেন, ও তদ্রূপে যত বার কিয়ৎকালের নিমিত্ত কোন জমী দখল করা যায় কিম্বা কিয়ৎকাল তাহার হানি করা যায় ততবার সেই হানি পূরণ করিয়া দিবেন, এবং ঐ জমীর একেবারে হানি করিলে স্বামির সেই হানিপূরণও করিয়া দিবেন।

হানিপূরণস্বরূপ কত টাকা দিতে হইবে ও সেই টাকার মধ্যে কে কত পাইবে, এই বিষয়ের বিবাদ হইলে

the same shall be settled in the manner hereinafter provided for the settlement of disputes respecting damages and expenses

Provided that, before the Justices make any such temporary use as aforesaid of any land adjoining or lying near to the said works, they shall give three days' notice of such their intention to the owner and occupier of such land and shall set apart, by sufficient fences, so much of the land as shall be required to be used as aforesaid from the other land adjoining thereto

Powers to be exercised by the Justices when constructing drains and aqueducts without the town

**296** For the purpose of laying pipes or constructing aqueducts for bringing water into the Town from any place without the limits thereof or for the purpose of making sewers or drains to communicate with or empty themselves into any public sewer, lake, stream canal or water course without the said limits, the Justices their Officers and servants may whenever a plan for laying down any such pipes or constructing any such aqueduct sewer or drain, shall have been approved by the local Government, exercise in the laying of such pipes and construction of such aqueduct sewer or drain throughout the line of country through which the said pipes, aqueduct, sewer or drain are to run all the powers which by this Act they may exercise within the Town, and which may be necessary for the laying of such pipes, or the construction of such aqueduct, sewer or drain without being subject to any action or molestation whatever for so doing,

and the Magistrate of any district through which the said pipes aqueduct sewer, or drain, are to run, may exercise in respect thereof the like powers and jurisdiction within the limits of his own district as a Justice of the Peace may under this Act exercise in respect of any work to be executed by the Justices within the Town

Penalty for obstructing persons employed by the Justices in their duty

**297** Whoever at any time obstructs or molests any person employed by the Justices (not being a public servant within the meaning of section 21 of the Indian Penal Code), or any person with whom they may have contracted under the provisions of this Act in the performance and execution of their or his duty or of anything which they are respectively empowered or required to do by virtue or in consequence of this Act, or removes any mark set up for the purpose of indicating any level or direction necessary to the execution of works authorized by this Act, shall be liable to a fine not exceeding two hundred

হানিপূরণের ও খরচার বিবাদ নিষ্পত্তি করিবার যে বিধান নিম্নভাগে করা যাইতেছে সেই বিধানমতে ঐ বিবাদ নিষ্পত্তি করা যাইবে।

পরন্তু উক্ত কর্ম্ম যে স্থানে চালান যাইবে কিছু দিনের নিমিত্ত পূর্ব্বোক্তমতে তাহার লাগাও কি নিকট জমীর ব্যবহার করিবার পূর্ব্বে চৌদ্দ দিন থাকিতে জষ্টিসেরা ঐ জমীর স্বামিকে ও প্রজাকে আপনাদের ঐ কল্পনার নোটিস দিবেন, ও তদ্রূপে যত জমীর ব্যবহার করিবার প্রয়োজন থাকে তাহার লাগাও অন্য জমীহইতে পৃথক করিবার জন্যে উপযুক্ত বেড়া দিয়া তাহা ঘেরিয়া রাখিবেন ইতি।

জষ্টিসেরা নগরের বাহিরে নরদমা কি পয়নালা করিলে তাঁহাদের ক্ষমতার কথা।

২৯৬ ধারা। নগরের সীমার বাহিরের কোন স্থান হইতে নগরের মধ্যে জল আনাইবার নিমিত্ত নল বসাইতে কি পয়নালা করিয়া দিতে হইলে, কিম্বা ঐ সীমার বাহিরের কোন রাজকীয় নরদমার সঙ্গে কিম্বা কোন হ্রদের কি স্রোতের কি খালের কি জলপ্রণালীর সঙ্গে যোগ করিবার জন্যে কি তন্মধ্যে জল পড়িবার জন্যে নরদমা কি পয়নালা করিতে হইলে স্থানীয় গবর্ণমেণ্ট সেই নল বসাইবার কিম্বা তদ্রূপ পয়নালা কি নরদমা কি জলনালার নকশা অনুমোদন করিলে নগরের মধ্যে এই আইনমতে কর্ম্ম করণার্থে জষ্টিসদের ও তাঁহাদের কার্য্যকারকদের ও চাকরদের যে সকল ক্ষমতা থাকে, দেশের যেং স্থান দিয়া ঐ নল কি জল নালা কি নরদমা কি পয়নালা চলিয়া যাইবে সেইং স্থানেও সেই নল বসাইবার ও সেই জলনালা ও নরদমা ও পয়নালা প্রস্তুত করিবার জন্যে তাঁহাদের উক্ত যে ক্ষমতামতে কার্য্য করা আবশ্যক তাঁহারা সেই ক্ষমতামতে কার্য্য করিতে পারিবেন, ও তাহা করা প্রযুক্ত তাঁহাদের নামে নালিশ হইতে পারিবে না ও তাঁহাদিগকে কষ্ট দেওয়া যাইবে না।

এবং নগরের মধ্যে জষ্টিসদের কোন কার্য্য করিতে হইলে তৎসম্পর্কে শান্তিরক্ষার্থ জষ্টিস এই আইনমতে যে ক্ষমতাক্রমে কার্য্য করিতে পারেন যে মাজিষ্ট্রেট সাহেবের জিলার মধ্য দিয়া ঐ নল কি জলনালা কি নরদমা কি পয়নালা যাইবে তিনিও তৎসম্পর্কে আপন জিলার সীমার মধ্যে সেইং ক্ষমতাক্রমে কার্য্য করিতে পারিবেন ইতি।

জষ্টিসদের কর্ম্মকারকদের কর্ম্ম করণসময়ে তাঁহাদের বাধা দিবার কথা।

২৯৭ ধারা। ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ২১ ধারায় রাজকীয় কার্য্যকারক শব্দের যে অর্থ করা গিয়াছে জষ্টিসেরা সেই অর্থানুযায়ি কার্য্যকারকভিন্ন যে ব্যক্তির সঙ্গে করার করিয়া থাকেন তিনি আপনার কর্ত্তব্য কর্ম্ম নির্ব্বাহ কি সম্পাদন করিতেছেন, কিম্বা এই আইনের বলে কি এই আইনপ্রযুক্ত যে কর্ম্ম করিতে ক্ষমতাপন্ন হন কি আজ্ঞাপ্রাপ্ত হন সেই কর্ম্ম করিতেছেন এমন সময়ে কোন ব্যক্তি তাঁহাকে বাধা কি কষ্ট দিলে কিম্বা এই আইনদ্বারা যে কার্য্য করিবার অনুমতি হয় তাহা সম্পাদন করিবার জন্যে যে মাটীর সমতা, কি যে দিগ নিরূপণ করা আবশ্যক হয়, তাহা নিরূপণার্থে যে চিহ্ন দেওয়া যায়, কোন ব্যক্তি সেই চিহ্ন সরাইয়া দিলে তাহার দুই শত টাকার অনধিক দণ্ড হইতে পারিবে।

rupees or in the discretion of the Justice of the Peace before whom he is convicted, to imprisonment for any term not exceeding two months

PART II.—*Of the Purchase and Sale of Land.*

298. The Justices in meeting other than an ordinary meeting may purchase land whether within or without the Town for any of the purposes of this Act and may sell any land vested in them and not required for the purposes of this Act or may dispose of the same on lease and the Justices may receive the rent of the same on such terms as they may think fit.

299. The Justices in meeting other than an ordinary meeting may from time to time pay rent for, or take on lease on such terms as they may think fit any land required for the purposes of this Act.

300. Any land required for the purposes of this Act may be acquired under the provisions of the Land Acquisition Act 1870 and on payment by the Justices out of the Municipal Fund of the compensation payable under such Act the land shall vest in them for the purposes of this Act.

PART III.—*Of Railways.*

301. The Justices in meeting other than an ordinary meeting may upon any of the public streets in the Town or upon any land within or without the said Town which is vested in the Justices construct or maintain any railway which to the Justices may appear to be useful or necessary for the purposes of this Act and use and employ upon any such railway by them heretofore constructed or hereafter to be constructed such locomotive engines or other moving power and such carriages and wagons to be drawn or propelled thereby

carry and convey upon such railway all such passengers and goods as shall be offered to them for that purpose

and make such reasonable charges in respect thereof as they may from time to time determine upon.

কিম্বা শান্তিরক্ষার্থ যে জষ্টিসের সম্মুখে তাহার অপরাধ নির্ণয় হয় তাঁহার বিবেচনামতে ঐ ব্যক্তির দুই মাসের অনধিক কাল কারাদণ্ড হইতে পারিবে ইতি।

দ্বিতীয় পরিচ্ছেদ।—ভূমি ক্রয় বিক্রয়ের কথা।

২৯৮ ধারা। এই আইনের কোন কার্য্যের নিমিত্ত জষ্টিসেরা নিয়মিত সভাভিন্ন অন্য সভায় অধিষ্ঠিত হইয়া নগরের মধ্যে কি বাহিরে ভূমি ক্রয় করিতে পারিবেন এবং এই আইনের কার্য্যার্থে তাঁহাদের প্রতি যে ভূমি অর্পণ করা গেল তাহাতে আর প্রয়োজন না থাকিলে, তাঁহারা তাহা বিক্রয় করিতে পারিবেন কিম্বা পাট্টা করিয়া দিতে পারিবেন, কিম্বা অন্য যে নিয়ম উচিত বোধ করেন সেই নিয়মমতে ঐ জমীর খাজানা লইতে পারিবেন ইতি।

এই আইনের কার্য্যার্থে জষ্টিসদের ভূমি ক্রয় ও বিক্রয় করিবার ও পাট্টা করিয়া দিবার ক্ষমতার কথা।

২৯৯ ধারা। এই আইনের কার্য্যার্থে কোন ভূমির প্রয়োজন হইলে জষ্টিসেরা নিয়মিত সভাভিন্ন অন্য সভায় অধিষ্ঠিত হইয়া সময়ের যে নিয়ম করা উচিত বোধ করেন সেই নিয়মমতে ঐ জমী খাজানা করিয়া কিম্বা পাট্টা করিয়া লইতে পারিবেন ইতি।

জষ্টিসদের খাজানা করিয়া কি পাট্টা করিয়া জমী লইতে পারিবার কথা।

৩০০ ধারা। এই আইনের কার্য্যার্থে ভূমির প্রয়োজন হইলে ভূমীগ্রহণ বিষয়ক ৮৭০ সালের আইনের বিধানমতে ঐ ভূমি লওয়া যাইতে পারিবে। এবং ঐ আইনের বিধানমতে ঐ ভূমির যত মূল্য দেওয়া উচিত জষ্টিসেরা মুনিসিপাল ফণ্ডহইতে তত মূল্য দিলে এই আইনের কার্য্যার্থে ঐ ভূমী তাঁহাদের প্রতি বর্ত্তিবে ইতি।

ভূমি গ্রহণার্থ আইনমতে ভূমি লওয়া যাইতে পারিবার কথা।

তৃতীয় পরিচ্ছেদ।—রেলওয়ের কথা।

৩০ ধারা। জষ্টিসদের বিবেচনামতে এই আইনের কার্য্যার্থে রেলপথ প্রস্তুত করিয়া রাখা উপকারজনক ও আবশ্যক হইলে, তাঁহারা নিয়মিত সভাভিন্ন অন্য সভাগত হইয়া নগরের কোন সরকারী রাস্তায় কিম্বা নগরের মধ্যে কি বাহিরে যে জমী তাঁহাদের প্রতি অর্পিত হইল সেই জমীতে, ঐ রেলপথ প্রস্তুত ও মেরামত করিয়া রাখিতে পারিবেন।

রেলপথ প্রস্তুত করিবার ক্ষমতার কথা।

এবং ইহার পূর্ব্বে তাঁহারা যে রেলপথ প্রস্তুত করিয়াছেন কি পশ্চাৎ যাহা করিবেন, সেই রাস্তাদিয়া তাঁহারা সময়ের গাড়ী চালাইবার যে লোকোমোটিব ইঞ্জিনের কি অন্য কলের ব্যবহার করিতে ও তদ্দ্বারা আকৃষ্ট হইবার কি ঠেলিয়া লইয়া যাইবার যে গাড়ী কি মাল-গাড়ী চালাইতে স্থির করেন, তাহার ব্যবহার করিতে ও তাহা চালাইতে পারিবেন।

এবং ঐ রেলপথ দিয়া যে চড়নদারেরা যাইতে চাহে তাহাদিগকে ও যে মাল পাঠাইবার প্রস্তাব হয় তাহাও লইয়া যাইতে ও চালান করিতে পারিবেন

ও তদ্ধেতুক সময়ে যুক্তিমত যত খরচ লইতে স্থির করেন তাহাও লইতে পারিবেন ইতি।

**302** The Justices in meeting, other than an ordinary meeting, from time to time may enter into any contract with any person for the passage over any railway already constructed by the Justices or hereafter to be constructed by them of the engines, wagons, or other carriages of such person, upon the payment of such tolls or rent and under such conditions and restrictions as may be mutually agreed upon

Power to permit carriages to run on railway

৩০২ ধারা। জষ্টিসেরা নিয়মিত সভাভিন্ন অন্য সভাগত হইয়া ইতিপূর্ব্বে যে রেলপথ প্রস্তুত করিয়াছেন কি অত পরে যাহা প্রস্তুত করিবেন, অন্য ব্যক্তির কলের কি মালের গাড়ী কি অন্য গাড়ী আপনাদের সেই রেলপথ দিয়া যাইবার জন্যে সেই ব্যক্তির সঙ্গে সময়েং চুক্তি করিয়া, পরস্পর যত মাশুল কি খাজানা স্থির করেন ও যে নিয়ম ও সীমাবিষয়ক যে বিধান করেন তত মাশুল ও খাজানা লইতে ও সেই নিয়ম ও বিধান করিতে পারিবেন ইতি।

রেলওয়ের উপর গাড়ী যাইবার অনুমতি দেওয়ার ক্ষমতার কথা।

**303** The Justices in meeting other than an ordinary meeting, may lease any railway constructed or to be constructed by them under the provisions hereinbefore contained to any person upon such terms and under such conditions and restrictions as may be mutually agreed upon and every person to whom any such railway shall be so leased by the Justices shall subject to such conditions and restrictions as aforesaid, have all such and the same powers of maintaining the same and for using and employing thereupon locomotive engines and other moving power, and carriages and wagons to be drawn or propelled thereby and for carrying and conveying thereupon passengers and goods and making charges in respect thereof, as the Justices would have had if such railway had not been leased

Power to lease railway

৩০৩ ধারা। পূর্ব্বলিখিত ধারার বিধানমতে জষ্টিসেরা নিয়মিত সভাভিন্ন অন্য সভাগত হইয়া যে রেলপথ করিয়াছেন বা করিবেন অন্যের সঙ্গে পরস্পর যে নিয়ম ও যে শর্ত্ত ও সীমা বিষয়ক যে বিধান করেন, সেই নিয়ম ও বিধানানুসারে তাঁহারা ঐ অন্য ব্যক্তিকে ঐ রেলপথ পাট্টা করিয়া দিতে পারিবেন। ও জষ্টিসেরা ঐ রেলপথ পাট্টা করিয়া না দিলে তাঁহাদের তৎসম্পর্কে যেং ক্ষমতা থাকিত, যাঁহাকে তাঁহারা পাট্টা করিয়া দেন, পূর্ব্বোক্ত নিয়ম ও বিধান মানিয়া সেই রেলপথ মেরামৎ করিয়া রাখিতে, ও তাহার উপর দিয়া কলের গাড়ী, কিম্বা গাড়ী চালাইবার বলযুক্ত অন্য কলের ব্যবহার করিতে, ও তদ্দ্বারা আকৃষ্ট হইয়া কিম্বা ঠেলিয়া লইয়া যাইবার গাড়ী ও মালের গাড়ী চালাইতে, ও চড়নদারদিগকে ও মাল লইয়া যাইতে, কি চালান করিতে, ও তৎসম্পর্কীয় খরচ লইতে ঐ ব্যক্তিরও সেইং ক্ষমতা থাকিবে।

রেলপথের পাট্টা দিবার ক্ষমতার কথা।

The Justices in meeting other than an ordinary meeting may, from time to time, enter into any contract with any person for the purpose of the construction of any railway within or without the Town and for the purpose of maintaining and working of the same

জষ্টিসেরা নিয়মিত সভাভিন্ন অন্য সভাগত হইয়া নগরের মধ্যে কি বাহিরে কোন রেলওয়ে প্রস্তুত করিবার ও তাহা মেরামত করিয়া রাখিবার ও তাহার কার্য্য চালাইবার জন্যে সময়েং কোন ব্যক্তির সঙ্গে চুক্তি করিতে পারিবেন ইতি।

PART IV.—*Of Hospitals*

চতুর্থ পরিচ্ছেদ।—হাস্‌পাতালের কথা।

**304** The Justices may, in meeting other than an ordinary meeting, apply such sum as to them may seem proper in or towards the maintenance and support of such hospitals for such purposes as they may think fit

Power to support hospitals

৩০৪ ধারা। জষ্টিসেরা যে কার্য্যকে উচিত বোধ করেন নিয়মিত সভাভিন্ন অন্য সভাগত হইয়া সেই কার্য্যের উপলক্ষে হাস্‌পাতালের ব্যয়পোষণে কি তৎপক্ষে যত টাকা উচিত জ্ঞান করেন তত টাকা প্রয়োগ করিতে পারিবেন ইতি।

হাসপাতালের ব্যয়পোষণের কথা।

---

## CHAPTER XV

### OF THE MUNICIPAL DEBT

**305** For the construction of works of a permanent nature under this Act, the Justices in meeting, other than an ordinary meeting, may with the sanction of the Local Government, from time to time borrow by way of debenture on the security of the rates, taxes, and dues imposed and levied on account of the

Power to Justices to borrow on the security of rates and taxes

## পঞ্চদশ অধ্যায়।

### নগরীয় ঋণের কথা।

৩০৫ ধারা। এই আইনমতে চিরস্থায়ি ভাবের যে সকল বিষয় করিতে হইবে, তাহা প্রস্তুত করিবার জন্যে জষ্টিসদের যত টাকা প্রয়োজন থাকে তাঁহারা নিয়মিত সভাভিন্ন অন্য সভাগত হইয়া মুনিসিপাল ফণ্ডের নিমিত্ত রেট ও টাকস ও দাবী বলিয়া যা। ধার্য্য ও আদায় করেন, স্থানীয় গবর্ণমেণ্টের অনুমতি লইয়া তাহা কিম্ব

রেট ও টাক্স জামিনস্বরূপ রাখিয়া ঋণ লইবার ক্ষমতার কথা।

Municipal Fund, or of a portion of them, and at such rate of interest, and upon such terms as to the time of repayment and otherwise as the Local Government may approve any sums of money the Justices may require for the objects aforesaid

তাহার একাংশ জামিনস্বরূপ রাখিয়া, ঋণপত্র লিখিয়া দিয়া, ও তাহার উপর স্থানীয় গবর্ণমেণ্ট সুদের যে হারে সম্মত হন ও ঐ ঋণ শোধ করিবার সময়প্রভৃতির বিষয়ে যে নিয়ম অনুমোদন করেন, তাঁহারা সেই হারে সুদ দিয়া ও সেই সময়ে শোধ করিবার নিয়ম করিয়া তত টাকা ঋণ লইতে পারিবেন ইতি।

Form of debentures

306 All the debentures aforesaid, issued under the authority of this Act shall be in the form contained in the sixth schedule, and shall be transferable by endorsement and the right to sue in respect of the monies secured by any of such debentures shall be vested in the holders thereof for the time being without any preference by reason of some of such debentures being prior in date to others

জামিনীপত্রের পাঠের কথা।

৩০৬ ধারা। এই আইনের ক্ষমতানুসারে পূর্ব্বোক্ত যে সকল ঋণপত্র লিখিয়া দেওয়া যায়, তাহা ষষ্ঠ তফসীলের নির্দ্দিষ্ট পাঠে লেখা যাইবে। পৃষ্ঠলিপি দ্বারা তাহা হস্তান্তর করা যাইতে পারিবে। ও উক্ত কোন ঋণপত্রে যে টাকা গচ্ছিত হয় তাহার জন্যে নালিশ করিবার যে অধিকার আছে, ঐ পত্র যৎকালে যাহার নিকটে থাকে, তাঁহার সেই অধিকার থাকিবে আর কোন এক পত্রের তারিখ অন্য পত্রের তারিখের পূর্ব্বে বলিয়া তাহার অগ্রগণ্যতা মানা যাইবে না ইতি।

Repayment of ... debentures ... fresh debentures

307 The Justices in meeting other than an ordinary meeting may at any time with the sanction of the Local Government raise, by the issue of new debentures, any money that may be required to pay any monies for the time being due on any debentures issued under the authority of this Act or of any enactment hereby expressly repealed

পুরাতন খতের উপর টাকা দেনা হইলে তাহা শোধ করিবার জন্যে নূতন খত দিবার কথা।

৩০৭ ধারা। এই আইনের ক্ষমতানুসারে কিম্বা এতদ্দ্বারা অন্য যে আইন স্পষ্টরূপে রহিত করা গেল সেই আইনের ক্ষমতানুসারে যে ঋণপত্র প্রচলিত করা যায় সেই পত্রের ঋণ শোধ করিবার জন্যে যত টাকার প্রয়োজন থাকে জষ্টিসেরা নিয়মিত সভাভিন্ন অন্য সভাগত হইয়া কোন সময়ে স্থানীয় গবর্ণমেণ্টের অনুমতি লইয়া তত টাকা তুলিবার জন্যে, নূতন ঋণপত্র প্রচলিত করিতে পারিবেন ইতি।

Establishment of ... fund

308 The Justices shall set aside yearly, out of their annual income before making any disbursements in respect thereof a sum of not less than two per cent on the total sum borrowed by the Justices for the purposes of any enactment hereby expressly repealed exclusive of the sum now due, or of any sum which may hereafter become due by them to the Secretary of State for India in Council, and shall appropriate the same so far as it is required or will extend, to repay the amount (if any) of such loans or debentures issued by them as shall fall due in the course of the year

টাকা সঞ্চয় করিবার কথা।

৩০৮ ধারা। ভারতবর্ষের পক্ষে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত ষ্টেট সেক্রেটরী সাহেবের নিকট জষ্টিসদের যে টাকা দেনা আছে কিম্বা ইহার পরে দেনা হয় তাহা ছাড়া, এই আইনমতে অন্য যে আইন স্পষ্টরূপে রহিত করা গেল সেই আইনের কার্য্যপক্ষে জষ্টিসেরা মোটে যত টাকা ঋণ করিয়া লইয়াছেন, আপনাদের বার্ষিক আয়ের কোন টাকা খরচ করিবার পূর্ব্বে তাঁহারা বৎসরং সেই আয়হইতে ঐ ঋণের উপর শতকরা ২৲ টাকার অন্যূন পৃথক করিয়া রাখিবেন। এবং বৎসরের মধ্যে উক্ত কোন ঋণ কিম্বা আপনাদের প্রচলিত ঋণপত্রের টাকা দেনা হইলে যত দূর প্রয়োজন হয় বা যত দূর চলে তত দূর ঐ পৃথক করা টাকাহইতে ঐ ঋণ শোধ করিবেন।

Surplus to be invested

And they shall invest the surplus (if any) of the said sum after repayment as aforesaid or in case there has not been any amount due or paid in respect of such loans or debentures during the year, then they shall invest the whole of the said sum in Government securities, or in any securities guaranteed by Government or in Calcutta municipal debentures in the names of the Secretary to the Government of Bengal in the Revenue Department and the Accountant General of Bengal respectively for the time being, to be by them held as Trustees for the purpose of

উদ্বর্ত্ত টাকা সকল লইয়া কোম্পানির কাগজ প্রভৃতি ক্রয় করিবার কথা।

পূর্ব্বোক্ত টাকা শোধ হইলে পর উদ্বর্ত্ত থাকিলে, কিম্বা বৎসরের মধ্যে ঐ ঋণের কি ঋণপত্রের উপর কোন টাকা দেনা না হইলে কি দেওয়া না গেলে, তাঁহারা উক্ত সকল টাকা লইয়া যাঁহারা যৎকালে রেবিনিউ ডিপার্টমেণ্টে বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী ও বঙ্গদেশের আকৌণ্টাণ্ট জেনরল হন তাঁহাদের নামে গবর্ণমেণ্টের সিক্যুরিটী (কোম্পানির কাগজ) কিম্বা গবর্ণমেণ্ট যে সিক্যুরিটীর জামীন হন তাহা, কিম্বা কলিকাতার মুনিসিপল ডিবেঞ্চর (ঋণপত্র) ক্রয় করিবেন। জষ্টিসেরা যে টাকা ঋণ করিয়া লন কিম্বা যে ঋণপত্র প্রচলিত করেন সময়েং তাহা শোধ করিবার উপযুক্ত

repaying at due date from time to time the several loans contracted or debentures issued by the Justices

And all moneys and securities now held by any Trustees for the Justices for the purpose of paying off any sum borrowed by them, shall be held by them upon the trusts hereinbefore declared

All interest accruing due to the Trustees shall also from time to time be invested by them in like manner and held upon the like trust

309 The Trustees shall from time to time whenever any loans or debentures shall fall due by the Justices realize the whole or a sufficient portion of the securities held by them as aforesaid and appropriate the sale proceeds thereof so far as the same will extend to satisfy such loans or debentures

Appropriation of reserve fund

310 The Trustees shall, at the end of every year submit a statement to the Justices showing the amount which has been invested during the year under section three hundred and eight and setting forth the date of the last investment made previous thereto and also the aggregate amount of the securities then in their hands and the aggregate amount which has up to the date thereof been paid off in respect of the said debentures and loans

Account of reserve fund

Such statement shall be laid before the Justices and published in the *Calcutta Gazette*

## CHAPTER XVI

### OF BYE LAWS

311 The Justices may from time to time make bye laws not inconsistent with the provision of this Act, to regulate—

Power to make bye laws

(a) all matters and things connected with the supply and use of water

(b) the time and places of bathing for persons of each sex in places provided or set apart for bathing purposes

(c) the deposit of dirt dust filth, and refuse of any kind whatsoever for removing and carrying away the same, and for charging the person making the deposit with the expenses of removing it,

তারিখে শোধ করিবার জন্যে, উক্ত সেক্রেটরী ও আকৌণ্টেণ্ট জেনরল সাহেব ট্রষ্টীস্বরূপ ঐ সিকুরিটী কি ডিবেঞ্চর রাখিবেন।

এবং জষ্টিসদের কোন ঋণ শোধ করিবার নিমিত্তে যে সকল টাকা ও সিকুরিটী এইক্ষণে জষ্টিসদের পক্ষে কোন ট্রষ্টীদের হাতে থাকে, তাহাও পূর্ব্ব নির্দ্দিষ্ট ট্রষ্টের উপলক্ষে তাঁহাদের নিকট থাকিবে।

ট্রষ্টীরা যে সুদ পান তাহাও তাঁহারা সময়েং সেই প্রকারে গচ্ছিত রাখিয়া তদ্রূপ ট্রষ্টের উপলক্ষে রাখিবেন ইতি।

৩০৯ ধারা। জষ্টিসদের কোন ঋণ কি ডিবেঞ্চর দেনা পড়িলে, ট্রষ্টীদের হাতে পূর্ব্বোক্ত যে সিকুরিটী থাকে তাঁহারা সেই সকল সিকুরিটী কিম্বা তাহার মধ্যে উপযুক্ত অংশ বিক্রয় করিয়া যে টাকা পান, তাহা লইয়া যত দূর চলিতে পারে তত দূর সেই ঋণ কি ডিবেঞ্চর শোধ করিবেন ইতি।

ঐ ন্যস্ত টাকা যেরূপে প্রয়োগ হইবে তাহার কথা।

৩১০ ধারা। ট্রষ্টীরা প্রতি বৎসরের শেষে জষ্টিসদের সম্মুখে একখানি বর্ণনাপত্র অর্পণ করিবেন। বৎসরের মধ্যে ৩০৮ ধারামতে যত টাকা গচ্ছিত করা গেল ও সেই বর্ণনাপত্র দিবার পূর্ব্বে শেষ যে তারিখে সিকুরিটী ক্রয় করা গেল ও তাঁহাদের হাতে মোটে যত টাকার সিকুরিটী আছে এবং উক্ত ডিবেঞ্চর ও ঋণের পরিশোধে ঐ পত্রের তারিখ পর্য্যন্ত মোটে যত টাকা দেওয়া গিয়াছে সেই সকল কথা ঐ পত্রে বর্ণিত থাকিবে।

ন্যস্ত ধনের হিসাবের কথা।

ঐ বর্ণনাপত্র জষ্টিসদের সম্মুখে অর্পিত হইয়া কলিকাতা গেজেটে প্রকাশ করা যাইবে ইতি।

## ষোড়শ অধ্যায়।

### উপবিধির কথা।

৩১১ ধারা। জষ্টিসেরা সময়েং এই আইনের বিধানের সহিত অসঙ্গত না হয় নিম্নলিখিত বিষয়ের এমত উপবিধি করিতে পারিবেন।

উপবিধি করিবার ক্ষমতার কথা।

(ক) জল সম্প্রদায় ও ব্যবহার করণ সম্পর্কীয় সকল বিষয়ের ও দ্রব্যের উপবিধি।

(খ) পুরুষের ও স্ত্রীলোকের স্নান করিবার জন্যে যেং স্থান নিরূপণ ও পৃথক করিয়া দেওয়া যাইবে এমত স্থানের ও স্নান করিবার সময়ের উপবিধি।

(গ) অস্থাল ও ধূলা ও মল ও যে কোন প্রকারের ওঁচলা স্থানান্তর করিয়া লইয়া যাইবার জন্যে যে স্থানে ফেলিতে হইবে তাহার ও যে ব্যক্তি তাহা ফেলে তাহার খরচে তাহা লইয়া যাইবার উপবিধি।

(*d*) the duties to be performed by tolah mehters under section two hundred and twenty one, and the boundaries within which they are to be performed

(*e*) the management and charges for places provided for slaughter houses under section two hundred and fifty nine

(*f*) the inspection and management of and conduct of business in markets and slaughter houses and for keeping the same in a proper and cleanly state

(*g*) the inspection of places used for any of the purposes mentioned in section two hundred and sixty eight and for the management and conduct of business within the same

(*h*) the inspection and management of burial and burning grounds

(*i*) and generally for carrying out the purposes of this Act

[illegible]

312 The Justices may from time to time repeal alter, or add to their bye laws

[illegible]

313 No bye law and no repeal or alteration of or addition to any bye law shall have effect until the same has been confirmed by the Local Government

[illegible]

314 No bye law and no repeal or alteration of or addition to any bye law shall be confirmed until the same has been published in the English and Bengalee Government Gazettes at least three times nor till one month has elapsed from the date of the first publication during which period a copy of such proposed bye law or the repeal or alteration of or addition to any bye law shall be kept at the office of the Justices and all persons may at any time between ten o clock in the morning and five o clock in the afternoon inspect such copy without fee

[illegible]

315 Every bye law and every repeal or alteration of or addition to any bye law, when confirmed shall be published in the English and Bengalee Government Gazettes and

(ঘ) ২২১ ধারামতে টোলা মেহতরদের যে সকল কর্ম্ম করিতে হইবে ও যে সীমার মধ্যে তাহা করিতে হইবে তাহার উপবিধি।

(চ) ২৫৯ ধারামতে যে স্থান কুচবখানা বলিয়া নিরূপণ করা যায় সেই স্থানের কার্য্যাধ্যক্ষতা করিবার ও খরচ লইবার উপবিধি।

(ছ) বাজার ও কুচবখানা দেখিয়া লইবার, ও তাহার মধ্যে কার্য্যাধ্যক্ষতা করিবার ও কার্য্য চালাইবার ও সেই স্থানটি উপযুক্তরূপে ও পরিষ্কারভাবে রাখিবার উপবিধি।

(জ) ২৬৮ ধারায় যেং কার্য্যের কথা আছে সেইং কার্য্য যে স্থানে করা যায় তাহা দেখিয়া লইবার ও সেই স্থানে কার্য্যাধ্যক্ষতা করিবার ও কার্য্য চালাইবার উপবিধি।

(ঝ) গোরস্থান ও শ্মশান দেখিয়া লইবার ও তাহার কার্য্যাধ্যক্ষতা করিবার উপবিধি।

(ঞ) ও এই আইনমত নানা কার্য্য করিবার উপবিধি ইতি।

ঐ২ উপবিধি রহিত কি পরিবর্ত্তন করিবার ক্ষমতার কথা।

৩১২ ধারা। জষ্টিসেরা সময়েং আপনাদের উপবিধি রহিত কি পরিবর্ত্তন করিতে, কিম্বা তাহাতে নূতন উপবিধি সংযোগ করিয়া দিতে পারিবেন ইতি।

উপবিধি করা গেলে কি পরিবর্ত্তন হইলে স্থানীয় গবর্ণমেণ্টের অনুমোদনের অপেক্ষা থাকার কথা।

৩১৩ ধারা। কোন উপবিধি করা গেলে কিম্বা তাহা রহিত কি মতান্তর করা গেলে কিম্বা তাহাতে নূতন কথা সংযোগ করিয়া দেওয়া গেলে স্থানীয় গবর্ণমেণ্ট অনুমোদন না করিলে তাহা প্রবল হইবে না ইতি।

উপবিধি ও তাহার পরিবর্ত্তন অনুমোদন হওয়ার পূর্ব্বে প্রকাশ করিতে হইবার কথা।

৩১৪ ধারা। কোন উপবিধি করা গেলে কি রহিত কি পরিবর্ত্তন করা গেলে কিম্বা তাহাতে নূতন কথা সংযোগ করিয়া দেওয়া গেলে, ইঙ্গরেজী ও বাঙ্গলা গবর্ণমেণ্ট গেজেটে ন্যূনকল্পে তিন বার প্রকাশ করা না গেলে ও প্রথমবার প্রকাশ হইবার তারিখের পর এক মাস গত না হইলে তাহা অনুমোদন করা যাইবে না। ইতিমধ্যে ঐ প্রস্তাবিত উপবিধি কিম্বা প্রস্তাবিতমতে তাহার রহিত হওনের কি পরিবর্ত্তনের কিম্বা তাহাতে সংযোগ করিবার নূতন কথার এক কেতা নকল জষ্টিসদের আফিসে রাখা যাইবে ও কেহ তাহা দেখিতে চাহিলে ফী কি পারিতোষিক না দিয়া পূর্ব্বাহ্ণ ১০ ঘণ্টা অবধি অপরাহ্ণ ৫ ঘণ্টা পর্য্যন্ত কোন সময়ে তাহা দেখিতে পারিবেন ইতি।

অনুমোদন হইলে পর গেজেটে প্রকাশ হইবার কথা।

৩১৫ ধারা। কোন উপবিধি, কিম্বা কোন উপবিধির রহিত কি পরিবর্ত্তন হওয়া, কিম্বা তাহাতে নূতন কথা সংযোগ করিয়া দেওয়া অনুমোদন হইলে পর, তাহা ইঙ্গরেজী ও বাঙ্গলা গবর্ণমেণ্ট

copy thereof in English and Bengali shall be painted or placed on boards, which shall be hung up in some conspicuous part of the office of the Justices

316 Penalty Whoever infringes any bye law made and confirmed under this Act shall be liable to a fine not exceeding twenty rupees and to a further fine not exceeding ten rupees, for each day during which the offence is continued after he has been convicted of such offence

---

## CHAPTER XVII

### OF PROSECUTIONS

317 Justices may direct prosecutions The Justices may direct any prosecution for any public nuisance whatsoever and may order proceedings to be taken for the punishment of any person offending against any of the provisions of this Act and for the recovery of any fines imposed under this Act, and may order the expenses of such prosecutions and proceedings to be paid out of the Municipal Fund

Provided that nothing herein contained shall preclude any person from instituting a prosecution for nuisance or from giving information and instituting a prosecution under section three hundred and eighteen

318 Prosecutions to be before Justices of the Peace Every prosecution under this Act except as provided in section three hundred and twenty may be instituted before any Justice of the Peace

and every fine imposed under this Act may be recovered by a summary proceeding before any Justice of the Peace upon an information exhibited by order of the Justices

and in default of payment of such fine the same may be levied under the warrant of such Justice of the Peace by distress and sale of the moveable property of the offender, with all such powers for the issuing of such warrant, and upon the return thereof as are exercised by a Magistrate of Police under the Calcutta Police Act 1866 or any other Act for the time being in force for regulating the Police of the Town of Calcutta

গেজেটে প্রকাশ করা যাইবে এবং ইঙ্গরেজী ও বাঙ্গলা ভাষায় তাহার এক কেতা নকল তক্তায় রঙ দিয়া লেখা যাইবে কি তক্তায় লাগান যাইবে ও জষ্টিসদের আফিসের কোন প্রকাশ্য স্থানে লটকাইয়া দেওয়া যাইবে ইতি।

৩১৬ ধারা। দণ্ডের কথা। এই আইনমতে যে উপবিধি প্রণীত হইয়া স্থির করা যায়, কোন ব্যক্তি তাহা ভঙ্গ করিলে তাহার বিশ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে। ও তাহার সেই অপরাধ নির্ণয় হইলে পর আর যত দিন ঐ অপরাধ হইতে থাকে দিনপ্রতি তাহার আর দশ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

---

## সপ্তদশ অধ্যায়।

### নালিশের কথা।

৩১৭ ধারা। জষ্টিসদের নালিশ করিবার আজ্ঞা দেওনের কথা। কোন ব্যক্তি সাধারণের অনিষ্টজনক কর্ম্ম করিলে, জষ্টিসেরা তাহার নামে নালিশ হইবার আজ্ঞা করিতে পারিবেন। এবং কোন ব্যক্তি এই আইনের কোন বিধানের বিপরীত অপরাধ করিলে তাহার দণ্ড হইবার জন্যে এবং এই আইনমতে যে অর্থদণ্ড ধার্য্য হইয়াছে তাহা আদায়ের জন্যে কার্য্যানুষ্ঠানের আজ্ঞা করিতে পারিবেন ও মুনিসিপল ফণ্ড হইতে সেই নালিশ ও কার্য্যানুষ্ঠান হইবার খরচ দেওনের আজ্ঞা করিতে পারিবেন।

কিন্তু কোন ব্যক্তি অনিষ্টজনক কার্য্যের নিমিত্ত মোকদ্দমা উপস্থিত করিতে চাহিলে কিম্বা ৩১৮ ধারামতে সন্ধান জানাইয়া মোকদ্দমা উপস্থিত করিতে চাহিলে এই ধারার কোন কথাক্রমে তাহার বাধা হইবে না ইতি।

৩১৮ ধারা। শান্তি রক্ষার্থ জষ্টিসদের সম্মুখে নালিশ হইবার কথা। ৩২০ ধারায় যে স্থলের বিধান হইয়াছে সেই স্থলছাড়া এই আইনমতে যে নালিশ হয় তাহা শান্তিরক্ষার্থ কোন জষ্টিসের সম্মুখে উপস্থিত করিতে হইবে।

এবং এই আইনমতে যে অর্থদণ্ড দেওয়া হয় জষ্টিসদের আজ্ঞাক্রমে কোন সন্ধান জানাইলে শান্তিরক্ষার্থ কোন জষ্টিসের সম্মুখে সরাসরীমতে কার্য্যানুষ্ঠান হইয়া সেই অর্থদণ্ড আদায় হইতে পারিবে,

এবং ঐ অর্থদণ্ডের টাকা না দেওয়া গেলে শান্তিরক্ষার্থ ঐ জষ্টিসের পরওয়ানাক্রমে অপরাধির অস্থাবর সম্পত্তি ক্রোক ও নিলাম করিয়া ঐ দণ্ডের টাকা আদায় হইতে পারিবে এতদর্থে কলিকাতার পোলীস বিষয় ১৮৬৬ সালের আইনমতে কিম্বা কলিকাতা নগরে পোলীসের বিধান বিষয়ক অন্য যে আইন তৎকালে প্রবল থাকে সেই আইনমতে পোলীস মাজিস্ট্রেট সাহেব যে ক্ষমতাক্রমে কার্য্য করিতে পারেন শান্তিরক্ষার্থ জষ্টিস ঐ পরওয়ানা জারী করণ ও তাহার ওয়াপোস বিষয়ে সেই সকল ক্ষমতাক্রমে কার্য্য করিতে পারিবেন।

And if the fine cannot be so levied the offender may be punished by such Justice of the Peace with rigorous or simple imprisonment, as provided in section 53 of the Indian Penal Code, for a term not exceeding two months

দণ্ডের টাকা তদ্রূপে আদায় হইতে না পারিলে শান্তিরক্ষার্থ উক্ত জষ্টিসের আজ্ঞাক্রমে অপরাধির দুই মাসের অনধিক কাল ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ৫৩ ধারার বিধানমতে সামান্য কি কঠোর কারাদণ্ড হইতে পারিবে ইতি।

319 Whenever any prosecution shall be instituted before any Justice of the Peace under this Act, he may summon the person charged to appear at a time and place to be mentioned in the summons and if such person shall not so appear such Justice of the Peace may upon proof of service of the summons, if no sufficient cause shall be shown for the non appearance of the person charged proceed to hear and determine the case in his absence

৩১৯ ধারা। এই আইনমতে শান্তিরক্ষার্থ কোন জষ্টিসের সম্মুখে কোন নালিশ উপস্থিত করা গেলে, তিনি অভিযুক্ত ব্যক্তির নামে সমন দিয়া তাহাকে ঐ সমনের লিখিত সময়ে ও স্থানে আপনার সম্মুখে উপস্থিত হইতে সমন করিবেন, ও সেই ব্যক্তি উপস্থিত না হইলে ও তাহাকে সমন দেওয়া গিয়াছে ইহার প্রমাণ হইলে ও তাহার উপস্থিত না হইবার উপযুক্ত কারণ দর্শান না গেলে, শান্তিরক্ষার্থ ঐ জষ্টিস তাঁহার অনুপস্থানে মোকদ্দমা শুনিয়া নির্ণয় করিতে পারিবেন।

নালিশ হইলে কার্য্যপ্রণালীর কথা।

Such Justice of the Peace may exercise all such powers connected with the summoning and enforcement of the attendance of witnesses, and the production of documents as are conferred on a Magistrate by the Calcutta Police Act 1866, or any other Act for the time being in force for regulating the procedure of the Police Magistrates Courts

কলিকাতার পোলীসবিষয়ক ১৮৬৬ সালের আইন কিম্বা পোলীসের মাজিষ্ট্রেটদিগের আদালতের কার্য্যপ্রণালীবিষয়ক তৎকালে জারী যে আইন প্রচলিত থাকে তদনুসারে মাজিষ্ট্রেট সাহেবের প্রতি যেই ক্ষমতা প্রদান করা গেল শান্তিরক্ষার্থ উক্ত জষ্টিস সমন করণ ও সাক্ষিদিগকে বলপূর্ব্বক উপস্থিত করাওন ও দলীল আনাওনবিষয়ে সেই সকল ক্ষমতামতে কার্য্য করিতে পারিবেন ইতি।

320 Every prosecution under section eighteen shall be instituted before such Magistrate or Court as would have jurisdiction to entertain a charge of the nature described in section 161 of the Indian Penal Code

৩২০ ধারা। ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ১৬১ ধারায় যে প্রকারের অভিযোগ নির্দ্দিষ্ট হইয়াছে সেই অভিযোগের বিচার করিতে যে মাজিষ্ট্রেটের কি যে আদালতের ক্ষমতা থাকে, ১৮ ধারামত অভিযোগ সেই মাজিষ্ট্রেটের কি আদালতের সম্মুখে উপস্থিত করিতে হইবে ইতি।

১৮ ধারামতে নালিশ হইলে দণ্ডবিধির আইনমতে উপস্থিত করিবার কথা।

321 The Justice of the Peace by whom any fine is imposed under this Act may award any portion not being more than one half thereof to the informer and shall order the remainder or, if he make no award to the informer the whole of such fine to be paid to the Municipal Fund

৩২১ ধারা। শান্তিরক্ষার্থ জষ্টিস এই আইনমতে যে অর্থদণ্ডের আজ্ঞা করেন তাহার অর্দ্ধেকের অনধিক কোন অংশ গোয়েন্দাকে দিতে পারিবেন, অবশিষ্ট টাকা কিম্বা গোয়েন্দাকে কিছু না দিলে সমুদয় টাকা মুনিসিপল ফণ্ডে জমা করিয়া দিতে আজ্ঞা করিবেন ইতি।

অর্থদণ্ডের টাকা লইয়া যাহা করিতে পারেন তাহার কথা।

322 No person shall be liable to any fine under this Act for any offence cognizable by a Justice of the Peace unless the complaint respecting such offence shall have been made before a Justice of the Peace within two months next after the commission of such offence

৩২২ ধারা। শান্তিরক্ষার্থ জষ্টিস যে অপরাধের বিচার করিতে পারেন, ঐ অপরাধ করা গেলে পর দুই মাসের মধ্যে তাঁহার সম্মুখে নালিশ না হইলে, সেই অপরাধের জন্যে এই আইনমতে কোন ব্যক্তির অর্থদণ্ড হইতে পারিবে না।

অপরাধ হইলে দুই মাসের মধ্যে নালিশ করিতে হইবার কথা।

Provided that the failure to take out any license under this Act shall be deemed to be a continuing offence until the expiration of the period for which such license is required to be taken out

কিন্তু এই আইনমতে লাইসেন্স লইবার ত্রুটি হইলে যে মিয়াদের নিমিত্ত ঐ লাইসেন্স লইবার প্রয়োজন হয় যত দিন ঐ মিয়াদ না ফুরায় তত দিন ঐ অপরাধ নিরন্তর করা যাইতেছে এমত জ্ঞান হইবে ইতি।

Person doing damage to the property of the Justices to make good the same

**323** If through any act, neglect, or default on account whereof any person shall have been fined under this Act, any damage to the property of the Justices shall have been committed by such person, he shall be liable to make good such damage as well as to pay such fine,

and the amount of such damage shall, in case of dispute, be determined by the Justice of the Peace by whom such person has been fined,

and on default of payment of the amount of such damage on demand the same may be levied in the same manner as a fine

---

## CHAPTER XVIII

### OF THE RECOVERY OF DAMAGES AND EXPENSES

Damages and expenses how to be determined

**324** Where any damages costs or expenses, are by this Act directed to be paid the amount and if necessary the apportionment of the same in case of dispute shall be ascertained and determined by the Court of Small Causes

Provided that when any work is executed by the Justices under this Act in default of the owner or occupier of the house or land doing such work the expenses thereby incurred may be recovered by the Justices as a rate under Chapter VI

Method of proceeding before a Judge of a Court of Small Causes

**325** In any case referred to the Court of Small Causes under this Act the said Court may on the application of either party, summon the other party to appear at a time and place to be named in such summons

Upon the appearance of the parties or in the absence of any of them upon proof of due service of the summons, the said Court may hear and determine such question, and, for that purpose, may examine such parties or any of them, and their witnesses on oath and the costs of every such inquiry shall be in the discretion of the said Court which shall determine the amount thereof

Recovery of damages by distress

**326** If the amount of damages, costs, or expenses ascertained in the manner above described be not paid by the party liable to pay the same within seven days after demand such amount may be recovered under a warrant of the said Court,

কোন ব্যক্তি জষ্টিসদের সম্পত্তির হানি করিলে তাহার প্রতিকার করিতে হইবার কথা।

৩২৩ ধারা। কোন কার্য্য করা কি করিবার টালমাটাল কি ত্রুটি করা প্রযুক্ত এই আইনমতে কোন ব্যক্তির অর্থদণ্ড হইলে, যদি ঐ কার্য্যদ্বারা জষ্টিসদের সম্পত্তির কোন হানি হইয়া থাকে, তবে ঐ দণ্ডের টাকার অতিরিক্ত সেই ব্যক্তির ঐ হানিরও প্রতিকার করিবার দায় থাকিতে পারিবে।

ও হানিপূরণস্বরূপ কত টাকা দিতে হইবে, এই বিষয় লইয়া বিবাদ উপস্থিত হইলে, শান্তিরক্ষার্থ যে জষ্টিস অর্থদণ্ডের আজ্ঞা করেন তিনই সেই বিষয় নিণয় করিবেন।

ও হানিপূরণের টাকার দাওয়া হইলেও তাহা না দেওয়া গেলে, অর্থদণ্ড যে রূপে আদায় হইয়া থাকে সেই টাকাও সেই রূপে আদায় হইতে পারিবে ইতি।

---

## অষ্টাদশ অধ্যায়।

### হানিপূরণ ও খরচা আদায়ের কথা।

হানিপূরণের ও খরচার টাকা যেরূপে নির্ণয় করা যাইবে তাহার কথা।

৩২৪ ধারা। এই আইনমতে হানিপূরণের ও খরচখরচার টাকা দিবার আজ্ঞা হইলে, যত টাকা কিম্বা প্রয়োজন হইলে যাঁহার যত টাকা দিতে হইবে এই কথা লইয়া বিবাদ হইলে, ক্ষুদ্র মোকদ্দমার আদালত তাহা নিশ্চিত করিয়া নির্ণয় করিবেন।

কিন্তু কোন ঘরের কি জমির স্বামির কি প্রজার যে কর্ম্ম করা কর্ত্তব্য, তাঁহার সেই কর্ম্ম না করা প্রযুক্ত জষ্টিসেরা এই আইনমতে সেই কর্ম্ম সম্পাদন করিলে সেই কর্ম্মে যত টাকা খরচ লাগে জষ্টিসেরা ৬ অধ্যায় মত রেটের ন্যায় তাহা আদায় করিতে পারিবেন ইতি।

ক্ষুদ্র মোকদ্দমার আদালতের জজের সম্মুখে কার্য্যপ্রণালীর কথা।

৩২৫ ধারা। এই আইনমতে ক্ষুদ্র মোকদ্দমার আদালতে কোন মোকদ্দমা অর্পণ করা গেলে উক্ত কোর্ট কোন এক পক্ষের প্রার্থনামতে অন্য পক্ষের নামে সমন দিয়া ঐ সমনের লিখিত সময়ে ও স্থানে উপস্থিত হইবার আজ্ঞা করিতে পারিবেন।

উভয় পক্ষ উপস্থিত হইলে, কিম্বা যদি এক পক্ষমাত্র উপস্থিত হন তবে অন্য পক্ষকে সমন দেওয়া প্রমাণ হইলে উক্ত আদালত বিবাদের বিষয় শুনিয়া নির্ণয় করিতে পারিবেন, ও তদর্থে শপথ করাইয়া, উক্ত উভয় কি কোন পক্ষের ও তাহাদের সাক্ষিদের সাক্ষ্য লইতে পারিবেন। ও উক্ত আদালত স্বীয় বিবেচনামতে উক্ত অনুসন্ধান লওয়ার খরচার আজ্ঞা করিয়া যত টাকা খরচা লাগিবে তাহা নির্ণয় করিবেন ইতি।

ক্রোক করিয়া হানিপূরণ পাইবার কথা।

৩২৬ ধারা। হানিপূরণের ও খরচখরচার টাকা পূর্ব্বোক্তমতে নির্ণয় করা গেলে পর তাহা যে পক্ষের দেনা হয় তাঁহার নিকট দাওয়া হইলে, তিনি সাত দিনের মধ্যে না দিলে, উক্ত আদালতের পরওয়ানাক্রমে তাঁহার অস্থাবর

by distress and sale of the movable property of such party and the surplus arising from the sale thereof after satisfying such amount and the costs of the distress and sale, shall be returned on demand to the party whose property shall have been distrained

327 Instead of proceeding by distress and sale, and in case of failure to realize by distress the whole or any part of any expenses, charges, or damages awarded under the provisions of this Act the Justices may sue the person liable to pay the same in any Court of competent jurisdiction

[illegible]

## CHAPTER XIX

### MISCELLANEOUS

328 No suit shall be brought against the Justices or any of their officers or any person acting under their direction for anything done under this Act until the expiration of one month next after notice in writing has been delivered or left at the Office of the Justices, or at the place of abode of such person, stating the cause of suit, and the name and place of abode of the intending plaintiff

[illegible]

Unless such notice be proved, the Court shall find for the defendant

Every such suit shall be commenced within three months next after accrual of the right to sue, and not afterwards

If any person to whom any such notice of suit is given shall before the suit is brought tender sufficient amends to the plaintiff such plaintiff shall not recover in any such action when brought and if no such tender shall have been made it shall be lawful for the defendant in such action, by leave of the Court where such action shall be pending at any time before issue joined to pay into Court such sum of money as he shall think fit and thereupon such proceeding shall be had as in other cases where defendants are allowed to pay money into Court

সম্পত্তি ক্রোক ও নীলাম হইয়া ঐ টাকা আদায় করা যাইতে পারিবে। ও সেই দ্রব্য নীলাম করিয়া যে টাকা পাওয়া যায় তাহাহইতে উক্ত পাওনা টাকা ও ক্রোক ও নীলাম করিবার খরচ শোধ করিয়া যাহা উদ্বর্ত্ত থাকে যে ব্যক্তির সম্পত্তি ক্রোক করা গেল তাঁহার দাওয়ামতে তাঁহাকে দেওয়া যাইবে ইতি।

৩২৭ ধারা। এই আইনের বিধানমতে যে খরচ খরচা কি হানিপূরণস্বরূপ যে টাকা দিবার আজ্ঞা হয় জষ্টিসেরা ক্রোক ও নীলাম করণদ্বারা তাহা আদায় না করিয়া, কিম্বা ক্রোক করিয়া সমুদয় টাকা কি তাহার একাংশ আদায় করিতে না পারিলে, যে ব্যক্তি সেই টাকার দায়ী হন উপযুক্ত ক্ষমতাপন্ন কোন আদালতে তাঁহার নামে মোকদ্দমা উপস্থিত করিতে পারিবেন ইতি।

জষ্টিসেরা ক্রোক না করিয়া কিম্বা ক্রোক করিলেও টাকা পাইতে না পারিলে উপযুক্ত ক্ষমতাপন্ন আদালতে তাহাদের নালিশ করিবার ক্ষমতার কথা।

## ঊনবিংশ অধ্যায়।

### বিবিধ বিষয়ের কথা।

৩২৮ ধারা। জষ্টিসেরা কি তাঁহাদের কোন কর্ম্মকারকেরা কিম্বা তাঁহাদের আদেশমতে কর্ম্মকারি কোন ব্যক্তি এই আইনমতে যে কোন কার্য্য করেন, তজ্জন্যে তাঁহাদের নামে নালিশ করিবার উদ্যোগ হইলে, মোকদ্দমা যে কারণে উপস্থিত করা যাইবে এই কথা, ও যে ব্যক্তি নালিশ করিবেন তাঁহার নাম ও বাসস্থান লিখিয়া জষ্টিসদের আফিসে কিম্বা সেই ব্যক্তির বাসস্থানে নোটিস দিয়া কি রাখিয়া এক মাস গত না হইলে, মোকদ্দমা উপস্থিত করা যাইতে পারিবে না।

জষ্টিসদের কি তাঁহাদের কর্ম্মকারকদের নামে নালিশ করিবার তিন মাস মিয়াদের কথা।

তদ্রূপ নোটিস দেওয়ার প্রমাণ না হইলে, আদালত প্রতিবাদীর সপক্ষে নিষ্পত্তি করিবেন।

মোকদ্দমা উপস্থিত করিবার অধিকার যে সময়ে হয় সেই সময়াবধি তিন মাসের মধ্যে উক্ত প্রকারের মোকদ্দমা উপস্থিত করিতে হইবে তাহার পরে নয়।

মোকদ্দমা উপস্থিত করিবার কল্পনার তদ্রূপ নোটিস কোন ব্যক্তিকে দেওয়া গেলে পর, যদি মোকদ্দমা উপস্থিত হইবার পূর্ব্বে সেই ব্যক্তি বাদির উপযুক্ত প্রতিকার করিতে স্বীকার করেন, তবে ঐ বাদী নালিশ উপস্থিত করিলেও আদালতে ডিক্রী পাইতে পারিবেন না। প্রতিকার করিবার কোন প্রস্তাব করা না গেলেও, মোকদ্দমা যে আদালতে উপস্থিত থাকে ইস্যুনির্ণয় হইবার পূর্ব্বে কোন সময়ে ঐ মোকদ্দমার প্রতিবাদী সেই আদালতের অনুমতি লইয়া যত টাকা উচিত বোধ করেন তত টাকা আদালতে দিতে পারিবেন। তাহা হইলে, অন্য যেং মোকদ্দমায় প্রতিবাদিরা আদালতে টাকা দিতে অনুমতি পান সেইং মোকদ্দমায় যদ্রূপ কার্য্যানুষ্ঠান হইয়া থাকে তদ্রূপ কার্য্যানুষ্ঠান হইবে ইতি।

329 The Justices may make compensation out of the Municipal fund to all persons sustaining any damage by reason of the exercise of any of the powers vested in the Justices, their officers, or servants under this Act

Payment out of Municipal Fund for damage done by the Justices

৩২৯ ধারা। এই আইনমতে জষ্টিসদের কি তাঁহাদের কর্ম্মকারকদের কি চাকরদের প্রতি যে২ ক্ষমতা প্রদান করা গেল, সেইং ক্ষমতানুসারে কার্য্যকরণ দ্বারা কোন ব্যক্তির হানি হইলে, জষ্টিসেরা মুনিসিপাল ফণ্ডহইতে সেই হানিপূরণ করিয়া দিতে পারিবেন ইতি।

জষ্টিসেরা যে হানি করেন মুনিসিপাল ফণ্ডহইতে সেই হানিপূরণ করিবার কথা।

330 When any license is granted under section two hundred and nineteen or two hundred and fifty eight authorizing the use of any place for any of the purposes therein described, and when permission is given under section one hundred and eighty seven for putting up any projection, the Justices may charge a fee not exceeding one hundred rupees for such license or permission

Fees for licenses under sections 219 and 258 and for permission given under section 187

৩৩০ ধারা। ২১৯ কি ২৫৮ ধারায় যে২ কার্য্যের কথা আছে কোন স্থানে এই২ ধারামতে তদ্রূপ কোন কার্য্য করিবার লাইসেন্স দেওয়া গেলে, কিম্বা ৮৭ ধারামতে কোন বিষয় আগাইয়া দিবার অনুমতি দেওয়া গেলে, জষ্টিসেরা সেই লাইসেন্সের কি অনুমতির নিমিত্তে ১০০৲ টাকার অনধিক ফী লইতে পারিবেন।

২১৯ ও ২৫৮ ধারামতে লাইসেন্সের ও ১৮৭ ধারামতে যে অনুমতি দেওয়া যায় তাহার ফীর কথা।

When permission is given under section one hundred and seventy six to make any temporary erection, the Justices may charge a daily fee not exceeding one hundred rupees for such permission

Daily fee for permission given under section 176

১৭৬ ধারামতে কিয়ৎকালের নিমিত্তে কোন বিষয় গাঁথিয়া দিবার অনুমতি দেওয়া গেলে, জষ্টিসেরা সেই অনুমতির নিমিত্তে প্রতিদিন ১০০৲ টাকার অনধিক ফী লইতে পারিবেন ইতি।

১৭৬ ধারামতে যে অনুমতি দেওয়া যায় তাহার নিমিত্ত দৈনিক ফীর কথা।

331 When permission is given under section one hundred and ninety or section two hundred and fifty six, the Justices may charge rent for any land made use of in pursuance of such permission

Rent may be charged for permission in certain cases

৩৩১ ধারা। ১৯০ বা ২৫৬ ধারামতে অনুমতি দেওয়া গেলে, সেই অনুমতিক্রমে যে ভূমির ব্যবহার হয় জষ্টিসেরা সেই ভূমির খাজানা লইতে পারিবেন ইতি।

স্থল বিশেষে অনুমতির নিমিত্ত খাজানা লইতে পারিবার কথা।

332 Every person to whom a license has been granted under this Act shall at all reasonable times while such license shall remain in force, if thereunto required by the Justices, or by any person authorised by them in that behalf, produce such license to the Justices, or to the person so authorised

Every person to produce license if required

৩৩২ ধারা। এই আইনমতে যে কোন ব্যক্তিকে লাইসেন্স দেওয়া যায় সেই লাইসেন্স প্রবল থাকন সময়ে জষ্টিসেরা কিম্বা তাঁহাদেরহইতে ক্ষমতাপ্রাপ্ত কোন ব্যক্তি উপযুক্ত কোন সময়ে তাঁহাকে সেই লাইসেন্স দেখাইতে বলিলে তিনি জষ্টিসদিগকে কিম্বা তদ্রূপ ক্ষমতা প্রাপ্ত ব্যক্তিকে লাইসেন্স দেখাইবেন ইতি।

লাইসেন্স দেখাইবার আজ্ঞা হইলেই দেখাইতে হইবার কথা।

333 Whoever fails to produce his license when required to do so as aforesaid shall be liable to a fine not exceeding fifty rupees and to a further fine, not exceeding ten rupees for each day during which the offence is continued after he has been convicted of such offence

Penalty

৩৩৩ ধারা। পূর্ব্বোক্তমতে কোন ব্যক্তির প্রতি লাইসেন্স দেখাইবার আজ্ঞা হইলেও তিনি না দেখাইলে তাঁহার পঞ্চাশ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে। ও তাঁহার সেই অপরাধ নির্ণয় হইলে পর ঐ অপরাধ যত দিন হইতে থাকে দিন প্রতি তাহার আর দশ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

দণ্ডের কথা।

334 Every notice bill, form, summons or notice of demand under this Act may be served personally on or presented to the person to whom the same is addressed,

How notices &c may be served

৩৩৪ ধারা। এই আইনমতে কোন নোটিস কি বিল কি ফারম কি সমন কি দাওয়ার নোটিস যে ব্যক্তির নামে বাহির হয় নিজ সেই ব্যক্তিকেই দেওয়া কি দেখান যাইতে পারিবে

নোটিসপ্রভৃতি যেরূপে দেওয়া যাইবে তাহার কথা।

or be left at his usual place of abode with some adult male member or servant of his family, or at his place of business with some clerk of the office,

কিম্বা তিনি নিয়ত যে স্থানে বাস করিয়া থাকেন সেই স্থানে তাঁহার পরিবারের বয়ঃপ্রাপ্ত কোন ব্যক্তিকে কিম্বা তাঁহার কর্ম্মস্থানে কোন কেরানীকে দেওয়া যাইতে পারিবে।

or if it cannot be so served or presented, may be put on some conspicuous part of his place of abode,

or of his place of business,

or of the house or land in respect of which the notice, bill form summons, or notice of demand is intended to be served

**335** Where any notice is required to be given to the owner or occupier of any house or land such notice addressed to the owner or occupier, as the case may require, may be served on the occupier of such house or land or otherwise in the manner in the last preceding section mentioned

Service of notices on owners and occupiers of house and land

Provided that when the owner and his place of abode are known to the Justices they shall if such place of abode be within the limits of their authority, cause every notice required to be given to the owner of any house or land to be served on such owner or left with some adult male member or servant of his family

and if the place of abode of the owner be not within such limits they shall send every such notice by post addressed to his place of abode and the same shall be deemed to be good service of the notice

When the name of the owner or occupier is not known it shall be sufficient to designate him as the owner or the occupier of the house or land in respect of which the notice is served

**336** Whenever any work is required by this Act to be executed by the owner or occupier of any house or land, and default is made in the execution of such work, the Justices whether any penalty is or is not provided for such default may cause such work to be executed

Justices in default of owner or occupier may execute works and recover expenses

and the expenses thereby incurred shall be paid by the person by whom such work ought to have been executed, and in default of payment thereof the same may be recovered as a rate under Chapter VI

**337** If the defaulter as mentioned in the last preceding section be the owner of any house or land the Justices may by way of additional remedy, whether any suit or proceeding has been brought or taken against any such owner or not require the payment of all or any part of the expenses payable by the owner

Power to levy charges from occupier who may deduct the same from his rent

তদ্রূপে দেওয়া কি দেখান যাইতে না পারিলে, তাহার বাস স্থানের

কিম্বা তাহার কর্ম্ম স্থানের

কিম্বা যে ঘর কি ভূমি সম্পর্কে ঐ নোটিস কি বিল কি ফারম কি সমন কি দাওয়ার নোটিস দিবার অভিপ্রায় থাকে সেই ভূমির কোন প্রকাশ স্থানে তাহা লাগাইয়া দেওয়া যাইতে পারিবে ইতি।

৩৩৫ ধারা। কোন ঘরের জমীর স্বামিকে কি প্রজাকে নোটিস দিবার প্রয়োজন হইলে, ঐ নোটিস প্রয়োজনানুসারে স্বামির কিম্বা প্রজার নামে লিখিয়া ঐ ঘরের কি জমীর প্রজাকে দেওয়া যাইতে, কিম্বা প্রকারান্তরে ইহার পূর্ব্ব ধারার লিখনমতে জারী হইতে পারিবে।

ভূমির স্বামিদের ও প্রজাদের নামে নোটিস দেওয়ার কথা।

কিন্তু জষ্টিসেরা স্বামির নাম ও বাসস্থান জানিলে, ও তাঁহার সেই বাসস্থান তাঁহাদের ক্ষমতাধীন স্থানের সীমার মধ্যে থাকিলে, ঘরের কি জমীর ঐ স্বামির নামে যে নোটিস দেওয়া প্রয়োজন তাঁহারা তাঁহাকেই কিম্বা তাঁহার পরিবারের বয়ঃপ্রাপ্ত কোন পুরুষকে কি চাকরকে তাহা দেওয়াইবেন।

ঐ স্বামির বাসস্থান সেই সীমার মধ্যে না থাকিলে তাঁহারা ডাকযোগে তাঁহার বাস স্থানে সেই নোটিস পাঠাইবেন। তাহা হইলে নোটিস উপযুক্তমতে জারী হইল বলিয়া জ্ঞান হইবে।

স্বামির কি প্রজার নাম জানা না থাকিলে যে ঘর কি ভূমিসম্পর্কে নোটিস দেওয়া যাইবে সেই ঘরের কি ভূমির স্বামী কি প্রজা বলিয়া নোটিস লিখিলেই চলিতে পারিবে ইতি।

৩৩৬ ধারা। এই আইনমতে কোন ঘরের কি ভূমির স্বামির কি প্রজার দ্বারা কোন কার্য্য সম্পাদন হইবার প্রয়োজন হইলে, ও সেই কার্য্যসম্পাদন হওয়ার ত্রুটি হইলে, সেই ত্রুটিহেতুক দণ্ডের বিধান থাকিলে বা না থাকিলেও, জষ্টিসেরাই সেই কার্য্য সম্পাদন করাইয়া দিতে পারিবেন।

স্বামী কি প্রজা না থাকিলে জষ্টিসদেরই প্রয়োজনমতে কর্ম্ম করিয়া খরচ আদায় করিবার কথা।

ও তদ্ধেতুক যে খরচ লাগে যে ব্যক্তির সেই কর্ম্ম সম্পাদন করা উচিত ছিল তাঁহারই সেই খরচ দিতে হইবে ও না দেওয়া গেলে ৬ অধ্যায়মতে রেটের ন্যায় আদায় হইতে পারিবে ইতি।

৩৩৭ ধারা। ইহার পূর্ব্ব ধারার লিখনমতে যে ব্যক্তি ঐ কর্ম্ম করিতে ত্রুটি করিল তিনি যদি কোন ঘরের কি ভূমির স্বামী হইয়া থাকেন, তবে ঐ স্বামির নামে মোকদ্দমা উপস্থিত করা গেলে কিম্বা কোন কার্য্যানুষ্ঠানের উদ্যোগ হইলে বা না হইলেও জষ্টিসদের অন্য এই উপায় থাকিবে যে তৎ-

প্রজার নিকটে খরচ আদায় করিবার ও তাহাহইতে তাহা কাটিয়া লইতে পারিবার কথা।

*Rules framed by the Board of Revenue, L P with the consent of the Local Government under Section 14, Act XXIII (the Pensions' Act), 1871*

## SECTION I

### PRELIMINARY

THE rules governing service pensions extraordinary pensions and gratuities for service not entitling to pension, are contained in the Civil Pension Code published under the authority of the Government of India The following instructions therefore apply to territorial and political pensions only disbursed through the revenue authorities

## SECTION II

### THE PLACE AND TIMES AT WHICH AND THE PERSONS TO WHOM, PENSIONS ARE TO BE PAID

1 As a general rule pensions are payable at the district treasury upon which a permanent payable order has been issued by the Accountant General

2 But pensioners residing within any sub division of a district and not under Clause 8 of this Section, exempted from attendance in person may, by presenting themselves monthly before the Sub divisional Officer, obtain payment of their pension by cheque upon the sub divisional treasure chest, their attendance on each occasion at the district head quarters being dispensed with In these cases the responsibility of the District Officer will remain undisturbed and payment will not be made till the Sub divisional Officer having forwarded the pensioner s receipt and his life certificate to the District Officer obtains in return a cheque for the amount of pension due

3 Moreover, once in every six months the permanent orders of every sub division will be recalled to the head quarters of the district, and pensioners will be required to present themselves for payment before the District Officer

4 A Commissioner may on application and on sufficient cause shown permit transfer of payment from a treasury in his division to any other treasury in British India This power does not extend to political pensions in cases where the pensioner reside by order of Government in a particular place

5 Copy of the order directing the transfer should be forwarded by the Commissioner to the Accountant General Bengal together with a brief narrative of the origin and particulars of the pension and the District Officer of the district from which the payment is transferred should be instructed to return his portion of the permanent payable order to the Accountant General The Accountant General will then issue a fresh permanent payable order to the officer who will in future pay the pension, or if that officer belongs to another province will move the Accountant General of such province to do so

6 As a rule, pensions shall be paid monthly

7 Should a pensioner neglect or omit to apply for payment for six months the District Officer shall obtain the sanction of the Commissioner before paying the arrears or continuing the payment of the pension for the future Should the neglect or omission to apply for payment extend to one year the sanction of the Board of Revenue must be obtained When an interval of two years has been allowed to elapse the case must be laid before Government for orders

8 Except in the cases specified below pensioners must appear in person at the time of taking payment of their pensions —

(a) Pensioners of rank who may be exempted by order of Government from appearing personally before the District Officer

(b) Female pensioners, who according to custom, cannot with propriety appear in public and

(c) Pensioners who are disabled from appearing by illness or bodily infirmity

In cases (b) and (c) the Commissioners shall have power to grant exemption from personal attendance

[*Government Gazette 28th September* 1875 ]

বঙ্গপ্রভৃতি দেশের রেবিনিউ বোর্ডের সাহেবেরা স্থানীয় গবর্ণমেণ্টের সম্মতিক্রমে পেন্সান বিষয়ক ১৮৭১ সালের ২৩ আইনের ১৪ ধারামতে এই২ বিধি প্রণয়ন করিলেন।

## প্রথম অধ্যায়।

### পরিভাষা।

রাজকর্ম্মকারকদের পেন্সান ও নিয়মাতিরিক্ত পেন্সান পাইবার, ও যে কর্ম্ম করিলেও পেন্সান পাইবার অধিকার না থাকে সেই কর্ম্মের নিমিত্ত পারিতোষিক পাইবার নানা বিধি ভারতবর্ষের গবর্ণমেণ্টের আজ্ঞাধীনে সিবিল কার্য্যকারকদের পেন্সানবিষয়ক বিধিপুস্তকে প্রকাশ করা গেল। অতএব দেশাধিকার ও রাজনীতিসম্বন্ধীয় যে পেন্সান রাজস্বসংক্রান্ত কার্য্যকারকদের দ্বারা দিলি হইয়া থাকে, নিম্নলিখিত বিধি কেবল সেই২ পেন্সানের প্রতি বর্ত্তে।

## দ্বিতীয় অধ্যায়।

### যে২ সময়ে ও স্থানে ও যে ব্যক্তিদিগকে পেন্সান দেওয়া যাইবে তদ্বিষয়ক বিধি।

১। আকৌণ্টেণ্ট জেনরল সাহেব নানা জিলার যে২ খাজানাখানায় পেন্সান দিবার স্থায়ি অনুজ্ঞাপত্র দেন, সচরাচর সেই২ খাজানাখানায় পেন্সানের টাকা দেওয়া যাইবে।

২। কিন্তু পেন্সানভোগি ব্যক্তিরা জিলার মহকুমায় বাস করিলে, এবং এই বিধির ৮ ধারামতে নিজে কাছারীতে না যাইবার অনুমতি না পাইলে, মাসে২ মহকুমার কর্ত্তৃপক্ষের নিকট গিয়া মহকুমার খাজানাখানার উপর চ্যাক দিয়া আপনাদের পেন্সানের টাকা লইতে পারিবেন। জিলার সদর মোকামে তাঁহাদের প্রত্যেকবার যাইবার প্রয়োজন নাই। এমন স্থলে জিলার কর্ত্তৃপক্ষের যে দায় ছিল তাহা প্রবল থাকিবে এবং মহকুমার কর্ত্তৃপক্ষ জিলার কর্ত্তৃপক্ষের নিকট পেন্সানভোগির রসীদ ও তাঁহার জীবৎমান থাকার সর্টিফিকট পাঠাইয়া ঐ পেন্সানের টাকার চ্যাক যত দিন না পান তত দিন ঐ পেন্সান দেওয়া যাইবে না।

৩। আরো প্রত্যেক মহকুমার ঐ স্থায়ি অনুজ্ঞাপত্র ছয়২ মাসান্তর জিলার সদর মোকামে আনাইয়া লওয়া যাইবে, ও পেন্সান ভোগিদের পেন্সানের টাকা পাইবার নিমিত্ত জিলার কর্ত্তৃপক্ষের সম্মুখে যাইতে হইবে।

৪। কমিশানর সাহেবের নিকট প্রার্থনা হইলে ও বিশিষ্ট কারণ দর্শান গেলে, তিনি আপন খণ্ডের এক খাজানাখানায় ঐ পেন্সানের টাকা দেওয়া রহিত করিয়া ব্রিটনীয় ভারতবর্ষের অন্তর্গত অন্য কোন খাজানাখানায় তাহা লইবার অনুমতি দিতে পারিবেন। কিন্তু গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে রাজনীতি পক্ষ পেন্সান ভোগি যে ব্যক্তিদের স্থানবিশেষে বাস করা প্রয়োজন, তাঁহাদের পেন্সান বিষয়ে সেই ক্ষমতা বর্ত্তে না।

৫। অন্য স্থানে পেন্সানের টাকা পাইবার অনুমতি দেওয়া গেলে কমিশানর সাহেব বঙ্গদেশের আকৌণ্টেণ্ট জেনরল সাহেবের নিকট সেই পেন্সান দেওনের মূল কারণের ও বৃত্তান্তের সংক্ষেপ বিবরণ সহিত সেই অনুমতিপত্রের নকল পাঠাইবেন। ও যে জিলায় সেই পেন্সানের টাকা দেওয়া রহিত হইল সেই জিলার কর্ত্তৃপক্ষের নিকট ঐ পেন্সানের স্থায়ি অনুজ্ঞাপত্রের যে অংশ থাকে, তাহা যেন আকৌণ্টেণ্ট জেনরল সাহেবের নিকট পাঠান তাঁহার প্রতি এই আদেশ হইবে। তাহা হইলে সেই অবধি অন্য যে কর্ত্তৃপক্ষের প্রতি ঐ পেন্সানের টাকা দেওয়ার ভার থাকে আকৌণ্টেণ্ট জেনরল সাহেব তাঁহাকে নূতন অনুজ্ঞাপত্র দিবেন। ঐ কর্ত্তৃপক্ষ অন্য দেশে থাকিলে সেই দেশের আকৌণ্টেণ্ট জেনরল সাহেবকে ঐ কর্ম্ম করিতে আদেশ করিবেন।

৬। সচরাচর পেন্সানের টাকা মাসে২ দেওয়া যাইবে।

৭। পেন্সানভোগি ব্যক্তি যদি ছয় মাস পর্য্যন্ত ঐ পেন্সানের টাকা লইতে শৈথিল্য কি ত্রুটি করেন, তবে জিলার কর্ত্তৃপক্ষ সাহেব কমিশানর সাহেবের অনুমতি না পাইলে সেই পেন্সানের বাকী টাকা দিবেন না, ও তৎপরে ঐ টাকা দিতে থাকিবেন না। যদি এক বৎসর পর্য্যন্ত ঐ পেন্সানের টাকা লইবার ত্রুটি কি শৈথিল্য হইয়া থাকে তবে রেবিনিউ বোর্ডের অনুমতি লওয়া প্রয়োজন। যদি দুই বৎসর ব্যাপিয়া তদ্রূপ ত্রুটি হইয়া থাকে তবে গবর্ণমেণ্টের আজ্ঞা পাইবার জন্যে সেই কথা জানাইতে হইবে।

৮। নিম্নলিখিত যে ব্যক্তিদের পক্ষে বিশেষ বিধি হইয়াছে তাঁহারা ছাড়া পেন্সানভোগিদের পেন্সানের টাকা লইবার জন্যে স্বয়ং যাইতে হইবে।

(ক) পেন্সানভোগি যে মান্য ব্যক্তিরা গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে জিলার কর্ত্তৃপক্ষের সম্মুখে নিজে না যাইবার অনুমতি পান তাঁহারা।

(খ) দেশাচারমতে পেন্সান ভোগিনী যে স্ত্রীদের সাধারণের গোচরে যাওয়া উচিত নয় তাঁহারা।

(গ) পেন্সান ভোগি যে ব্যক্তিরা পীড়া কি শারীরিক দুর্ব্বলতাপ্রযুক্ত যাইতে না পারেন তাঁহারা।

(খ) ও (গ) প্রকরণের স্থলে কমিশানর সাহেবেরা তাঁহাদের নিজে না যাইবার অনুমতি দিতে পারিবেন।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭৫। ২৮ সেপ্টেম্বর।]

9 Pensions of pensioners of rank specially exempted by Government shall be paid to an agent holding a power of attorney, upon the production of the permanent order and of a separate receipt

10 Pensions of pensioners exempted under heads (b) and (c) of Clause 8 of this Section may be paid to an agent on their behalf on production of a life certificate signed by an officer of Government, or by some other well known and trustworthy person, of the permanent order, and of a separate receipt

11 Commissioners may authorize the payment of arrears due to a deceased pensioner (after such investigations as shall satisfy them of the actual date of the pensioner's demise and that the persons applying for the arrears due are his legal heirs) in cases in which the arrear is due for a period not exceeding one year When the arrear is due for a period exceeding one year, reference shall be made to the Board of Revenue

## SECTION III

### ENQUIRIES INTO THE IDENTITY OF CLAIMANTS

1 Pensioners who appear in person to receive payment must be identified by comparison with the particulars given in the portion of the permanent payable order kept by the disbursing officer, who should take every precaution against fraudulent personation Females, or respectable male pensioners who may reasonably object to appear at his public office, may be identified by him in private or at his own house

2 In the case of female pensioners not exempted from personal attendance under Clause 8 of Section II, a female may be employed to assist in the identification

3 In the case of pensioners exempted from attendance under Clause 8 of Section 2, the disbursing officer must take all possible precautions to prevent imposition and must, before the first payment in each year require proof, not only of the existence of the pensioner, but also, when the exemption is based on the ground of illness or bodily infirmity, of the pensioner's inability to appear The opportunities afforded by visits, and by the cold weather tours of European officers, should be taken advantage of to verify the continued existence of such male pensioners as are exempted from personal attendance

4 When a pensioner can write, his signature on the receipt should be compared with that on the disbursing officer's portion of the permanent payable order at the time of payment

5 In all cases of exemption of male pensioners from personal attendance to draw their pensions, if the disbursing officer entertains any doubt which he has no convenient means of removing, he should refer the case to the Commissioner for orders Payment of the pension, however, should not be suspended pending the result of such reference

## SECTION IV

### DELIVERY OF CERTIFICATES TO PENSIONERS

1 On the receipt by the disbursing officer of the permanent payable order, he shall summon the pensioner and on his appearing shall make over to him his portion of the permanent payable order and explain to him at what times he can draw his pension and how he must proceed for the purpose No other certificate need be given

2 When the pensioner is exempted from appearance in person under Clause 8, Section 2, the permanent order may be made over to any person authorized to act on the pensioner's behalf

[*Government Gazette, 28th September* 1875 ]

৯। সম্ভ্রান্ত যে ব্যক্তিরা গবর্ণমেণ্টের বিশেষ আজ্ঞাক্রমে নিজে না যাইবার অনুমতি পান তাঁহাদের মোক্তারনামা প্রাপ্ত কোন মোক্তার স্থায়ি অনুজ্ঞাপত্র ও স্বতন্ত্র রসীদ আনিয়া দেখাইলে তাঁহাকে ঐ পেনশ্যনের টাকা দেওয়া যাইবে।

১০। এই অধ্যায়ের ৮ ধারার (খ) ও (গ) প্রকরণের উল্লিখিত যে ব্যক্তিরা ঐ অনুমতি পান, তাঁহাদের সপক্ষ মোক্তার তাঁহাদের জীবৎমান থাকার বিষয়ে গবর্ণমেণ্টের কোন কার্য্যকারকের কিম্বা সুপ্রসিদ্ধ ও বিশ্বাস যোগ্য অন্য ব্যক্তির স্বাক্ষর করা সর্টিফিকেট, ও স্থায়ি ঐ অনুজ্ঞাপত্র ও স্বতন্ত্র রসীদ আনিয়া দেখাইলে তাহাকে পেনশ্যনের টাকা দেওয়া যাইতে পারিবে।

১১। পেনশ্যনভোগি ব্যক্তি মরিলে ও তাঁহার এক বৎসরের অনধিক কালের পেনশ্যন বাকী থাকিলে, ঐ ব্যক্তি ঠিক যে দিনে মরিলেন তাহা ও যে ব্যক্তিরা তাঁহার পেনশ্যনের বাকী টাকা পাইতে প্রার্থনা করেন তাঁহারা আইনমতে তাঁহার উত্তরাধিকারী কমিশ্যনর সাহেব অনুসন্ধান লইয়া ইহা হৃদ্বোধমতে জানিতে পাইলে সেই বাকী টাকা দিবার অনুমতি দিতে পারিবেন। এক বৎসরের অধিক কালের পেনশ্যনের টাকা পাওনা থাকিলে রেবিনিউ বোর্ডের অনুমতি লইতে হইবে।

## তৃতীয় অধ্যায়।

## দাওয়াদারদের অনন্যতা নিরূপণার্থ অনুসন্ধান বিষয়ক বিধি।

১। পেনশ্যনভোগি কোন ব্যক্তি নিজে পেনশ্যনের টাকা লইবার নিমিত্ত উপস্থিত হইলে, যে কর্ত্তৃপক্ষ ঐ টাকা দিবেন তাঁহার নিকটে পেনশ্যনের টাকা দিবার স্থায়ি যে অনুজ্ঞাপত্র থাকে তাহার যে অংশে ঐ পেনশ্যন ভোগির বর্ণনা থাকে তাহা দেখিয়া তাঁহার সেই ব্যক্তিকে চিনিয়া লইতে হইবে। অন্য কোন ব্যক্তি প্রতারণা করিয়া আপনাকে সেই ব্যক্তি বলিয়া না জানায় এই বিষয়ে তাঁহার সতর্ক থাকিতে হইবে। পেনশ্যনভোগি কোন স্ত্রী লোক কিম্বা সম্ভ্রান্ত পুরুষ খোলা কাছারীতে যাইতে সঙ্গতমতে আপত্তি করিলে তিনি গোপনে কিম্বা সেই ব্যক্তির দ্বারে গিয়া তাঁহাকে চিনিয়া লইতে পারিবেন।

২। দ্বিতীয় অধ্যায়ের ৮ ধারামতে কোন স্ত্রীলোকের নিজে না যাইবার অনুমতি না থাকিলে তাঁহাকে চিনিয়া লইবার নিমিত্তে অন্য স্ত্রীকে নিযুক্ত করা যাইতে পারিবে।

৩। দ্বিতীয় অধ্যায়ের ৮ ধারামতে পেনশ্যনভোগি যে ব্যক্তিদের নিজে উপস্থিত না হইবার অনুমতি হইল তাঁহাদের লইয়া কোন প্রতারণার কার্য্য না হয় যিনি তাঁহাদের পেনশ্যনের টাকা বিলি করিয়া দেন তাঁহার এই বিষয়ে সাধ্যমতে সতর্ক থাকিতে হইবে। এই কারণে প্রতিবৎসর প্রথমবার পেনশ্যনের টাকা দেওয়ার পূর্ব্বে পেনশ্যনভোগির জীবৎমান থাকার প্রমাণ তাঁহার লইতে হইবে, আর যদি পীড়া কি শারীরিক অক্ষমতাপ্রযুক্ত কোন ব্যক্তির নিজে না আসিবার অনুমতি থাকে তবে তাঁহার আসিবার অক্ষমতার প্রমাণ লইতে হইবে। পেনশ্যনভোগি যে পুরুষদের স্বয়ং না যাইবার অনুমতি থাকে, তাঁহারা জীবৎমান আছেন কি না ইউরোপীয় কর্ত্তৃপক্ষেরা সাক্ষাৎ করিতে গিয়া কিম্বা শীতকালে দওরাকরণ সময়ে সেই সুযোগে ঐ কথাও নিশ্চয়রূপে জানিয়া লইতে চেষ্টা করিবেন।

৪। পেনশ্যনভোগি ব্যক্তি লিখিতে জানিলে, পেনশ্যনের টাকা দিবার স্থায়ি অনুজ্ঞাপত্রের যে অংশ বিলি করিয়া কর্ত্তৃপক্ষের নিকট থাকে, সেই অংশে ঐ ব্যক্তির যে স্বাক্ষর থাকে, পেনশ্যন দিবার সময়ে তাঁহার রসীদের স্বাক্ষরের সঙ্গে ঐ স্বাক্ষর মিলাইয়া দেখিতে হইবে।

৫। পেনশ্যনভোগি কোন পুরুষের পেনশ্যনের টাকা লইবার জন্যে নিজে যাইতে না হইবার অনুমতি থাকিলেও যে কর্ত্তৃপক্ষ সাহেব পেনশ্যনের টাকা দিয়া থাকেন তাঁহার মনে কোন সন্দেহ জন্মিলে ও তিনি সুবিধামতে ঐ সন্দেহ দূর করিতে না পারিলে কমিশ্যনর সাহেবের আজ্ঞার জন্যে তাঁহার নিকট ঐ বিষয়টি অর্পণ করিবেন। কিন্তু ঐ সাহেবের আজ্ঞা আসিবার অপেক্ষায় ঐ পেনশ্যন বন্ধ রাখিতে হইবে না।

## চতুর্থ অধ্যায়।

## পেনশ্যনভোগিদিগকে সর্টিফিকেট দেওন বিষয়ক বিধি।

১। যে কর্ত্তৃপক্ষ পেনশ্যনের টাকা বিলি করিয়া দিবেন, তিনি ঐ টাকা দিবার স্থায়ি অনুজ্ঞাপত্র পাইলে পেনশ্যনভোগিকে আপনার নিকট ডাকাইয়া আনিবেন। আইলে ঐ স্থায়ি অনুজ্ঞাপত্রের যে অংশটি তাঁহার নিকট থাকিবে তাঁহাকে সেই অংশ দিয়া তাঁহার যে২ সময়ে পেনশ্যনের টাকা লইতে হইবে ও পেনশ্যন পাইবার জন্যে তাঁহার যেরূপে কার্য্য করিতে হইবে এই২ কথা তাঁহাকে বুঝাইয়া দিবেন। আর কোন সর্টিফিকেট দিবার প্রয়োজন নাই।

২। দ্বিতীয় অধ্যায়ের ৮ ধারামতে পেনশ্যনভোগি ব্যক্তির স্বয়ং না আসিবার অনুমতি থাকিলে যে ব্যক্তি তাঁহার পক্ষ হইয়া কর্ম্ম করিতে ক্ষমতা পান ঐ স্থায়ি অনুজ্ঞাপত্রের ঐ অংশটি তাহাকে দেওয়া যাইতে পারিবে।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭৫। ২৮ সেপ্টেম্বর।]

3 When the pensioner's portion of the permanent payable order is much worn, or its back is filled with entries of payment, he should return it to the disbursing officer, who will forward both portions of the order to the Accountant General, and obtain from him a duplicate order bearing the same number and date

4 If the pensioner loses his portion, the disbursing officer's half may be returned to the Accountant General, who will issue a duplicate order, bearing the same number and date as the original

## SECTION V

RECORDS TO BE KEPT ON THE SUBJECT OF PENSIONS, CORRECTION AND TRANSMISSION OF SUCH RECORDS, AND REGISTERS OF CERTIFICATES DELIVERED TO PENSIONERS

1 In each Collectorate a list of pensions shall be kept up in the form given in Appendix A (*N B*—This will take the place of Register 55)

2 All pensions not drawn for two years shall be struck off this register If renewed by order of Government, a fresh entry will be made in the register

3 Should a pension not be claimed for six months the counterpart of the permanent order shall be returned to the Accountant General

If the pensioner afterwards appear, the District Officer may, subject to the rule contained in Clause 7, Section 2, reclaim the permanent order and renew the payment, and, subject to the same rule, may make payment of arrears

4 Upon the death of a pensioner, the Collector should at once report the circumstance to the Accountant General and return the original permanent order to his office

5 When pensions are granted the Accountant-General issues permanent payable orders to the disbursing officer of the station at which the pension is payable, directing him to pay periodically, until further notice, the amount of the pension upon the production of the counterpart of the order and a separate receipt according to the prescribed form These orders should be entered in the register of permanent orders prescribed by the Comptroller General in his Circular No 171, dated 15th April 1874

6 When under Clauses 2 and 3, Section 3, payment of any pension is permitted at a sub division, the permanent order of such pension shall be forwarded to the sub division, a note to that effect being made in the register of permanent orders at the head quarters station At each sub division a register of permanent order so received shall be kept up in the same form as the register prescribed for the head quarters station

7 Upon presentation of a claim for payment, the Collector should at once record the sum paid upon the permanent order, and enter the amount in the cash book, and submit the separate receipt (Appendix B) with his treasury account to the Accountant General, as a voucher in support of the charge

## SECTION VI

DISPOSAL OF CLAIMS TO RIGHT OF SUCCESSION TO, OR TO PARTICIPATION IN, PENSIONS OR GRANTS, AND GRANT OF CERTIFICATE TO CIVIL COURT IN CERTAIN CASES

1 The Board of Revenue is competent to sanction the continuance of hereditary pensions when the hereditary title has been already recognised by Government or decreed by a competent court of justice But it is to be borne in mind that the Government never undertook absolutely to pay the pensions included in the permanent settlement, and that if a pension has unadvisedly been continued to heirs, the hereditary nature of the gratuity may, on the death of the incumbent, again be questioned

[*Government Gazette*, 28*th September* 1875 ]

৩। পেনশ্যনের টাকা লইবার স্থায়ি অনুজ্ঞাপত্রের যে অংশটি পেনশ্যন ভোগির নিকট থাকে তাহা জীর্ণ হইলে কিম্বা ঐ পত্রের পৃষ্ঠে টাকা দেওয়ার কথা লিখিবার আর লিখিবার স্থান না থাকিলে যে কর্ত্তৃপক্ষ পেনশ্যনের টাকা দিয়া থাকেন তাঁহাকেই তাহার সেই অনুজ্ঞাপত্রের ঐ অংশটি ফিরিয়া দিতে হইবে। ঐ কর্ত্তৃপক্ষ আকৌণ্টেণ্ট জেনরল সাহেবের নিকট ঐ পত্রের দুই অংশ পাঠাইয়া সেই নম্বরের ও তারিখের অন্য অনুজ্ঞাপত্র আনাইবেন।

৪। পেনশ্যনভোগির সেই অংশটি হারাইলে যে কর্ত্তৃপক্ষ পেনশ্যনের টাকা বিলি করিয়া দেন তাহার নিকট অন্য যে অংশ থাকে তিনি আকৌণ্টেণ্ট জেনরল সাহেবের নিকট সেই অংশ পাঠাইলে ঐ সাহেব আসলপত্রের সমান নম্বরের ও তারিখের অন্য অনুজ্ঞাপত্র পাঠাইয়া দিবেন।

## পঞ্চম অধ্যায়।

### পেনশ্যন বিষয়ক যে কাগজপত্র রাখিতে হইবে তদ্বিষয়ক ও সেই কাগজপত্র সংশোধন ও প্রেরণ করণ বিষয়ক ও পেনশ্যনভোগিদিগকে যে সর্টিফিকট দেওয়া যায় তাহার রেজিষ্টর বিষয়ক বিধি।

১। প্রত্যেক কালেক্টরী কাছারীতে পেনশ্যনের নির্ঘণ্টপত্র রাখিতে হইবে। ক্রোড়পত্রের A চিহ্নিত পাঠে তাহা লিখিতে হইবে। (মন্তব্য।—এই নির্ঘণ্টপত্র ৪৫ নং রেজিষ্টরের পরিবর্ত্তে চলিবে।)

২। দুই বৎসরাবধি যে পেনশ্যনের টাকা না লওয়া যায় তাহা এই রেজিষ্টরহইতে উঠাইয়া ফেলিতে হইবে। গবর্ণমেণ্টের আজ্ঞামতে ঐ পেনশ্যন আবার চলিবার অনুমতি হইলে রেজিষ্টরে তাহা নূতন করিয়া লিখিতে হইবে।

৩। ছয়মাসাবধি পেনশ্যনের দাওয়া না হইলে স্থায়ি অনুজ্ঞাপত্রের অনুলিপি আকৌণ্টেণ্ট জেনরল সাহেবের নিকট ফিরিয়া পাঠাইতে হইবে।

পেনশ্যন ভোগী ব্যক্তি পশ্চাৎ আইলে জিলার কর্ত্তৃপক্ষ সাহেব দ্বিতীয় অধ্যায়ের ৭ ধারার বিধি মানিয়া ঐ স্থায়ি অনুজ্ঞাপত্র ফিরিয়া আনাইয়া ঐ পেনশ্যন নূতন করিয়া দিতে আরম্ভ করিবেন ও সেই বিধি মানিয়া পেনশ্যনের বাকী টাকা দিবেন।

৪। পেনশ্যনভোগি কোন ব্যক্তির মৃত্যু হইলে কালেক্টর সাহেব আগোদেই আকৌণ্টেণ্ট জেনরল সাহেবকে সেই কথা জানাইয়া স্থায়ি অনুজ্ঞাপত্রের আসল খানি তাঁহার আফিসে ফিরিয়া পাঠাইবেন।

৫। কোন ব্যক্তির পেনশ্যন পাইবার অনুমতি হইলে তিনি যে মোকামে পেনশ্যনের টাকা পাইবেন, তথাকার যে কর্ত্তৃপক্ষ ঐ পেনশ্যনের টাকা দিবেন আকৌণ্টেণ্ট জেনরল সাহেব তাঁহাকে ঐ টাকা দিবার স্থায়ি অনুজ্ঞাপত্র দিয়া জানাইবেন যে নিরূপিত সময়ান্তরে ঐ অনুজ্ঞাপত্রের অনুলিপি তাঁহার নিকট আনিয়া দেখান গেলে ও তৎসঙ্গে নির্দ্ধারিত পাঠানুসারে স্বতন্ত্র এক খানি রসীদ দেখান গেলে তিনি যত দিন অন্য প্রকারের নোটিস না পান তত দিন ঐ পেনশ্যনের টাকা দিতে থাকিবেন। কম্‌প্ট্রোলর জেনরল সাহেব ১৮৭৪ সালের আপ্রিল মাসের ১৫ তারিখের ১৭১ নং সরকুলর অডরে স্থায়ি অনুজ্ঞাপত্রের যে রেজিষ্টর নির্দ্দেশ করিলেন ঐ সকল অনুজ্ঞাপত্র ঐ রেজিষ্টরে লিখিয়া রাখা যাইবে।

৬। দ্বিতীয় অধ্যায়ের ২ ও ৩ ধারামতে মহকুমায় পেনশ্যনের টাকা দিবার অনুমতি হইলে ঐ পেনশ্যন বিষয়ক স্থায়ি অনুজ্ঞাপত্র সেই মহকুমায় পাঠান যাইবে ও সেই মর্ম্মের সংক্ষেপ কথা সদর মোকামে স্থায়ি অনুজ্ঞাপত্রের রেজিষ্টরী বহীতে লেখা যাইবে। সদর স্থানে রেজিষ্টর যে প্রকারে লেখা গিয়া থাকে, প্রত্যেক মহকুমায় উক্ত যে অনুজ্ঞাপত্র পাওয়া যায় তাহারও তদ্রূপ রেজিষ্টর রাখিতে হইবে।

৭। টাকার দাওয়া হইলে কালেক্টর সাহেব ঐ টাকা দিলেই স্থায়ি অনুজ্ঞাপত্রে তাহা অগৌণেই লিখিয়া নগদের খাতায় ঐ টাকা লিখিবেন। ও ঐ টাকার প্রতিপোষণার্থ প্রমাণস্বরূপ ক্রোড়পত্রের B চিহ্নিত পাঠানুসারে স্বতন্ত্র রসীদ সহিত আপনার খাজানাখানার হিসাব আকৌণ্টেণ্ট জেনরল সাহেবের নিকটে পাঠাইবেন।

## ষষ্ঠ অধ্যায়।

### পেনশ্যনের ও দত্ত টাকার পক্ষে উত্তরাধিকারিত্বের বিষয়ক ও পাইবার স্বত্বের যে দাওয়া হয় তাহা নিষ্পত্তি করণ ও স্থলবিশেষে দেওয়ানী আদালতে সর্টিফিকট দেওন বিষয়ক বিধি।

১। পেনশ্যন পুত্রপৌত্রাদিক্রমে ভোগ হইবে, গবর্ণমেণ্ট ইহা স্বীকার করিলে, কিম্বা উপযুক্ত ক্ষমতাপন্ন আদালতের এমত ডিক্রী হইলে রেবিনিউ বোর্ডের সাহেবেরা তাহা দিবার অনুমতি দিতে পারিবেন। কিন্তু চিরকালীন বন্দোবস্তের মধ্যে যেং পেনশ্যন ধরা গিয়াছিল গবর্ণমেণ্ট তাহা নিরপেক্ষরূপে দিতে কখনও প্রতিজ্ঞা করেন নাই এই কথা মনে রাখা কর্ত্তব্য। যদি উপযুক্ত বিবেচনা না হইয়া উত্তরাধিকারিদিগকে পেনশ্যন দেওয়া গিয়া থাকে তবে বর্ত্তমান পেনশ্যনভোগী গত হইলে ঐ দান পুত্রপৌত্রাদিক্রমে আর ভোগ হইতে পারে কি না ইহার পুনর্ব্বিবেচনা হইতে পারিবে।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭৫। ২৮ সেপ্টেম্বর।]

2 As a general principle, pecuniary grants will not be continued after the death of the parties in whose favour they were originally made Pensioners whose pensions are granted for life only and are resumable at their decease are to be in no way encouraged by the local officers to hope that their pensions will be continued to their heirs, and thereby induced to neglect making a proper provision for their families The Board is to submit to Government for decision any case in which it may be of opinion, on the decease of a life pensioner, that the pension, or any part thereof, should be continued to the heirs

3 The principles laid down in the memorandum by Mr F Millett, printed in Appendix C, are, under the orders of Government to be followed in recommending, or deciding upon, the continuance or discontinuance to heirs of the various classes of pensions with which the memorandum deals

4 As a rule the distribution of pensions is irrespective of Hindu or Mahomedan law, and dependent on the pleasure of Government only

In cases where the original grant of a pension to two or more persons was joint and undivided, the survivor or survivors will be considered entitled to retain only an exact half, or lesser share, according to circumstances, of the whole sum, without reference to sex

5 But when the grant was of a specific sum annually payable in perpetuity and unconditionally the District Officer may with the sanction of the Commissioner and the Board of Revenue grant a certificate to the civil court under Section 6, Act XXIII of 1871, where the question at issue is the right of one or other of two parties to receive any portion of such grant

---

### Appendix A

*(See Section 3, Clause 1)*

#### Register of Territorial and Political Pension

1 *No*

2 *Name and father's name of pensioner*

3 *Residence* { *a Pergunnah* / *b Village* }

4 *Age at date of grant of pension*

5 *Description of pensioner's person*

6 *Amount of pension* { *a Monthly* / *b Per annum* }

7 *Date of Government sanction*

8 *Brief but accurate statement of circumstances of grant, and explanation whether the grant is for life, for more than one life, hereditary, or absolutely perpetual*

9 *Date of decease of pensioner*

---

### Appendix B

*(See Section 6, Clause 6)*

#### Form of Receipt for Payment

Bill for pensions chargeable to (*major head*) paid at the Treasury between and 187

[*Government Gazette, 28th September 1875*]

২। প্রথমে যে ব্যক্তিকে টাকা দান করা যায় সচরাচর তাঁহার মৃত্যু হইলে পর ঐ টাকা আর দেওয়া যাইবে না। পেন্‌শ্যানভোগী যে ব্যক্তিদের কেবল জীবন পর্য্যন্ত পেন্‌শ্যান নিরূপণ হইয়া থাকে তাঁহাদের উত্তরাধিকারিরাও সেই পেন্‌শ্যান পাইতে পারিবেন স্থানীয় কর্ত্তৃপক্ষেরা তাঁহাদের এমত আশা জন্মাইবেন না, কারণ সেই আশা থাকিলে তাঁহারা আপনং পরিবারের ভরণপোষণের উপযুক্তমতে ধন সঞ্চয় করিয়া রাখিবেন না। কোন ব্যক্তি জীবন পর্য্যন্ত পেন্‌শ্যানভোগী হইয়া মরিলে তাঁহার উত্তরাধিকারিদিগকে সেই পেন্‌শ্যান কিম্বা তাহার একাংশ দেওয়া উচিত, বোর্ডের সাহেবদের এই অভিমত থাকিলে, তাঁহারা সেই বিষয় নিষ্পত্তি করিবার জন্যে গবর্ণমেণ্টে অর্পণ করিবেন।

৩। ক্রোড়পত্রের C চিহ্নিত কথার মধ্যে যে নানা প্রকারের পেন্‌শ্যানের কথা লেখা আছে সেইং পেন্‌শ্যানভোগিদের উত্তরাধিকারিদিগকে ঐ পেন্‌শ্যান দিতে হইবে কি না এই বিষয়ের পরামর্শ দিতে কি তাহা নিষ্পত্তি করিতে গেলে, শ্রীযুত এফ মিলেট সাহেব ঐ কথায় যেং মূল বিধানের উল্লেখ করিলেন, গবর্ণমেণ্ট সেই বিধানমতে ঐ পরামর্শ দিতে কি নিষ্পত্তি করিতে আজ্ঞা করিলেন।

৪। পেন্‌শ্যান দেওয়া কি না দেওয়া হিন্দু ব্যবস্থা কি মুসলমানদের শরার প্রতি নির্ভর করে না। সচরাচর কেবল গবর্ণমেণ্টের স্বেচ্ছাধীন।

দুই কি ততধিক ব্যক্তিকে যৌতায ও অবিভক্তরূপে পেন্‌শ্যান দেওয়া গেলে, ও তাঁহাদের মধ্যে এক কি অধিক জনের মৃত্যু হইলে অবশিষ্ট ব্যক্তি কি ব্যক্তিরা পুরুষ বা স্ত্রী হউক লক্ষ না করিয়া ঠিক অর্দ্ধেক কিম্বা ভাবগতিক বিবেচনায় কম টাকা পাইবার অধিকারী বলিয়া জ্ঞান করিতে হইবে।

৫। কিন্তু যদি চিরকালের নিমিত্ত ও নিয়ম ব্যতিরেকে নিদ্ধারিত টাকা বৎসরং দিবার বিধান হইয়া থাকে, তবে দুই ব্যক্তির মধ্যে একের কি অন্যের টাকার অংশ পাইবার স্বত্ব বিষয়ে বিবাদ হইলে জিলার কর্ত্তৃপক্ষ সাহেব কমিশ্যানর সাহেবের ও রেবিনিউ বোর্ডের অনুমতি গ্রহণ পূর্ব্বক দেওয়ানী আদালতে ১৮৭১ সালের ২৩ আক্টের ৬ ধারামতে সর্টিফিকট দিতে পারিবেন।

---

A ক্রোড়পত্র।

(৫ অধ্যায়ের ১ ধারা দেখ।)

(A চিহ্নিত পাঠ।—দেশ ও রাজনীতি সম্বন্ধীয় পেন্‌শ্যানের ১ রেজিষ্টর—পঞ্জাবের বিধি মতান্তর করিয়া বিশেষত যেং ধর বঙ্গপ্রভৃতি দেশের প্রতি বর্ত্তে না, তাহা ছাড়িয়া এই রেজিষ্টর হইল।)

১। নম্বর।

২। পেন্‌শ্যানভোগির নাম ও পিতার নাম।

৩। বাসস্থান { ক। পরগনা। খ। গ্রাম। }

৪। পেন্‌শ্যান পাইবার অনুমতি হওন সময় তাঁহার বয়স।

৫। পেন্‌শ্যানভোগির চেহারা।

৬। যত টাকা পেন্‌শ্যান { ক। মাসিক। খ। বার্ষিক। }

৭। গবর্ণমেণ্টের অনুমতি দেওনের তারিখ।

৮। যেং ভাবগতিকে পেন্‌শ্যান দেওয়া গেল তাহার সংক্ষেপ কিন্তু যথার্থ বর্ণনা ও তাহা এক ব্যক্তির কি একের অধিক ব্যক্তির জীবন পর্য্যন্ত কিম্বা পুত্রপৌত্রাদিক্রমে কি একেবারে চিরকালের নিমিত্ত নিরূপণ হইল কি না এই কথা।

৯। পেন্‌শ্যানভোগির মরণের তারিখ।

---

B ক্রোড় পত্র।

(৬ অধ্যায়ের ৯ ধারা দেখ।)

পেন্‌শ্যানের রসীদ লিখিবার পাঠ।

(কমট্রোলর জেনরল সাহেবের ১৮৭৪ সালের ১৫ আপ্রিলের ৭১ নং সরকারি অর্ডরের C চিহ্নিত পাঠ দেখ।)

পেন্‌শ্যানের যে বিল অমুক (মুখ, দরখাস্ত) লিখিতে হইবে ও অমুক স্থানের খাজানাখানায় অমুক সালের অমুক মাসের অমুক তারিখের ও অমুক সালের অমুক মাসের অমুক তারিখের মধ্যে দেওয়া যাইবে সেই বিল লিখিবার পাঠ এই।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭৫। ২৮ সেপ্টেম্বর।]

We do hereby acknowledge to have received the amounts set against our respective names as pensions due for the periods noted under the orders quoted in our respective permanent payable orders

1 *Payment* { *Date* / *Number*
2 *Number of permanent payable order*
3 *Name of pensioner*
4 *Monthly amount*
5 *Period of claim*
6 *Amount paid*
7 *Signature of payee with stamp if payment exceed Rs 20*

## APPENDIX C

(*See Section 6 Clause 3*)

*Memorandum by Mr F Millett on pensions and charitable or other allowances, dated 12th May 1845*

THE Government never undertook absolutely to pay the pensions included in the permanent settlement

Section 74 Regulation VIII 1793, provided with respect to any of the existing established zemindari charges, such as pensions, charitable or other allowances, *which if may be thought proper to continue* they shall be paid by the Collectors &c"

Regulation XXIV 1793 prescribed the rules for determining their continuance or discontinuance the fundamental principle being that all such pensions and allowances were *gratuitous*

The following are the principal provisions of that Regulation —

"Pensions received by virtue of sunnuds granted before the Dewanny, or since granted with the sanction of Government and pensions received from before 1179 (Country Era) to be continued to the grantees or original holders But if the grantees or original holders be dead the pensions not to be continued to their heirs or descendants without the sanction of Government and—

No pension after the death of the person then entitled to it to be continued to his descendants without the like sanction whether the grant was in either case according to the terms of it hereditary or otherwise

Whenever Government orders the continuance of a pension whether to the original holder or his heir the Collector to give him a certificate stating the title of the party thereto *during his or her life*

The Collector to keep a register of these certificates, noting therein such personal identifications of the parties as might detect any attempt to transfer the certificates to other

The pensions and allowances being gratuitous the determining upon the continuance or discontinuance of them under the rules prescribed reserved to Government"

It appears to me plain that according to this Regulation every pension confirmed was to be confirmed as a *life pension* only and that on the death of any pensioners the case of any new claimant was to be submitted to Government for its determination

---

Section 6 of Regulation XXIV 1803 (Ceded Provinces), provided that pensions granted to fakeers and other religious persons for the purpose of lighting mausoleums or mosques, or for that of repairing them as also to enable them to perform their religious ceremonies usual in the Mohurrum were to be continued but that pensions of this description were to be considered as of a personal nature, and that the Collector was to be responsible for their being applied to the purpose for which they were bestowed

[*Government Gazette*, 28th September 1875]

আমাদের টাকা পাইবার স্থারি অনুজ্ঞাপত্রে যেং আজ্ঞার উল্লেখ হইল তদনুসারে উল্লিখিত সময়ের নিমিত্ত পাওনা বলিয়া পেনশ্যানের যত টাকা আমাদের প্রত্যেক জনের নামের পার্শে লেখা গেল তাহা বুঝিয়া পাইলাম, এতৎক্রমে ইহা স্বীকার করিলাম।

১। টাকা দিবার { তারিখ
　　　　　　　 { নম্বর।
২। টাকা দিবার স্থারি অনুজ্ঞাপত্রের নম্বর।
৩। পেনশ্যান ভোগির নাম।
৪। মাসেং যত পাইবেন।
৫। দাওয়ার মিয়াদ।
৬। যত টাকা দেওয়া গেল।
৭। যাহাকে টাকা দেওয়া গেল তাহার স্বাক্ষর। ২০ টাকার অধিক হইলে রসীদের টিকিট দিতে হইবে।

---

৮ ক্রোড়পত্র।

(৬ অধ্যায়ের ৩ ধারা দেখ।)

পেনশ্যান ও ধর্ম্মার্থ প্রভৃতি দানবিষয়ক শ্রীযুত এক মিলেট সাহেবের ১৮৪৫ সালের ১ মের স্মরণার্থ পত্র।

চিরকালীন বন্দোবস্তের মধ্যে যে সকল পেনশ্যান ধরা গিয়াছিল গবর্ণমেণ্ট তাহা নিরপেক্ষরূপে দিতে কখনও প্রতিজ্ঞা করিলেন না।

১৭৯৩ সালের ৮ আইনের ৭৪ ধারার এই বিধান ছিল পেনশ্যান ও ধর্ম্মার্থপ্রভৃতি যে দান এইক্ষণে জমীদারীর উপর নিদ্ধারিত দায়স্বরূপ বর্ত্তে তাহা প্রচলিত রাখা উচিত বোধ হইলে কালেক্টর সাহেবেরা দিবেন' ইত্যাদি।

ঐ প্রকারের দান প্রচলিত রাখিতে হইবে কি না ১৭৯৩ সালের ২৪ আইনে ইহা নির্ণয় করিবার বিধি নির্দ্ধারিত হইল। তাহার মধ্যে মূল বিধান এই যে উক্ত প্রকারের সকল পেনশ্যান ও বৃত্তি অনুগ্রহার্থে দেওয়া যায়।

ঐ আইনের বিধানের মধ্যে গুরুতর বিধান এইং।

দেওয়ানী আমলের পূর্ব্বে যে সনদ দেওয়া যায় তাহার বলে কিম্বা তৎপরে গবর্ণমেণ্টের অনুমতি ক্রমে যেং পেনশ্যান পাওয়া যায় ও বাঙ্গলা সন ১১৭৯ সালের পূর্ব্বাবধি যেং পেনশ্যান পাওয়া গিয়া থাকে তাহা যে ব্যক্তিদের পক্ষে নিরূপণ হইল সেই আসল পেনশ্যানভোগিদিগকে দেওয়া যাইতে থাকিবে। কিন্তু যে ব্যক্তির পক্ষে নিরূপণ হইল সেই আসল পেনশ্যানভোগি মরিলে গবর্ণমেণ্টের অনুমতি বিনা তাঁহার উত্তরাধিকারির কি পুত্রপৌত্রাদির পক্ষে তাহা চলিবে না। এবং

'ইহার অন্যতর স্থলে পেনশ্যান দিবার নিয়মপত্রানুসারে তাহা পুত্রপৌত্রাদিক্রমে বা প্রকারান্তরে ভোগ্য হইলেও তৎকালে যে ব্যক্তির সেই পেনশ্যান পাইবার অধিকার থাকে তাহার মৃত্যু হইলে পর গবর্ণমেণ্টের অনুমতি না হইলে তাঁহার পুত্রপৌত্রাদির পক্ষে চলিবে না।

'গবর্ণমেণ্ট আসল পেনশ্যানভোগির কিম্বা তাহার উত্তরাধিকারির পেনশ্যান পাইতে থাকিবার আজ্ঞা করিলে সেই ব্যক্তির জীবনপর্য্যন্ত তাঁহার সেই পেনশ্যান পাইবার অধিকার আছে কালেক্টর সাহেব তাঁহাকে এই মর্ম্মের সর্টিফিকট দিবেন।

'কালেক্টর সাহেব ঐ সর্টিফিকটের রেজিষ্টর রাখিবেন পর অন্য কোন ব্যক্তিকে ঐ সর্টিফিকট হস্তান্তর করিয়া দিবার উদ্যোগ হইলেই তাহা ধরা পড়িতে পারে এই কারণে তিনি তন্মধ্যে ঐ সর্টিফিকট প্রাপ্ত ব্যক্তিকে চিনিয়া লইবার কোনং চিহ্নের কথা লিখিয়া দিবেন।

ঐ পেনশ্যান ও বৃত্তিদান স্বেচ্ছাধীন অতএব নিদ্ধারিত বিধিমতে তাহা প্রচলিত রাখা কি না রাখা নির্ণয় করিবার ক্ষমতা গবর্ণমেণ্টের প্রতি বর্ত্তে।

আমার বিবেচনায় এই আইনঅনুসারে যে পেনশ্যান স্থির রাখা গেল, তাহা কেবল পেনশ্যানভোগির জীবনপর্য্যন্ত স্থির করা গেল। পেনশ্যানভোগির মৃত্যু হইলে পর নূতন কোন ব্যক্তি তাহার দাওয়াদার হইলে গবর্ণমেণ্টের নির্ণয়ার্থে সেই বিষয় অর্পণ করিবার বিধান স্পষ্টই আছে।

---

সত্ত প্রদেশের চলিত ১৮০৩ সালের ২৪ আইনের ৬ ধারার এই বিধান দরগাতে কি মসজীদে আলো দিবার ও তাহা মেরামত করিবার জন্যে এবং মহরমের সময়ে ধর্ম্মসংক্রান্ত যেং ক্রিয়া করিবার রীতি থাকে তাহা করিতে পারিবার জন্যে ফকীরদের ও ধর্ম্মনিষ্ঠ অন্য ব্যক্তিদের যে পেনশ্যান নিরূপণ হইল তাহা দেওয়া যাইতে থাকিবে। কিন্তু সেই প্রকারের সকল পেনশ্যান ব্যক্তিবিশেষের প্রাপ্য বলিয়া জ্ঞান করিতে হইবে, ও যে কর্ম্মোপলক্ষে দেওয়া যায় সেই কর্ম্মেতেই যে প্রয়োগ হইয়া থাকে এই বিষয়ে কালেক্টর সাহেব দায়ী।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭৫। ২৮ সেপ্টেম্বর।]

Certificates were under this Regulation to be granted for pensions renewed on the death of pensioner and registers of certificates to be kept as under Regulation XXIV, 1793 and Section 16 declared that the continuance or discontinuance of pensions was after the death of the persons then receiving them *to depend solely on the pleasure of Government*

I reconcile Sections 6 and 16 in this way Pensions received by fakeers at the date of the Regulation for certain purposes were to be continued to them but if they applied them to other purposes they would be resumed On the death of the then holders, the pensions were to be continued to their successors or not as Government might determine each renewal requiring a specific order

By Section 30 Regulation XII 1805 the provisions of Regulation XXIV 1793, were made applicable to pensions and allowances granted for religious purposes in Cuttack with these provisos—

I —That pensions obtained from the Government of Berar under grants prior to October 1803 should be continued to the then incumbents and, on their death should descend to their heirs and successors or revert to Government as should appear to the Governor General in Council on a consideration of the tenor of the grant and all the circumstances of the case to be proper under Section 4 of the said Regulation

II —Pensions received under whatever authority for three or more years before October 1803 to be continued to the then incumbents for life but on their death to revert to Government unless any particular reasons should appear to Government to exist for continuing them to their heirs and successors

In the terms on a consideration of the tenor of the grant contained in the proviso I we find the first indication of Government prescribing a rule to itself respecting the continuance of a pension to heirs and successors of incumbents Section 4 Regulation XXIV 1793 to which reference is made contains no such rule

By Section 7 Regulation XXII 1806 the Board of Revenue were instructed in determining whether on the death of a pensioner the pension or any part of it should be continued to heirs or successors to ascertain particularly the situation and circumstances of the person claiming the continuance of the pension and not to comply with any applications of that nature unless, on the ground of poverty or other substantial reason the party claiming it shall have a strong claim on the indulgence of Government

This relates to pensions to a certain amount (fifty rupees) left to the Board's decision but I presume the principle was applicable to all

Section 8 enjoined Collectors to discontinue the payment of all pensions where the persons to whom they had been adjudged had died until it could be determined whether they were to be continued to heirs

Section 9 had in view the commutation of money pensions for grants of waste land or property

It begins by repeating the declaration that pensions are gratuitous and that the continuance or discontinuance of them is to depend on the pleasure of Government

It then enacts that adjudged pensions are not to be commuted for grants of land except with the consent of the pensioner and adds these further provisos —

That pensions granted for and *bona fide* appropriated to the support of institutions either of the Hindoo or Mahomedan religion shall be continued for the support of such institutions unless the present incumbents or their successors shall of their own free will and accord agree to accept waste lands in lieu of the said pension and that no pensions which are declared to be hereditary either by the terms of the grant or by any existing Regulations shall be commuted without the consent of the present pensioners or their successors

[*Government Gazette 28th September* 1875 ]

পেনশ্যানভোগি মরিলে পর অন্য ব্যক্তিকে সেই পেনশ্যান দিবার অনুমতি হইলে ঐ আইনমতে সর্টিফিকট দেওয়া যাইত, ও ১৭৯৩ সালের ২৪ আইনে যদ্রূপ করিবার বিধান ছিল তদ্রূপে ঐ সর্টিফিকটের রেজিষ্টর রাখিবার বিধান হইল। আর ১৬ ধারার এই বিধান ছিল যে, তৎকালে যে ব্যক্তি পেনশ্যানভোগী ছিলেন তাঁহার মৃত্যু হইলে পর ঐ পেনশ্যান চলা না চলা কেবল গবর্ণমেণ্টের স্বেচ্ছাধীন।

উক্ত ৬ ও ১৬ ধারার মর্ম্ম এই প্রকারে মিলাইয়া দিলাম। ঐ আইনপ্রচলিত হইবার তারিখে যে ফকীরেরা কর্ম্মবিশেষের নিমিত্ত পেনশ্যান পাইতেন তাহা পাইতে থাকিবেন কিন্তু অন্য কোন কর্ম্মে প্রয়োগ করিলে তাহা বন্ধ হইবে। তৎকালে যাঁহারা ঐ পেনশ্যান পাইতেন তাঁহারা মরিলে গবর্ণমেণ্ট যাহা নির্ণয় করেন তদনুসারে ঐ পেনশ্যান তাঁহাদের উত্তরপদধারিদিগকে দেওয়া যা না দেওয়া যাইবে। ঐ পেনশ্যান ক্রমে [illegible] প্রচলিত রাখা গেলে তাহার স্পষ্ট আজ্ঞা পাওয়া প্রয়োজন।

কটকে ধর্ম্মার্থ কার্য্য যে২ পেনশ্যান ও বৃত্তি দান হইয়াছিল ১৮০৫ সালের ১২ আইনের ৩০ ধারামতে তৎপ্রতি ১৭৯৩ সালের ২৪ আইনের বিধান বর্ত্তান গিয়াছিল। কিন্তু তৎসহিত এই২ উপবিধিও ছিল।—

১।—১৮০৩ সালের অক্টোবর মাসের পূর্ব্বে যে সনন্দ দেওয়া যায় তদনুসারে বিরারের শাসন কর্ত্তাদের স্থানে যাহারা পেনশ্যান পান তাঁহারা সেই পেনশ্যান পাইতে থাকিবেন। তাঁহাদের মৃত্যু হইলে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্নর জেনরল সাহেব ঐ সনন্দের মর্ম্ম ও বিষয়ের ভাগগতিক বিবেচনায় উক্ত আইনের ৪ ধারামতে যদ্রূপ আজ্ঞা করা উচিত বোধ করেন তদনুসারে ঐ পেনশ্যান ভোগিদের উত্তরাধিকারিরা ও উত্তর পদধারিরা তাহা পাইবেন কিম্বা তাহা গবর্ণমেণ্টে ন্যস্ত হইবে।

২।—যাহারই আজ্ঞামতে হউক ১৮০৩ সালের অক্টোবর মাসের পূর্ব্ব তিন কি তাহার অধিক বৎসরাবধি যে পেনশ্যান ভোগ করিয়া আসিতেছে তৎকালীন পেনশ্যান ভোগিরা জীবন পর্য্যন্ত তাহা ভোগ করিতে থাকিবেন ও তাহাদের মৃত্যু হইলে গবর্ণমেণ্ট কোন বিশেষ কারণে তাঁহাদের উত্তরাধিকারিদের কি উত্তরপদধারিদের [illegible] পেনশ্যান প্রচলিত না রাখিলে তাহা গবর্ণমেণ্টে ন্যস্ত হইবে।

উক্ত [illegible] উপবিধিতে [illegible] সনন্দের মর্ম্ম [illegible] বিবেচনায় [illegible] উত্তর পদধারিদের পক্ষে পেনশ্যান প্রদান বিষয় [illegible] আপনার [illegible] গবর্ণমেণ্টের বিধি নির্দ্দেশ করিবার প্রথম লক্ষণ দেখা যাইতেছে। ঐ উপবিধিতে ১৭৯৩ সালের ২৪ আইনের যে ৪ ধারার উল্লেখ হইয়াছে তন্মধ্যে সেই প্রকারের বিধি নাই।

১৮০৬ সালের ২২ আইনের ৭ ধারামতে রেবিনিউ বোর্ডের সাহেবদের প্রতি এই আদেশ হইয়াছে। যে পেনশ্যানভোগি ব্যক্তির [illegible] তাহার উত্তরাধিকারিদের কি উত্তরপদধারিদের পক্ষে ঐ পেনশ্যান কি তাহার কোন অংশ চালান [illegible] না এই কথা স্থির করিতে [illegible] যে ব্যক্তি ঐ পেনশ্যান পাইবার দাওয়া করে তাহার অবস্থা ও সম্পত্তি বিশেষমতে [illegible] এবং [illegible] কি অন্য বিশিষ্ট কারণে গবর্ণমেণ্টের অনুগ্রহের উপর সেই দাওয়াদারের অতিগূঢ় দাওয়া না থাকিলে সেই প্রকারের কোন প্রার্থনা গ্রাহ্য করিবেন না।

পঞ্চাশ টাকা পর্য্যন্তের যে পেনশ্যান দেওয়া কি না দেওয়া বোর্ডের নিষ্পত্তি করিবার ক্ষমতা ছিল ঐ কথা সেই পেনশ্যানের উপলক্ষে নিদ্ধারিত হইয়াছিল। কিন্তু [illegible] সকল পেনশ্যানের প্রতি খাটিতে পারে আমার এমত অনুভব হইতেছে।

৮ ধারার বিধান এই [illegible] পেনশ্যান ভোগ করিয়া থাকেন তাহারা মরিলে [illegible] উত্তরাধিকারিরা সেই পেনশ্যান পাইবেন কি না [illegible] যত দিন নিদ্ধারিত না [illegible] সাহেবেরা তত দিন সেই পেনশ্যান বন্ধ রাখিবেন।

৯ ধারায় পেনশ্যানের পরিবর্ত্তে পতিত ভূমি কি [illegible] দানের কথা লিখিত ছিল।

ঐ ধারার আরম্ভেতেই এই কথা আছে [illegible] পেনশ্যান [illegible] ধর্ম্মার্থ দান। [illegible] রাখা কি রহিত করা গবর্ণমেণ্টের স্বেচ্ছাধীন।

পশ্চাৎ এই বিধান আছে [illegible] টাকা পেনশ্যান [illegible] ঐ টাকার পরিবর্ত্তে ভূমি দান হইবে না। [illegible] তাহাতে এই২ উপবিধিও সংযুক্ত ছিল—

হিন্দু কি মুসলমান ধর্ম্মসংক্রান্ত [illegible] রীতি [illegible] যে পেনশ্যান নিরূপিত হইয়া [illegible] সেই২ আচারের প্রতিপোষণার্থে প্রদত্ত হয় তৎসংক্রান্ত বর্ত্তমান [illegible] উত্তর পদধারিরা আপনাদের ইচ্ছা ও অভিপ্রায়ানুসারে ঐ পেনশ্যানের পরিবর্ত্তে পতিত [illegible] সম্মত না হইলে ঐ২ আচারাদির প্রতিপোষণার্থে ঐ পেনশ্যান দেওয়া যাইতে [illegible] সেই পেনশ্যান দান করিবার লিখনপত্রানুসারে কিম্বা প্রচলিত কোন [illegible] পুরুষানুক্রমে ভোগ্য বলিয়া প্রকাশ করা গেলে বর্ত্তমান পেনশ্যান ভোগিদের [illegible] সম্মতি না হইলে তাহার পরিবর্ত্তন করা যাইবে না।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭৫। ২৮ সেপ্টেম্বর।]

The first proviso has been quoted as containing an abstract rule that pensions for the support of the institutions therein described shall be continued in perpetuity but considering the whole scope of the section, it seems to me rather to mean that so long as the allowances are continued by the pleasure of Government they shall be continued in the shape of money payments unless the incumbent for the time being consents to a commutation for land

So also in respect of pensions which in consideration of the terms of the grant, the Government may hereafter continue to the heirs of present incumbents These shall likewise be continued in the shape of money payments unless with the consent of the heir to whom it is continued it shall be commuted for land

The same rule to apply to pensions declared hereditary by the Regulations i e, those described in Section 2 Regulation XXXIV 1795 and Section 2 Regulation XXIV 1803 which are declared to be property and liable to be sued for and inherited as such and are distinct from the gratuitous pensions

Suppose then, a case in which the grant was not hereditary by the terms of it but which the Government thought it right to continue to the heir of a deceased incumbent they might insist on his taking land in lieu of it or renouncing all claim to the allowance

Sections 2 and 3 Regulation XI 1819 enact that all pensions shall be stopped until those receiving them prove that they are either the original grantees, or that they have been regularly declared entitled to succeed to the enjoyment of the pensions and that new registers shall be made and corrected as often as any pensions revert wholly or in part to Government, or whenever other individuals than those by whom the pensions are at present received shall be adjudged entitled to the reversion of them

So far then, as the law is concerned it appears to me that the continuance or discontinuance of any pension or allowance on the death of an incumbent rests entirely in the discretion of Government that when continued it should be for the life of the applicant only

In practice I believe the Government has very much fettered itself in the exercise of this discretion

---

## NOTIFICATION

*The 14th September 1875* —The following Rules for the port of False Point in the district of Cuttack in the province of Orissa having received the sanction of the Lieutenant Governor of Bengal under clauses (*b*) (*d*) (*f*) (*g*), (*m*) of section 7 Act XII of 1875 are published for general information —

*Rules*

1 All vessels in port shall anchor in a line with jibbooms rigged in, so as to leave a channel open for vessels entering or going out

2 All vessels in port shall take up such berths as may be appointed for them by the Conservator of the Orissa Ports and shall change their berths or remove when required by such authority

3 Every vessel in port shall on the requisition of the Conservator remove any anchor or spar or other substance projecting from her side

4 No vessel shall make fast to any buoy without the permission of the Conservator

5 All vessels at anchor in the port of False Point shall carry a light at the masthead from sunset to sunrise

H J Reynolds,
*Offg Secy to the Govt of Bengal*

[*Government Gazette 28th September* 1875 ]

ঐ প্রথম উপবিধিতে যে বিদ্যাশিক্ষাদির উল্লেখ হইয়াছে তাহার প্রতিপোষণার্থ পেনশ্যন চিরকাল প্রচলিত থাকিবে, ঐ উপবিধিতে এই একটি নির্দ্ধারিত বিধি আছে বলিয়া সেই উপবিধির উল্লেখ হইয়াছে, কিন্তু ঐ ধারার সম্পূর্ণ মর্ম্ম গ্রহণ করিলে, আমার বিবেচনায় ঐ উপবিধির এই অর্থ হয় যে গবর্ণমেণ্টের স্বেচ্ছামতে ঐ পেনশ্যন যত দিন চলে তত দিনের মধ্যে যিনি যৎকালে কার্য্যাধ্যক্ষতা পদে থাকেন তিনি পেনশ্যনের পরিবর্ত্তে ভূমি গ্রহণ করিতে সম্মত না হইলে, সেই পেনশ্যনের টাকা দেওয়া যাইতে থাকিবে।

আরো দানের নিয়মানুসারে গবর্ণমেণ্ট বর্ত্তমান কার্য্যাধ্যক্ষদের উত্তরাধিকারিদের পক্ষে যে পেনশ্যন প্রচলিত করেন তৎপ্রতিও সেই বিধি খাটিবে। অর্থাৎ যে উত্তরাধিকারিবর্গকে প্রচলিত হয় তাঁহার সম্মতিক্রমে টাকার পরিবর্ত্তে ভূমি দান না হইলে ঐ টাকাই দেওয়া যাইতে থাকিবে।

আইনে যেং পেনশ্যন পুত্রপৌত্রাদিক্রমে ভোগ্য বলিয়া প্রকাশ হইল, অর্থাৎ ১৭৯৩ সালের ৩৪ আইনের ২ ধারায় ও ১৮০৩ সালের ২৪ আইনের ২ ধারায় যেং পেনশ্যনের উল্লেখ হইয়াছে তাহারও প্রতি সেই বিধি খাটে ঐ পেনশ্যন সম্পত্তি বলিয়া প্রকাশ হইল ও তাহদ্রূপ তাহার অধিকার ও উত্তরাধিকার পাইবার নিমিত্ত মোকদ্দমা উপস্থিত করা যাইতে পারে ও তাহা অনুগ্রহক্রমে দত্ত পেনশ্যনহইতে পৃথক বস্তু।

যেখানে যেন কোন দানের নিয়মানুসারে সেই দান পুত্রপৌত্রাদিক্রমে ভোগ্য নয় কিন্তু গবর্ণমেণ্ট ভোগি ব্যক্তির মরণান্তে তাঁহার উত্তরাধিকারির পক্ষে তাহা প্রচলিত করা উচিত বোধ করেন এমন স্থলে তাহার টাকার পরিবর্ত্তে ভূমি দিয়া তাহ গ্রহণ করাইতে পারিবেন গ্রহণ না করিলে ঐ বৃত্তি পাইবার দাওয়া একেবারে অগ্রাহ্য করিতে পারিবেন।

১৮০৩ সালের ১ আইনের ২ ও ৩ ধারার বিধান এই যাঁহারা পেনশ্যন পাইয়া থাকেন তাঁহারাই আসল পেনশ্যন ভোগী কিম্বা উত্তরাধিকারীস্বরূপ পেনশ্যন ভোগ করিবার স্বত্ববান বলিয়া নিয়মিত রূপে প্রকাশ হইয়াছেন ইহা প্রমাণ করিতে না পারিলে ঐ সকল পেনশ্যন বন্ধ হইবে। আর পেনশ্যন কিম্বা পেনশ্যনের কোন অংশ গবর্ণমেণ্টের প্রতি যত বার পুনরায় বর্ত্তে কিম্বা যাঁহারা এইক্ষণে পেনশ্যন ভোগ করিতেছেন তাঁহাদের ভিন্ন অন্য ব্যক্তিদিগকে যতবার ঐ পেনশ্যন পাইবার স্বত্ববান বলিয়া প্রকাশ করা যায় ততবার নূতন রেজিষ্টর করা যাইবে ও তাহা সংশোধন করা যাইবে।

অতএব আইনের মর্ম্ম বিবেচনায় আমার এই অনুভব হইল পেনশ্যন কি বৃত্তি ভোগি কোন ব্যক্তি মরিলে তাঁহার সেই পেনশ্যন কি বৃত্তি প্রচলিত রাখা কি রহিত করা সম্পূর্ণরূপে গবর্ণমেণ্টের স্বেচ্ছাধীন। প্রচলিত রাখা গেলে কেবল প্রার্থকের জীবৎকাল পর্য্যন্ত প্রচলিত থাকিবে।

বাস্তবিক বোধহয়, সেই স্বেচ্ছাধীনে কর্ম্মকরণপক্ষে গবর্ণমেণ্ট আপনি আপনাকেই পাশবদ্ধ করিয়াছেন।

---

বিজ্ঞাপন।

১৮৭৫ সাল ১৪ সেপ্টেম্বর।—বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরনর সাহেবের অনুমতি হওয়াতে ১৮৭৫ সালের ২ আইনের ৭ ধারার (খ) (গ) (চ) (ছ) ও (ড) প্রকরণমতে উড়িষ্যা দেশের কটক জিলার অন্তর্গত ফালস পাইণ্ট বন্দরের নিমিত্ত এইং বিধি সাধারণের জ্ঞানার্থে প্রকাশ করা গেল।

বিধি।

১। বন্দরের সকল জাহাজ এক শ্রেণীভাবে লঙ্গর করিয়া থাকিবে। প্রত্যেক জাহাজের জালবুম টানিয়া রাখিতে হইবে তাহা হইলে অন্যান্য জাহাজের যাওয়া আসার পথ খোলা থাকিবে।

২। উড়িষ্যা বন্দরের রক্ষক বন্দরের অন্তর্গত যে জাহাজের থাকিবার যে স্থান নিরূপণ করেন সেই জাহাজ সেই স্থানে থাকিবে। ও তিনি আজ্ঞা দিলে জাহাজের স্থান পরিবর্ত্তন করিয়া এক স্থানহইতে অন্য স্থানে যাইতে হইবে।

৩। বন্দরের অন্তর্গত কোন জাহাজের পার্শ্বে লঙ্গর কি কাস্তুল বুম প্রভৃতি কোন দ্রব্য ঝুলিয়া থাকিলে, বন্দর রক্ষকের আজ্ঞা হইলেই তাহা তুলিয়া রাখিতে হইবে।

৪। বন্দর রক্ষকের অনুমতি না হইলে কোন জাহাজ ঘাটে বাঁধা থাকিবে না।

৫। ফালস পাইণ্টের বন্দরে যে সকল জাহাজ লঙ্গর করা থাকিবে মাস্তুলের উপরিভাগে সূর্য্যাস্তকালাবধি সূর্য্যোদয় পর্য্যন্ত আলো জ্বালা থাকিবে।

এ. জে. রেনলডস
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটরি।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭৫। ২৮ সেপ্টেম্বর।]

## DECLARATION

*The 14th September 1875* —With the sanction of the Governor General in Council it is hereby declared that the port of False Point, in the district of Cuttack, in the province of Orissa and the navigable river and channels leading to the said port, are subject to Act XII of 1875 (the Indian Ports' Act 1875) The limits of the port of False Point are as follows —

*To the North* —A line drawn from a pillar erected on the north end of Dowdeswell's Island to a pillar erected on the mainland on the opposite side below the sand gaps

*To the South* —A line drawn from a pillar erected on Dowdeswell's Island from a point east of Plowden's Island to a pillar erected on the mainland on the right bank of the Jumboo river

The limits of the said port include so much of the mouth of the river Mahanuddy between the said pillars and of the shores as are within fifty yards of high water mark at spring tides

The limits of the navigable river and channels to the above port are as follows, viz of the—

### I —RIVER MAHANUDDY

*To the North* —The port above defined

*To the South* —A line drawn across the river Mahanuddy from a pillar on the left bank below the light house to another pillar on the right or oposite bank of the said river

### II —OF FALSE BAY AND THE BAY OF BENGAL

*To the South* —The port of False Point as above defined

*To the North* —A line parallel to the coast so as to include all of the said bays as are within ten fathoms depth

The limits of the said navigable river and channels include so much of the shores thereof as are within fifty yards of high water at spring tides

The northern and the eastern limits of the *anchorage* in the harbour of False Point are as follows —

*To the North* —A buoy bearing due magnetic north from the beacon on Point Reddie at 1,700 yards distance with Temple Tree bearing west half south

*To the East* —A line drawn from the above buoy to Point Reddie beacon

For all purposes of conservancy the northern limits of the port will be taken, but ships should not anchor to the northward of the boundary buoy

### LEVY OF PORT DUES

With the sanction of the Governor General in Council it is further declared, under Clause 1, Section 45 of the Act—

*First* —That a port due at a rate not exceeding four annas per ton shall be charged on every sea going vessel of the burden of 20 tons and upwards which shall enter False Point port

*Second* —That the port due chargeable on dhonis and country vessels employed in the coasting trade shall be at a rate not exceeding one half the rate for other vessels

*Third* —That in the case of sea going vessels, the due shall be leviable whenever a vessel enters the port, and that in the case of dhonis and country vessels employed in the coasting trade, the due shall be chargeable once in sixty days

*Fourth* —That no port due shall be charged on vessels compelled by stress of weather to re enter the port

*Fifth* —That the present rate of port due shall be fixed at two annas per ton for sea-going vessels of the burden of 20 tons and upwards, and at three annas per 100 maunds for dhonis and country vessels employed in the coasting trade

H. J REYNOLDS,
*Offg Secy to the Govt of Bengal*

[*Government Gazette*, 28th *September* 1875 ]

## বিজ্ঞাপন ।

১৮৭৫ সাল ১০ সেপ্টেম্বর ।—মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের অনুমতিক্রমে উড়িষ্যা দেশের কটক জিলার অন্তর্গত ফালস পাইন্ট বন্দরে, এবং নৌকাদির গমনোপযুক্ত যে নদী ও জলপথ দিয়া ঐ বন্দরে যাওয়া যায় সেই২ নদীতে ভারতবর্ষীয় বন্দর বিষয়ক ১৮৭৫ সালের ১২ আইন প্রচলিত করা গেল । ঐ ফালস পাইন্ট বন্দরের সীমা এই২ ।

উত্তর সীমা ।—ডৌডস্‌ওয়েল দ্বীপের উত্তরাংশে যে থাম গাঁথা আছে সেই থামহইতে, সম্মুখদিগের স্থল ভূমিতে বালির বিচ্ছেদ স্থানের নিম্ন ভাগে যে থাম গাঁথা আছে সেই থাম পর্য্যন্ত রেখা টানা হইলে সেই রেখা ।

দক্ষিণ সীমা ।—প্লৌডেন দ্বীপের পূর্ব্ব দিগে ডৌডস্‌ওয়েল দ্বীপে যে থাম গাঁথা আছে সেই স্থানহইতে জম্বু নদের দক্ষিণ পাড়ের স্থল ভূমিতে যে থাম গাঁথা আছে সেই থাম পর্য্যন্ত রেখা টানা হইলে সেই রেখা ।

মহানদীর মোহনার যে অংশ উক্ত দুই থামের মধ্যে আছে ও কটালের জোয়ারে জল যত উচ্চ উঠে তাহাহইতে উভয় তীরের যে অংশ পঞ্চাশ গজের মধ্যে থাকে তাহাও ঐ বন্দরের সীমার মধ্যে ধরিতে হইবে ।

নৌকাদির গমনোপযুক্ত যে২ নদী ও জলপথ দিয়া উক্ত বন্দরে যাওয়া যায় সেই২ নদীর ও পথের সীমা এই২—

১ ।—মহানদী ।

উত্তর সীমা ।—পূর্ব্বোক্ত বন্দর ।

দক্ষিণ সীমা ।—মহানদীর বামতীরের কাম্মিলিয়ার দক্ষিণ যে থাম আছে তাহাহইতে ঐ নদীর দক্ষিণ বা সম্মুখ পাড়ের অন্য থাম পর্য্যন্ত রেখা টানা হইলে সেই রেখা ।

২ ।—ফালস বে ও বঙ্গোপসাগর ।

দক্ষিণ সীমা ।—পূর্ব্বোক্ত ফালস পাইন্ট বন্দর ।

উত্তর সীমা ।—সমুদ্র তীরের সমান্তরাল রেখা । উক্ত দুই উপসাগরের যে স্থানে দশ বাম জল থাকে তাহাও ঐ সীমার মধ্যে ধরিতে হইবে ।

কটালের জোয়ারের জল যত উচ্চ উঠে তাহাহইতে নৌকাদি গমনোপযুক্ত ঐ নদীর ও জলপথের উভয় পাড়ের যে অংশ পঞ্চাশ গজের মধ্যে থাকে তাহাও ঐ সীমার মধ্যে ধরিতে হইবে ।

ফালস পাইন্ট বন্দরে জাহাজ লঙ্গর করিবার স্থানের উত্তর ও পূর্ব্ব সীমা এই২ ।

উত্তর সীমা ।—পাইন্ট বেভির বুওতা বাতীর ঠিক উত্তর ১৭০০ গজঅন্তর যে রথার পশ্চিমাঙ্ক দক্ষিণ দিগে মন্দিরের রুক্ষ আছে সেই রথা ।

পূর্ব্ব সীমা ।—ঐ রথাহইতে পাইন্ট বেভির বুওতা কাটীপর্য্যন্ত রেখা টানা গেলে সেই রেখা ।

বন্দর রক্ষা করণার্থ সকল কার্য্যপক্ষে বন্দরের উত্তর সীমা ধরিতে হইবে । কিন্তু সীমার রথার উত্তর দিগে জাহাজের লঙ্গর করিতে হইবে না ।

বন্দরীয় মাসুল আদায় করণ বিষয়ক বিধি ।

মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের অনুমতিক্রমে ঐ আইনের ৪৫ ধারার ১ প্রকরণ মতে এই২ বিধি নির্দ্দেশ হইল,—

প্রথম ।—সমুদ্রগামি যে২ জাহাজে ২০ টন ও তাহার অধিক ধরে এমত কোন জাহাজ ফালস পাইন্ট বন্দরে গেলে তাহার উপর টনপ্রতি ।০ চারি আনার অনধিকের হিসাবে বন্দরীয় মাসুল লওয়া যাইবে ।

দ্বিতীয় ।—অন্যান্য জাহাজের উপর যে হারে বন্দরীয় মাসুল লওয়া গিয়া থাকে, ধুনীর উপর ও দেশীয় অন্য যে জাহাজ বাণিজ্যদ্রব্য লইয়া সমুদ্রের কূলে২ গিয়া থাকে, তাহার উপর তাহার অর্দ্ধেকের হিসাবে বন্দরীয় মাসুল লওয়া যাইবে ।

তৃতীয় ।—সমুদ্রগামি কোন জাহাজ বন্দরের ভিতরে আইলে ঐ বন্দরীয় মাসুল আদায় হইতে পারিবে । ধুনির উপর ও দেশীয় অন্য যে জাহাজ বাণিজ্যদ্রব্য লইয়া সমুদ্রের কূলে২ গিয়া থাকে তাহার উপর ষাইট দিনান্তর ঐ মাসুল আদায় হইতে পারিবে ।

চতুর্থ ।—এইক্ষণকার নিমিত্ত ঝড়ের বেগে কোন জাহাজের বন্দরে ফিরিয়া যাইতে হইলে, বন্দরীয় মাসুল লাগিবে না ।

পঞ্চম ।—সমুদ্রগামি যে জাহাজে ২০ টন ও তাহার অধিক ধরে তাহার উপর এইক্ষণকার নিমিত্ত টনপ্রতি ৵০ দুই পয়সা বন্দরীয় মাসুল নিদ্ধারিত হইল । ও ধুনির উপর এবং দেশীয় যে জাহাজ বাণিজ্য দ্রব্য লইয়া সমুদ্র কূলে২ গিয়া থাকে তাহার উপর ১০০ মণপ্রতি ৵০ তিন আনা নিদ্ধারিত হইল ।

এচ জে রেনল্‌ডস
বঙ্গদেশের গবর্ণমেন্টের একটিং সেক্রেটরী ।

[গবর্ণমেন্ট গেজেট । ১৮৭৫ । ২৮ সেপ্টেম্বর ।]

DECLARATION

*The 21st September* 1875 —Whereas it appears to the Lieutenant Governor of Bengal that land is required to be taken by Government at the public expense for a public purpose viz for roads and approaches to the iron bridge over the Bagmuti river, under the jurisdiction of the municipality of Durbhunga, in the town of Durbhunga, pergunnah Puchim Bhigo, district Durbhunga it is hereby declared that for the above purpose the following strips of land are required within the aforesaid town of Durbhunga —

A piece of land (A) measuring 230 feet in length by 110 feet in width, containing 12 cottahs and 13 dhoors of the local standard measurement, situated on the west side of the river Bagmuti bounded on the north and west by the khiraj land belonging to Joykishen Lall Luchmi Narain and Shew Narain, on the south by the land belonging to Mohant Suroop Narain Dass, and on the east by the river Bagmuti

A piece of land (B) measuring 150 feet in length by 80 feet in width containing 6 cottahs and 13 dhoors of the local standard measurement situated on the west bank of the river Bagmuti bounded on the north by the public road forming the approach to the wooden bridge across the Bagmuti on the west by the khiraj land belonging to Jadubans Sahay and Hurbuns Sahay on the south by the khiraj land belonging to Joykishen Lall Luchmi Narain and Shew Narain and on the east by the river Bagmuti

A piece of land (C) measuring 466 feet in length by 120 feet in width containing 1 beegah and 8 cottahs of the local standard measurement situated on the west side of the river Bagmuti bounded on the north by the khiraj land belonging to Jadubans Sahay Hurbuns Sahay and Mohant Suroop Narain Dass on the west by the land belonging to Mohant Suroop Narain Dass on the south by the khiraj lands belonging to Nundkishore Lall Nuthoo Lall Joykishen Lall and Banypershad and on the east by the river Bagmuti

A piece of land (D) measuring 300 feet in length by 60 feet in width containing 9 cottahs of the local standard measurement, situated on the east side of the river Bagmuti bounded on the east by the public road known as the Ramchuck on the north partly by the Durbhunga raj land, under occupation of Shunder Lall and partly by the tank and waste land belonging to Romapat Baboo on the west by the Durbhunga raj lands under occupation of Baboo Guneshwar Sing and on the south partly by the khiraj lands belonging to Nathoo Lall and Lalljee Lall and partly by the Durbhunga raj land under occupation of Kishore Lall

This declaration is made under the provisions of Section 6 Act X of 1870 to all whom it may concern

H J S COTTON,
*Offg Jr Secy to the Govt of Bengal*

DECLARATION

*The 21st September* 1875 —Whereas it appears to the Lieutenant Governor of Bengal that land is required to be taken up by Government at the public expense for a public purpose, viz for a road starting from Khyra pergunnah Haveli to Futehpur pergunnah Surjapur, zillah Purneah, it is hereby declared that for the above purpose a strip of land running from west to east and passing through the villages of Khyra Burhipara Bhag Panjrakatti Barhipara Bhagchakla Palasi Materri, Bhadeswar Dhimpara Huskao Jagir Gadhea, Usri Palase Palasi Pagdibari Pagdibara Chikni Mohuddeenugur Sathbheta Kamaldaha Kursakata Dohnabari Fera Khaidah Mursanda Bokantari Malkhoraguch Jagir Khoraguch Pararea, Dipnagur Simalbari Jhala, Jagir Bilwa Gopalkamat Guchkamat Musabara Tarabari Jhoonki Baro Moorea Bhogbaira Meteari Pathargbatta Jhungakatta, Kalpi Pathargbatta Gara Mara Dhengra Aligunj Dholhat Toolsia Guch Hatkhola Guch Haral bhado, Guch Bansbhori Guch Kachwnala Guch Chura Kote Powakhali Tarsadanga, Pan dumpor Nonatori Hatdooba Roodbasa Guch Tetulgore Guch Chathal, Hosunpur Bhotmari Gedhri Garua Satabari Saydabari Nazirpur, Saloogara Pakhoria Gokuari Dhagpolhar Pannara, Putharia Guch Dhora Hornguch, Guch Moladumi Baghguch Ramgunge Manikpur Kaluguch, Masidgur Guch Asia Shap Nikla Phoolgoan Guch Chorbheta Mouza Komlagoan Jagir Dhubgaon Kuriguch Guch Nagarkata and Fotehpore zillah Purneah and measuring more or less 81 miles in length and 60 feet in breadth,—1 681 standard beegahs 5 cottahs more or less, is required

This declaration is made under the provisions of Section 6 of Act X of 1870 to all whom it may concern

H J S COTTON
*Offg Jr Secy to the Govt of Bengal*

[*Government Gazette, 28th September* 1875 ]

বিজ্ঞাপন।

১৮৭৫ সাল ২১ সেপ্টেম্বর।—রাজকীয় কার্য্যের নিমিত্তে অর্থাৎ দ্বারভাঙ্গা জিলার অন্তর্গত পশ্চিম হিসো পরগণার দ্বারভাঙ্গা নগরে দ্বারভাঙ্গার মুনিসিপালিটীর এলাকার অন্তর্গত বাগমতী নদীর লৌহ সাঁকোর উপর দিয়া ও সেই সাঁকোতে যাইবার পথ করিবার নিমিত্তে রাজকীয় অর্থব্যয়ে গবর্ণমেণ্টের ভূমি লওয়া আবশ্যক, বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবরনর সাহেবের নিকট এই কথা প্রকাশ হওয়াতে এই সংবাদ দেওয়া গেল। পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে উক্ত দ্বারভাঙ্গা নগরে নিম্নলিখিত কএক খণ্ড ভূমির প্রয়োজন।

বাগমতী নদীর পশ্চিমদিগে ২০০ ফুট দীর্ঘ ও ১১০ ফুট প্রস্থ অর্থাৎ স্থানীয় কথিমত মাপের ৪২ কাঠা ১৩ ধুর, A চিহ্নিত ভূমি খণ্ড। ইহার উত্তর ও পশ্চিম সীমা জয়কৃষ্ণ লালের ও লক্ষ্মীনারায়ণের ও শিবনারায়ণের খেরাজী ভূমি, দক্ষিণ সীমা মোহন্ত স্বরূপনারায়ণ দাসের ভূমি, পূর্ব্ব সীমা বাগমতী নদী।

বাগমতী নদীর পশ্চিম তটে ১৫০ ফুট দীর্ঘ ও ৮০ ফুট প্রস্থ অর্থাৎ স্থানীয় কথিমত মাপের ।১ কাঠা ১৩ ধুর B চিহ্নিত ভূমিখণ্ড। ইহার উত্তর সীমা বাগমতী নদীর কাঠের সাঁকোতে যাইবার রাজপথ, পশ্চিম সীমা যদুবংশ সহায়ের ও হরবংশ সহায়ের খেরাজী ভূমি, দক্ষিণ সীমা জয়কৃষ্ণ লালের ও লক্ষ্মীনারায়ণের ও শিবনারায়ণের খেরাজী ভূমি, ও পূর্ব্ব সীমা বাগমতী নদী।

বাগমতী নদীর পশ্চিমদিগে ৪৬৬ ফুট দীর্ঘ ও ১২০ ফুট প্রস্থ অর্থাৎ স্থানীয় কথিমত মাপের ১।৩ কাঠা C চিহ্নিত ভূমি খণ্ড। ইহার উত্তর সীমা যদুবংশ সহায়ের ও হরবংশ সহায়ের ও মোহন্ত স্বরূপ নারায়ণ দাসের ভূমি, পশ্চিম সীমা মোহন্ত স্বরূপনারায়ণ দাসের ভূমি, দক্ষিণ সীমা নন্দকিশোর লাল ঠাকুর ও লাল জয়কৃষ্ণ লালের ও বেণীপ্রসাদের খেরাজী ভূমি, পূর্ব্ব সীমা বাগমতী নদী।

বাগমতী নদীর পূর্ব্বদিগে ৩০০ ফুট দীর্ঘ ও ৬০ ফুট প্রস্থ অর্থাৎ স্থানীয় কথিমত মাপের ।৪ কাঠা D চিহ্নিত ভূমি খণ্ড। ইহার পূর্ব্ব সীমা রামচক নামে খ্যাত রাজপথ, উত্তর সীমা অংশত সুন্দর লালের দখলী দ্বারভাঙ্গারাজ ভূমি ও অংশত রামপৎ বাবুর পুষ্করিণী ও পতিত ভূমি, পশ্চিম সীমা গণেশর সিংহের দখলী দ্বারভাঙ্গারাজ ভূমি দক্ষিণ সীমা অংশত সাখুলাল ও লালজী লালের খেরাজী ভূমি ও অংশত কিশোর লালের দখলী দ্বারভাঙ্গারাজ ভূমি।

উক্ত ভূমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের জ্ঞানার্থে ১৮৭০ সালের ১ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

এচ, জে এস, কটন,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং দ্বিতীয় সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৭৫ সাল ২১ সেপ্টেম্বর।—রাজকীয় কার্য্যের নিমিত্তে অর্থাৎ পুরণিয়া জিলার অন্তর্গত হাবেলী পরগণার খাসরা অবধি সূর্য্যাপুর পরগণার ফতেপুর পর্য্যন্ত পথ করিবার নিমিত্তে রাজকীয় অর্থব্যয়ে গবর্ণমেণ্টের ভূমি লওয় আবশ্যক বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরনর সাহেবের নিকট এই কথা প্রকাশ হওয়াতে এই সংবাদ দেওয়া গেল। পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে পূর্ব্ব পশ্চিমগামি ন্যূনাধিক ৮১ মাইল দীর্ঘ ও ৬০ ফুট প্রস্থ অর্থাৎ কথিমতে ন্যূনাধিক ১৬৮১।০ কাঠা পরিমিত একখণ্ড ভূমির প্রয়োজন। উক্ত ভূমি পুরণিয়া জিলার অন্তর্গত খসরা ও বরহীপাড়া ও জাগ পাঁজরাকাটা ও বহাপাড় ও ভাগচাকলা ও পলাসী ও মেটিয়ারী ও তাদেশর ও ধামপাড়া ও হসকামো ও জাগির ও গাধিয়া ও উস্ত্রি ও পলাসি, ও পলাসী পাগদিবরা ও পাগদিবরা চেকনী ও মহীউদ্দীননগর ও সাতডিহী ও কমলদহ ও কবসাকাটা ও মোহনাবাড়ী ও তেবা ও খড়দহ ও মরুসন্দা ও বোকাতুরি ও মালখোবাগচ ও জাগীর খোবাগচ ও পাবারিয়া ও বাপনগর ও সিমুলবাড়ী ও ঝালা ও জাগীর বলওয়া ও গোপালকামঠ ও গচকামঠ মানবাড়া ও কবাবাড়ী ও ঝুকী ও বড় মুরিয়া ও ভোগবৈরা ও মেটিয়ারী ও পাতরঘাট ও সিংকাটা ও কলপী ও পাতরঘাটা ও গারামারা ও খেমরা ও আলীগঞ্জ খিরহাট ও তুলসীয়া ও গচ কাটখোলা ও গচ হরলভাদো ও গচ বাঁশজোরি ও গচ কাতমালা ও গচ চড়া কোট ও পৌয়াখালী ও কয়লাডাঙ্গা ও পদ্মপুর ও সোনাজোরি ও হাতিডুবা ও ককধালা ও গচ তেতুল-গোব ও গচ চাঠল ও হোসনপুর জোটয়ারী ও গেন্দরী ও গবলা ও সাতাবাড়ী ও সয়দাবাড়ী ও নাজীর পুর ও সালুগড়া ও পোখোরিয়া ও গোকুয়ারি ও মাগিপোখের ও পানওয়ার ও ফুলহরা ও গচ বোরা ও হরিণগচ ও গচ মোকাজুলা ও বাগলিগচ ও রামগঞ্জ ও মানিকপুর ও কালুগচ ও মালিনগর ও গচ জালিয়া নাপ-নিকলা ও ঝুলিগী ও গচ চোরকেটা ও মৌজা কোমলাপোখার ও জাগীর ধুলিগী ও নরগচ গচ ও নগর কাটী ও ফতেপুর গ্রামের মধ্য দিয়া যায়।

উক্ত ভূমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের জ্ঞানার্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

এচ, জে এস, কটন,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং দ্বিতীয় সেক্রেটরী।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭৫। ২৮ সেপ্টেম্বর।]

## DECLARATION

*The 21st September* 1875 —Whereas it appears to the Lieutenant Governor of Bengal that land is required to be taken up by Government at the public expense for a public purpose, viz for a road starting from Toolsea, pergunnah Futehpur, Singeia to Sunderain, pergunnah Surjapur zillah Purneah, it is hereby declared that for the above purpose a strip of land running from north to south, and then from west to east passing through the villages of Toolsea Sameswar Barui Goona, Kusba Bahadoorgunge, Bhagsathal, Buradanga Sathal, Gopalpur, Natwapara, Kanbaraberi, Mohiarpur Dhunpara Daramari, Majabori Moharaj gunge, Bhariadanji Phoolbari, Kishengunge, and Kootobgunge zillah Purneah, and measuring, more or less 23 miles in length 45 feet in breadth, 277 12 10 standard beeghas more or less is required

This declaration is made under the provisions of Section 6 of Act X of 1870 to all whom it may concern

H J S Cotton,
*Offg Jr Secy to the Govt of Bengal*

---

## DECLARATION

*The 21st September* 1875 —Whereas it appears to the Lieutenant Governor of Bengal that land is required to be taken up by Government at the public expense for a public purpose, viz for a road in mouzah Madhura in pergunnah Harooth zillah Bhagulpore, it is hereby declared that for the above purpose a strip of land running from west to east and measuring more or less half a mile in length and 60 feet in breadth = 13 standard beeghas, more or less is required

This declaration is made under the provisions of Section 6 Act X of 1870 to all whom it may concern

H J S Cotton
*Offg Jr Secy to the Govt of Bengal*

---

## JUDICIAL DEPARTMENT

No 1910C S

*The 13th September* 1875 —The following Moonsifs are transferred —

Baboo Grish Chunder Chatterjea, from Tumlook in Midnapore to the Sudder Station of Moorshedabad

" Prem Chand Pal from Fureedpore to Tumlook in Midnapore

Nitya Gopal Mullick from Alipore in the 24 Pergunnahs to Fureedpore

Denesh Chunder Roy from Barrisaul in Backergunge to Alipore in the 24 Pergunnahs

" Dwarka Nath Mitter from Burdwan to Alipore in the 24 Pergunnahs

Amirto Lal Pal B L, from Satkhirah in the 24 Pergunnahs, to the Sudder Station of Burdwan as First Moonsif

Madhab Chunder Chuckerbutty from Juggunathdighi in Tipperah, to Satkhira in the 24 Pergunnahs

" Sham Lal Haldar B L from Alipore in the 24 Pergunnahs to Juggunath dighi in Tipperah

" Shambhoo Chunder Nag M A and B L from Baraset in the 24 Pergunnahs to Serajgunge in Rajshahye

Kali Prosunno Mookerjea B L from Seragunge in Rajshahye, to Baraset in the 24 Pergunnahs

" Gobind Chunder Ghose M A and B L, from Bishenpore in West Burdwan to Serampore in Hooghly, as Second Moonsif

বিজ্ঞাপন।

১৮৭৫ সাল ২১ সেপ্টেম্বর।—রাজকীয় কার্য্যের নিমিত্তে অর্থাৎ পুরণিয়া জিলার অন্তর্গত ফতেপুর ও সিজেইয়া পরগনার তুলসিয়া অবধি সূর্য্যপুর পরগনার সুন্দরাইন পর্য্যন্ত পথ করিবার নিমিত্তে রাজকীয় অর্থব্যয়ে গবর্ণমেণ্টের ভূমি লওয়া আবশ্যক, বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরনর সাহেবের নিকট এই কথা প্রকাশ হওয়াতে এই সংবাদ দেওয়া গেল। পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে উত্তর দক্ষিণ ও পরে পূর্ব্ব পশ্চিম গামি ন্যূনাধিক ২৩ মাইল দীর্ঘ ও ৫৫ ফুট প্রস্থ অর্থাৎ কমিতে ন্যূনাধিক ২৭৭॥২।৷৶ বিঘা পরিমিত এক খণ্ড ভূমির প্রয়োজন। উক্ত ভূমি পুরণিয়া জিলার অন্তর্গত তুলসিয়া ও শ্যামেশ্বর ও বাকই ও গুনা ও কশবা ও বাহাদুরগঞ্জ ও ভাগমাধল ও বড়ডাঙ্গা সাগন ও গোপালপুর ও লটওয়াপাড়া ও কামনরাবরি ও মহিষাবপুর ও ধুনপাড়া ও ধবামরি ও মাঝারোবি মহাবাজগঞ্জ ও ভারিমাদাঙ্গি ও ফুলবাড়ী ও কৃষ্ণগঞ্জ ও কুতবগঞ্জ গ্রাম দিয়া যায়।

উক্ত ভূমিতে যাহাদের সম্পর্ক থাকে তাঁহাদের জ্ঞানার্থে ১৮৭০ সালের ০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

এচ জে এস, কটন  
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং দ্বিতীয় সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৭৫ সাল ২১ সেপ্টেম্বর।—রাজকীয় কার্য্যের নিমিত্তে অর্থাৎ ভাগলপুর জিলার অন্তর্গত হাবব পরগনার মাধুরা মৌজায় পথ করিবার নিমিত্তে রাজকীয় অর্থব্যয়ে গবর্ণমেণ্টের ভূমি লওয়া আবশ্যক বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরনর সাহেবের নিকট এই কথা প্রকাশ হওয়াতে এই সংবাদ দেওয়া গেল। পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে পূর্ব্ব পশ্চিমগামি ন্যূনাধিক আধ মাইল দীর্ঘ ও ৬০ ফুট প্রস্থ অর্থাৎ কমিতে ন্যূনাধিক ১৩৶ বিঘা পরিমিত এক খণ্ড ভূমির প্রয়োজন।

উক্ত ভূমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের জ্ঞানার্থে ৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

এচ জে এস কটন  
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং দ্বিতীয় সেক্রেটরী।

---

জুডিশ্যাল ডিপার্টমেণ্ট।

---

৭১১৬ C S নম্বর।

১৮৭৫ সাল ১৩ সেপ্টেম্বর।—নিম্নলিখিত মুনসেফেরা স্থানান্তরে নিযুক্ত হইলেন।

শ্রীযুত বাবু গিরিশচন্দ্র চট্টোপাধ্যায় মেদনীপুরের অন্তর্গত তমলুকহইতে মুরশিদাবাদের সদর মোকামে।

,, বাবু প্রেমচাঁদ পাল, ফরীদপুর হইতে মেদিনীপুরের অন্তর্গত তমলুকে।

,, বাবু নৃত্যগোপাল মল্লিক ২৪ পরগনার অন্তর্গত আলিপুর হইতে ফরীদপুরে।

,, বাবু দীনেশচন্দ্র রায় বাখরগঞ্জের অন্তর্গত বরিশালহইতে ২৪ পরগনার অন্তর্গত আলিপুরে।

,, বাবু দ্বারকা নাথ মিত্র বৰ্দ্ধমান হইতে ২৪ পরগনার অন্তর্গত আলিপুরে।

,, বাবু অমৃত লাল পাল বি এল ২৪-পরগনার অন্তর্গত সাতক্ষীরাহইতে প্রথম মুনসেফ স্বরূপ বৰ্দ্ধমানের সদর মোকামে।

,, বাবু মাধবচন্দ্র চক্রবর্ত্তী, ত্রিপুরার অন্তর্গত জগন্নাথদীঘীহইতে ২৪ পরগনার অন্তর্গত সাতক্ষীরায়।

বাবু শ্যামলাল হালদার, বি, এল, ২৪-পরগনার অন্তর্গত আলিপুরহইতে ত্রিপুরার অন্তর্গত জগন্নাথদীঘীতে।

,, বাবু শম্ভুচন্দ্র নাগ, এম এ, ও বি, এল, ২৪ পরগনার অন্তর্গত বারাসৎহইতে রাজশাহীর অন্তর্গত সেরাজগঞ্জে।

,, বাবু কালীপ্রসন্ন মুখোপাধ্যায় বি এল, রাজশাহীর অন্তর্গত সেরাজগঞ্জহইতে ২৪ পরগনার অন্তর্গত বারাসতে।

,, বাবু গোবিন্দচন্দ্র ঘোষ, এম, এ, ও বি, এল, পশ্চিম বৰ্দ্ধমানের অন্তর্গত বিষ্ণুপুরহইতে দ্বিতীয় মুনসেফস্বরূপ হুগলী জিলার অন্তর্গত শ্রীরামপুরে।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭৫। ২৮ সেপ্টেম্বর।]

Baboo Upendro Chunder Mullick, B L, from Serampore in Hooghly, to Bishenpore in West Burdwan

" Kanaie Lal Mookerjea, B L, from Bongong in Nuddea, to Netrokona in Mymensingh

Bhoobun Mohon Roy, from Netrokona in Mymensingh, to Bongong in Nuddea, as Second Moonsif

" Kedar Nath Chatterjea, from Parcool in Sylhet, to Serampore in Hooghly as First Moonsif

" Nil Madhub Shamunto B L, from Phenchoogunge in Sylhet, to Parcool in that district

" Chunder Coomar Mitter from Serampore in Hooghly to Phenchoogunge in Sylhet

" Ram Chunder Dhur, from Ghosegong in Mymensingh, to Meherpore in Nuddea

Grish Chunder Roy, from Meherpore in Nuddea to Ghosegong in Mymensingh

Baboo Nuffer Chunder Bhutto Moonsif of Moorshedabad, now officiating as Subordinate Judge of Nuddea, is appointed to be Moonsif of Barrisaul in the district of Backergunge.

*The 14th September* 1875 —Mr Brajendranath De, who has, under separate orders of this date, been appointed to be an Assistant Magistrate and Collector in the Patna Division, is vested with the powers of a Magistrate of the Third Class

*The 17th September* 1875 —Baboo Mohendro Nath Bose, B L, Officiating Moonsif of Kishenpore (Ranchee), in the Chota Nagpore Division, is vested with the powers of a Magistrate of the Third Class

*The 20th September* 1875 —Baboo Triguna Prosunno Bose is appointed to officiate as Moonsif of Madaripore in Fureedpore from the re opening of the Court after the Dusserah vacation during the absence on privilege leave, of Baboo Ram Gopal Chakee, or until further orders

*The 21st September* 1875 —Mr Samuel Simpson Jones Assistant Magistrate and Collector in charge of the Sasseram Division of the Shahabad District, is appointed under the provisions of Section 3 Act II of 1869 to act as a Justice of the Peace within the territories under the Lieutenant Governor's control

Leave of Absence to Moonsifs —*The 17th September* 1875 —The following Moonsifs have been allowed leave of absence for the ensuing Dusserah vacation, under Section 21 Chapter VI of the Civil Leave Code

Baboo Khetter Prosad Mookerjee B L Moonsif of Bograh in the district of Rungpore

*The 20th September* 1875 —Baboo Karuna Dass Bose B L, Moonsif of Jungypore, in the district of Moorshedabad

Moulvie Enamul Huq Moonsif of Ghattal in the district of Midnapore

Baboo Kali Kumar Bose B L, Moonsif of Hathazari in the district of Chittagong, is allowed leave of absence for two months, under Sections 8 and 14 Supplement F of the Civil Leave Code in extension of the privilege leave granted to him under orders dated, the 11th June 1875 The whole period of the Moonsif's absence to count as leave on Medical Certificate

Baboo Chunder Mohun Mookerjee, Officiating Moonsif of Azimgunge in the district of Moorshedabad is allowed leave from the 12th October 1875 to the end of the Dusserah vacation under Section 21 Chapter VI of the Civil Leave Code

Baboo Rajendro Coomar Bose, B L Moonsif of Kaligunge, in the district of Dacca is allowed leave of absence for three months from the 27th of September 1875 or from any subsequent date, under Section 21 Chapter VI of the Civil Leave Code.

Baboo Sham Laul Haldar B L Moonsif of Juggunath Dighi, in the district of Tipperah, is allowed privilege leave of absence for three months from the 29th September 1875, under Section 21 Chapter VI of the Civil Leave Code

R. L Mangles
*Offg Secy to the Govt of Bengal*

[*Government Gazette* 28th *September* 1875 ]

শ্রীযুত বাবু উপেন্দ্রচন্দ্র মল্লিক, বি, এল, হুগলীর অন্তর্গত শ্রীরামপুরহইতে পশ্চিম বর্দ্ধমান জিলার অন্তর্গত বিষ্ণুপুরের।

„ বাবু কানাই লাল মুখোপাধ্যায়, বি, এল, নদীয়ার অন্তর্গত বনগাঁহইতে ময়মনসিংহের অন্তর্গত নেত্রকোণায়।

„ বাবু ভুবন মোহন রায়, ময়মনসিংহের অন্তর্গত নেত্রকোণাহইতে দ্বিতীয় মুনসেফস্বরূপ নদীয়ার অন্তর্গত বনগাঁয়ে।

„ বাবু কেদার নাথ চট্টোপাধ্যায় ছিলটের অন্তর্গত পারকুলহইতে প্রথম মুনসেফস্বরূপ হুগলীর অন্তর্গত শ্রীরামপুরে।

„ বাবু নীলমাধব সামন্ত, বি, এল, ছিলটের অন্তর্গত কেঙ্গুগঞ্জহইতে ঐ জিলার অন্তর্গত পারকুলে।

„ বাবু চন্দ্রকুমার মিত্র হুগলীর অন্তর্গত শ্রীরামপুরহইতে, ছিলটের অন্তর্গ কেঙ্গুগঞ্জে।

„ বাবু রামচন্দ্র ধর ময়মনসিংহের অন্তর্গত ঘোষগাঁহইতে নদীয়ার অন্তর্গত মেহেরপুরে।

„ বাবু গিরীশচন্দ্র রায় নদীয়ার অন্তর্গত মেহেরপুরহইতে ময়মনসিংহের অন্তর্গত ঘোষগাঁয়ে।

সম্প্রতি নদীয়ার একটিং সবঅর্ডিনেট জজ মুরশিদাবাদের মুনসেফ শ্রীযুত বাবু নফরচন্দ্র ভট্ট বাকরগঞ্জ জিলার অর্ন্তগত বরিশালের মুনসেফের পদে নিযুক্ত হইলেন।

১৮৭৫ সাল ১৪ সেপ্টেম্বর।—শ্রীযুত ব্রজেন্দ্র নাথ দে অদ্যকার তারিখের স্বতন্ত্র আজ্ঞাক্রমে পাটনা খণ্ডে আসিষ্টাণ্ট মাজিষ্ট্রেট ও কালেক্টরের পদে নিযুক্ত হওয়াতে তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

১৮৭৫ সাল ১৭ সেপ্টেম্বর।—ছোট নাগপুর খণ্ডের অন্তর্গত কৃষ্ণপুরের (বাঙ্কির) একটিং মুনসেফ শ্রীযুত বাবু মহেন্দ্র নাথ বসু বি, এল, তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

৮৭৫ সাল ২০ সেপ্টেম্বর।—শ্রীযুত বাবু রামগোপাল চাকির অনুগ্রহের ছুটী প্রযুক্ত অনুপস্থানকালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুত বাবু ত্রিগুণাপ্রসন্ন বসু দুর্গোৎসবের বন্দের পর আদালত খোলা অবধি ফরীদপুরের অন্তর্গত মাদারীপুরের মুনসেফের কর্ম্ম করণার্থে নিযুক্ত হইলেন।

১৮৭৫ সাল ২১ সেপ্টেম্বর।—শাহাবাদ জিলার অন্তর্গত শাসিরাম মহকুমার কর্ম্মের ভার গ্রহণার্থে নিযুক্ত আসিষ্টাণ্ট মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুত সামুয়েল সিমসন জোন্স সাহেব, শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের শাসনাধীন দেশে ১৮৬৯ সালের ২ আইনের ৩ ধারার বিধানমতে শান্তিরক্ষার্থে জষ্টিসের কর্ম্ম করণার্থে নিযুক্ত হইলেন।

মুনসেফদের ছুটী।—১৮৭৫ সাল ১৭ সেপ্টেম্বর।—নিম্নলিখিত মুনসেফেরা সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৬ অধ্যায়ের ২১ ধারামতে আগামি দুর্গোৎসবের বন্দে ছুটী পাইয়াছেন।

রঙ্গপুর জিলার অন্তর্গত বগুড়ার মুনসেফ শ্রীযুত বাবু ক্ষেত্রপ্রসাদ মুখোপাধ্যায় বি এল।

১৮৭৫ সাল ২০ সেপ্টেম্বর।—মুরশিদাবাদ জিলার অন্তর্গত জঙ্গীপুরের মুনসেফ শ্রীযুত বাবু করুণাদাস বসু, বি, এল।

মেদিনীপুর জিলার অন্তর্গত ঘাটালের মুনসেফ শ্রীযুত মৌলবী আমাতুল হক।

চট্টগ্রাম জিলার অন্তর্গত হাটহাজারীর মুনসেফ শ্রীযুত বাবু কালীকুমার বসু বি, এল ১৮৭৫ সালের জুন মাসের ১১ তারিখের আজ্ঞামতে যে ছুটী পান তদতিরিক্ত সিবিল কার্য্যকারকদের ছুটীর চিহ্নিত পরিশিষ্ট বিধির ৩ ও ১৪ ধারামতে দুই মাস ছুটী পাইয়াছেন। মুনসেফের এই সমুদয় ছুটীর কাল চিকিৎসকের সর্টিফিকটক্রমে ছুটী বলিয়া গণ্য করিতে হইবে।

মুরশিদাবাদ জিলার অন্তর্গত আজীমগঞ্জের একটিং মুনসেফ শ্রীযুত বাবু চন্দ্রমোহন মুখোপাধ্যায় সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৬ অধ্যায়ের ২১ ধারামতে ১৮৭৫ সালের অকটোবর মাসের ১২ তারিখ অবধি দুর্গোৎসবের বন্দের শেষ পর্য্যন্ত ছুটী পাইয়াছেন।

ঢাকা জিলার অন্তর্গত কালীগঞ্জের মুন্সেফ শ্রীযুত বাবু রাজেন্দ্রকুমার বসু, বি এল, ১৮৭৫ সালের সেপ্টেম্বর মাসের ২৭ তারিখ অবধি অথবা তাহার পর যে তারিখে ছুটী গ্রহণ করেন সেই তারিখ অবধি সিবিল কার্য্যকারকের ছুটীর বিধির ৬ অধ্যায়ের ২১ ধারামতে তিন মাস ছুটী পাইয়াছেন।

ত্রিপুরা জিলার অন্তর্গত জগন্নাথদীঘীর মুনসেফ শ্রীযুত বাবু শ্যামলাল হালদার বি এল, সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৬ অধ্যায়ের ২১ ধারামতে ১৮৭৫ সালের সেপ্টেম্বর মাসের ২৯ তারিখঅবধি তিন মাস অনুগ্রহের ছুটী পাইয়াছেন।

আর এল মাঙ্গেলস,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটরী।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭৫। ২৮ সেপ্টেম্বর।]

## NOTIFICATION

*The 21st September* 1875.—It is hereby notified for general information that under Section 6 of Act XXVI of 1850 the Lieutenant Governor has been pleased to approve of the following Rules prepared by the Municipal Commissioners for the town of Sahebgunge in the district of the Sonthals Pergunnahs, under Section 7 of the said Act XXVI of 1850 to give effect to the provision of the Act in the said town of Sahebgunge.

1. The Sub Divisional Officer of Rajmehal for the time being shall be ex officio president of the Committee.

2. The Commissioners shall meet at Sahebgunge on the first Tuesday in every month for the despatch of business and if necessary on any other day to be named by the president. Each Commissioner shall have the power to call a special meeting by intimating his wish to the president who shall then fix a day issuing the usual notice to all the Commissioners. The attendance of two Commissioners shall always form a "quorum"; all questions shall be determined by a majority of votes and in case the Commissioners are equally divided the president shall have a casting vote. If only two Commissioners are present no questions shall be carried unless they are unanimous.

3. The Commissioners shall be competent to employ any number of surveyors, inspectors, clerks and other officers and servants upon such wages or emoluments as may be determined upon in each case.

4. Every person employed by the Commissioners shall be liable to a fine not exceeding one month's pay or to dismissal for any misconduct or neglect of duty assigned to him.

5. Any Commissioner may originate or receive and enquire into a complaint of misconduct or neglect in the performance of his duty against any person employed by the Commissioners but no punishment shall be inflicted upon such person except by a resolution passed at a meeting of the Commissioners.

6. The following taxes shall be levied within the town of Sahebgunge:—

(1)—Upon houses and lands at a rate not exceeding 3¼ percentage of their annual value.

(2)—Upon coal stored, at 1½ anna per ton per mensem.

[*Government Gazette, 28th September* 1875.]

## বিজ্ঞাপন।

১৮৭৫ সাল ২১ সেপ্টেম্বর।—সাঁওতাল পরগনার অন্তর্গত সাহেবগঞ্জ নগরে ১৮৫০ সালের ২৬ আইনের বিধান প্রবল করিবার নিমিত্ত ঐ নগরের মুনিসিপল কমিশ্যনরেরা ঐ আইনের ৭ ধারামতে নিম্নলিখিত বিধি সকল প্রণয়ন করিয়াছেন, ও শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব তাহা অনুমোদন করিলেন এই কথা ১৮৫০ সালের ২৬ আইনের ৬ষ্ঠ ধারামতে সাধারণের জ্ঞানার্থে প্রকাশ করা যাইতেছে।

১। যিনি যৎকালে রাজমহাল মহকুমার কর্তৃপক্ষ হন, তিনি আপন পদোপলক্ষে ঐ কমিটীর সভাপতি হইবেন।

২। কমিশ্যনরেরা কর্ম্ম নির্ব্বাহ করিবার নিমিত্ত প্রতি মাসের প্রথম মঙ্গলবারে সাহেবগঞ্জে অধিবিষ্ট হইবেন। প্রয়োজন হইলে সভাপতি অন্য যে দিন নিরূপণ করেন সেই দিনেও অধিবিষ্ট হইবেন। সভার বিশেষ অধিবেশন হয় কমিশ্যনরদের মধ্যে কোন ব্যক্তির এমত ইচ্ছা থাকিলে, তিনি সভাপতিকে আপনার অভিমত জানাইলে সভাপতি দিন নিরূপণ করিয়া রীতিমতে সকল কমিশ্যনরদের নামে নোটিস দিবেন। দুই জন কমিশ্যনর উপস্থিত থাকিলেই সভার কার্য্য চলিতে পারিবে। কোন বিষয়ের বিবাদ হইলে তাহা অধিকাংশ ব্যক্তির মতানুসারে নির্ণয় হইবে। যত জনের এক মত হয় তত জনের বিপক্ষ মত থাকিলে, সভাপতির মত প্রবল হইবে। কেবল দুই জন কমিশ্যনর উপস্থিত থাকিলে, তাঁহাদের মতের ঐক্য না হইলে কোন বিষয় স্থির হইবে না।

৩। সরবেয়র, ইনস্পেক্টর, কেরাণী প্রভৃতি যত জন কার্য্যকারকের ও চাকরের প্রয়োজন হয়, কমিশ্যনরেরা তাহাদিগকে নিযুক্ত করিয়া যে যত বেতন কি বৃত্তি পাইবে তাহা স্থির করিবেন।

৪। কমিশ্যনরদের নিযুক্ত কোন ব্যক্তি অত্যাচার করিলে, কিম্বা তাঁহার প্রতি যে কর্ম্ম অর্পণ করা যায় সেই কর্ম্মে শৈথিল্য প্রকাশ করিলে, তাহার একএক মাসের বেতনের অনধিক অর্থদণ্ড হইতে পারিবে, কিম্বা তাঁহাকে কর্ম্মচ্যুত করা যাইতে পারিবে।

৫। কমিশ্যনরদের নিযুক্ত কোন ব্যক্তির অত্যাচার কি কর্ম্মে শৈথিল্য হইলে, ঐ কমিশ্যনরদের মধ্যে কোন এক জন তাহার নামে নালিশ করিতে কিম্বা তদ্রূপ নালিশ গ্রাহ্য করিয়া তাহার তদন্ত লইতে পারিবেন। কিন্তু কমিশ্যনরেরা সভাগত হইয়া ঐ ব্যক্তির যে দণ্ড ধার্য্য করেন তাহাছাড়া তাহার দণ্ড হইবে না।

৬। সাহেবগঞ্জ নগরের মধ্যে এই২ টাক্স আদায় হইবে,—

(১) ঘরের ও ভূমির উপর, সেই ঘরের কি ভূমির বার্ষিক মূল্যের শত টাকা প্রতি ৩।০ টাকার অনধিক হারে।

(২) গোলাজাৎ কয়লার উপর, মাসে টন প্রতি ৴১০ ছয় পয়সার হিসাবে।

(3)—Brick kilns at Rs. 5 per lakh of bricks

(4)—Horses and conveyances—

Eight annas per month for a horse

Four annas for a tattoo or pony

One rupee for a four wheeled carriage

Two annas per month for a cart

(5)—Upon all buildings and workshops not being habitations at a rate not exceeding one anna per month per 100 square feet

(6)—Upon golas and buildings used for the purpose of storing grain and other merchandize imported and for exportation by wholesale dealers and traders, half an anna per month per 100 square feet

(7)—Buildings devoted to religious purposes shall be exempt from taxation

(8)—At the commencement of every year a list of horses and conveyances and of the houses, showing the names of the owners and the amount assessed upon each, shall be prepared under the superintendence of the Commissioners and shall be signed by the president and at least one other Commissioner The day on which such list is published shall be notified by beat of drum and notice affixed at the Municipal Office or elsewhere The inhabitants shall have access to this list at the office and any person who has reason to complain shall make known his complaint to the Commissioners in writing within fifteen days of the publication The complainant shall attend at the next monthly meeting of the Commissioners when any objection he may urge shall be heard and taken into consideration Should the complainant fail to appear the Commissioners shall inquire into the merits of the written complaint The decision arrived at by that meeting shall in any case be final

(9)—After the completion of the list, and on the expiration of the term of fifteen days provided for in the foregoing section no objection to the amount assessed will be admitted as a right but it shall nevertheless be competent to the Commissioners at any time to alter, diminish, or remit the amount of tax leviable from any rate payer, when satisfied after an enquiry, that any change in his pecuniary circumstances renders such a change, diminution or remission just and necessary

(10)—It shall be competent for the Commissioners, at any time during the year to assess in the manner above mentioned, any person who shall come to reside within the town

(৩) ইটের পাঁজার উপর, এক লক্ষ ইটের ৫৲ টাকা হিসাবে।

(৪) ঘোড়ার ও গাড়ির উপর।

ঘোড়াপ্রতি মাসে ।। আট আনা।

টাটুপ্রতি চারি আনা।

চারি চাকার গাড়ি প্রতি ১৲ টাকা।

গোরুর গাড়িপ্রতি মাসে ৵০ দুই আনা।

(৫) মানুষের বাস করিবার ঘর ছাড়া অন্য ঘরের ও কারখানার চতুরস্র ১০০ ফুট প্রতি মাসে ⁄০ এক আনার অনধিকের হিসাবে।

(৬) শস্যপ্রভৃতি যে বণিক দ্রব্য আমদানী হয়, ও মোটে ব্যবসায়িরা ও বাণিজ্যকরেরা রপ্তানী করিবার নিমিত্ত যে গোলায় ও ঘরে এইং দ্রব্য গোলাজাত করিয়া রাখে, সেইং গোলার ও ঘরের চতুরস্র ১০০ ফুটপ্রতি মাসে দুই পয়সা।

(৭) ধর্ম্মার্থ কার্য্যের নিমিত্ত যে ঘর নিরূপিত থাকে তাহার উপর টাক্স লাগিবে না।

(৮) প্রতি বৎসরের আরম্ভেই ঘোড়ার ও গাড়ীর ও ঘরের নির্ঘণ্টপত্র কমিশ্যনরদের তত্ত্বাধীনে প্রস্তুত করা যাইবে স্বামিদের নাম ও একং জনের উপর যত করিয়া টাক্স ধার্য্য হইল তাহাও লেখা যাইবে। ও সভাপতি এবং ন্যূনকল্পে এক জন কমিশ্যনর ঐ নির্ঘণ্টপত্রে স্বাক্ষর করিবেন। যে দিনে ঐ নির্ঘণ্টপত্র প্রকাশ করা যায় ঢেঁড়রা দিয়া সেই দিনের সম্বাদ দেওয়া যাইবে ও মুনিসিপল আফিসে ও অন্যান্য স্থানে নোটিস লাগাইয়া দেওয়া যাইবে। আফিসে যে নির্ঘণ্টপত্র থাকে সকল লোকে গিয়া তাহা দেখিতে পাইবে। কোন ব্যক্তির আপত্তি থাকিলে তিনি ঐ নির্ঘণ্টপত্র প্রকাশ হইবার পর পনের দিনের মধ্যে আপনার আপত্তি লিখিয়া কমিশ্যনরদিগকে জানাইবেন। তাহার পর কমিশ্যনরদের যে মাসিক সভা হয় বাদী সেই সভায় গেলে তিনি যে আপত্তি করেন তাহা শুনিয়া বিবেচনা করা যাইবে। বাদী উপস্থিত না হইলে, কমিশ্যনরেরা ঐ আপত্তি পত্রের দোষগুণের অনুসন্ধান লইবেন। ইহার কোন স্থলে ঐ সভায় যাহা নিষ্পত্তি হয় তাহা স্থির থাকিবে।

(৯) নির্ঘণ্টপত্র করা গেলে পর ও ইহার পূর্ব্ব প্রকরণে পনেরো দিনের যে মিয়াদ নিরূপণ হইল তাহা ফুরাইলে পর যাহার যত টাকা টাক্স ধার্য্য হইল তাহার সেই বিষয়ে আর আপত্তি করিবার অধিকার আছে বলিয়া ঐ আপত্তি গ্রাহ্য হইবে না। না হইলেও যাহাদের টাক্স ধার্য্য হইল তাঁহাদের মধ্যে কোন ব্যক্তির আবাদি পূর্ব্বাপেক্ষা অল্প হইয়াছে বলিয়া তাহার নিকট টাক্স পরিবর্ত্তন কি কম কি ক্ষমা করাই ন্যায্য ও আবশ্যক, কমিশ্যনরেরা অনুসন্ধান লইয়া ইহা হৃদ্বোধ মতে জানিতে পাইলে কোন সময়েই তাহার সেই টাক্স পরিবর্ত্তন করিয়া, কমাইয়া দিতে কিম্বা ক্ষমা করিতে পারিবেন।

(১০) বৎসরের মধ্যে কোন সময়ে কোন ব্যক্তি নগরে বাস করিতে আইলে কমিশ্যনরেরা উক্ত প্রকারে তাহারও টাক্স ধার্য্য করিতে পারিবেন।

(11)—It shall be competent for any person or company wishing to compound for any of the above taxes either by the month or year, to do so with the consent of and at rates agreed to by, the Commissioners

(১১) কোন ব্যক্তি কিম্বা কোন কোম্পানি উক্ত কোন টাক্স মাসের কি বৎসরের ফুরণ করিয়া দিতে চাহিলে, কমিশ্যনরদের অনুমতিমতে ও তাঁহারা যে হিসাব গ্রাহ্য করেন সেই হিসাবমতে টাক্স দিবার ফুরণ করিতে পারিবেন।

(12)—The taxes shall be collected by the clerk or other officers appointed by the Commissioners, and shall be payable quarterly in advance Any person neglecting to pay the amount due for any quarter within the first month of that quarter, notwithstanding that such amount shall have been demanded of him on behalf of the Commissioners shall be deemed a defaulter and be dealt with according to the provisions of the Act

(১২) কেরাণী কিম্বা কমিশ্যনরেরা অন্য যে কার্য্যকারকদিগকে নিযুক্ত করেন তাঁহারা ঐ টাক্স আদায় করিবেন। তিন২ মাসের ঐ টাক্স অগ্রিম দিতে হইবে। কোন ব্যক্তির কোন তিন মাসের যত টাকা দেনা হয় কমিশ্যনরদের পক্ষে তাঁহার নিকট ঐ টাকার দাওয়া হইলেও যদি ঐ তিন মাসের প্রথম মাসের মধ্যে তাহা দিতে শৈথিল্য করেন, তবে তাহাকে বাকীদার বলিয়া জ্ঞান হইবে ও আইনের বিধানমতে তাঁহাকে লইয়া কার্য্য হইবে।

(13)—The clerk or other officers appointed for the collection of the taxes shall be required to give security of a value not less than the average amount of the monthly collections and the Commissioners shall have the power to declare any portion or the whole of such security to be forfeited on proof of misconduct or in liquidation of any instalments overdue

(১৩) টাক্স আদায় করিবার জন্যে যে কেরাণীকে কিম্বা অন্য যে কার্য্যকারকদিগকে নিযুক্ত করা যায়, মাসে তাঁহারদের গড়ে যত টাকা আদায় হয় তাহার অন্যূন মূল্যের জামীন তাঁহাদের স্থানে লওয়া যাইবে। এবং অসদাচারের প্রমাণ হইলে কিম্বা ঐ টাকা না দেওয়াতে তাঁহাদের স্থানে পাওনা থাকিলে তাহার পরিশোধে কমিশ্যনরেরা ঐ জামিনের টাকার কোন অংশ বা সমুদয় টাকা জব্দ বলিয়া প্রকাশ করিতে পারিবেন।

(14)—All monies and Government securities deposited by the officers and servants entertained under this Act shall be transmitted to the Sub Divisional Officer of Rajmehal for safe custody to be repaid by him on the duplicate receipt of the president countersigned by one of the other Commissioners

(১৪) এই আইনমতে যে কার্য্যকারকদিগকে ও চাকরদিগকে কর্ম্ম দেওয়া যায়, তাহারা যে সকল টাকা ও গবর্ণমেণ্টের যে সিক্যুরিটী (অর্থাৎ কোম্পানির কাগজ) আমানৎ করে তাহা নিরাপদে রক্ষা করিবার জন্যে রাজমহাল মহকুমার কর্তৃপক্ষের নিকট চালান হইবে। সভাপতির দোকর রসীদ পাইলে ও তাহাতে অন্য কমিশ্যনরদের মধ্যে কোন এক জনের আজসহী থাকিলে তিনি সেই টাকা কি কোম্পানির কাগজ ফিরিয়া দিবেন।

(15)—The proceeds of all collections and fines under these rules shall be kept by the clerk or any other officer appointed by the Commissioners who shall enter an account of all receipts and disbursements to be countersigned daily by one of the Commissioners On the last day of every month the accounts for the month shall be made up and the cash balance, or such part of it as the Commissioners think fit shall be remitted to the Sub Divisional Officer of Rajmehal, to be held in deposit by him and to be repaid by him from time to time on the duplicate receipt of the president of the Committee countersigned by one of the other Commissioners An annual account of receipts and disbursements, and of the demand collections and outstanding arrears of taxes shall be submitted to the Government on the last day of March in every year

(১৫) এই বিধিমতে যত টাকা ও অর্থদণ্ডের যত টাকা আদায় হয় তাহা কেরাণী কিম্বা কমিশ্যনরদের নিযুক্ত অন্য কোন কার্য্যকারকের জিম্মায় থাকিবে। তিনি যত টাকা পান ও যত টাকা খরচ করেন তাহার হিসাব লিখিয়া রাখিবেন ও কমিশ্যনরদের মধ্যে কোন এক ব্যক্তি প্রতিদিন তাহাতে আজসহী করিবেন। প্রতি মাসের শেষ দিনে ঐ মাসের সকল হিসাব ঠিক দিয়া বাকী কাটা যাইবে, ও সেই উদ্বর্ত্ত টাকা, কিম্বা কমিশ্যনরেরা তাহার য অংশ চালান করা উচিত বোধ করেন, তাহা রাজমহাল মহকুমার কর্তৃপক্ষের নিকট চালান করা যাইবে, তিনি তাহা আমানৎ রাখিবেন, ও কমিটীর সভাপতির দোকর রসীদ পাইলে ও তাহাতে অন্য কমিশ্যনরদের মধ্যে কোন এক জনের আজসহী থাকিলে, তিনি সময়ে২ ঐ টাকা ফিরিয়া দিবেন। প্রতিবৎসর মার্চ মাসের শেষ দিনে আয়ব্যয়ের বার্ষিক হিসাব ও টাক্সস্বরূপ যত টাকার দাওয়া ও আদায় হয় ও যত বাকী থাকে তাহার হিসাব গবর্ণমেণ্টের সম্মুখে অর্পণ করা যাইবে।

[*Government Gazette* 28*th September* 1875]

(16)—To ensure the due application of the proceeds of the taxes no new work shall be commenced except under the authority of a resolution passed at a meeting of the Commissioners An account of all works executed by the Commissioners shall be annually submitted to Government

(17)—The following are defined to be nuisances in Sahebgunge and are accordingly hereby prohibited —

POLICE ACT SECTION 34

*1st* —Slaughtering cattle or cleaning any carcass on any road, street or thoroughfare

*2nd* —Furious riding or driving on any public road

*3rd* —Obstructing passengers by keeping or having any cattle or conveyance of any kind standing longer than requisite on any public road so as to cause inconvenience to inhabitants

*4th* —Throwing or laying down in the street any dirt filth rubbish or any stone or building materials or constructing any cow shed stable or the like open to any thoroughfare or causing any offensive matters to run into the road from any house factory dung heap, or the like without having previously obtained the sanction of the Commissioners in each case

*5th* —Exposing any goods for sale on the road except in places provided for by the Commissioners

*6th* —Being found drunk or incapable in any public place

*7th* —Wilful and indecent exposure of the person, or of any offensive deformity or disease all easing of nature in public places, or bathing or washing in any tank or reservoir not set apart for that purpose

*8th* —Neglect to fence in repair and duly protect any well tank or other dangerous places or structure

*9th* —Keeping or driving elephants anywhere within the limits of the town without permission of the Commissioners

*10th* —Refusal or neglect on the part of any proprietor or occupier of land to cut the boughs

(১৬) ট্যাক্সদ্বারা যত টাকা উৎপন্ন হয় তাহা যেন নিশ্চয়রূপে উপযুক্তমতে প্রয়োগ হয় এই কারণে, কমিশনরের সভাগত হইয়া নির্দ্ধারণ করণপূর্ব্বক অনুমতি না দিলে কোন নূতন কার্য্যের আরম্ভ হইবে না। কমিশনরেরা যে সকল কার্য্য সম্পাদন করেন তাহার হিসাব বৎসরং গবর্ণমেণ্টে অর্পিত হইবে।

(১৭) নিম্নলিখিত সকল কর্ম্ম সাহেবগঞ্জে অনিষ্ট জনক বলিয়া প্রকাশ করা গেল ও তদর্থে নিষিদ্ধ হইল।

পোলীসবিষয়ক আইনের ৩৪ ধারা।

প্রথম।—রাস্তায় কি সড়কে কিম্বা লোকদের গমনাগমনীয় কোন পথে গোমেষাদি জবাই করণ কিম্বা মরা কোন জন্তু পরিষ্কার করণ।

দ্বিতীয়।—কোন রাজপথে ঘোড়ার উপর চড়িয়া অতি বেগে যাওন কিম্বা অতি বেগে গাড়ী চালাওন।

তৃতীয়।—কোন রাজপথে কোন জন্তু কি গাড়ী যত কাল দাঁড়াইয়া রাখা প্রয়োজন হয় তাহার অধিক কাল দাঁড়াইয়া রাখিয়া নিবাসিদের অসুবিধাজনকভাবে পথিকদের পথ অবরোধ করণ।

চতুর্থ।—কমিশনরদের অনুমতি না লইয়া রাস্তায় কোন মল কি জঞ্জাল কি আবর্জ্জনা কিম্বা পাতর কি ঘর গাঁথিবার সরঞ্জাম ফেলিয়া কি রাখিয়া যাওন ও পথেরদিগে যাহা খোলা থাকে এমত কোন গোয়ালঘর কি আস্তাবল প্রভৃতি প্রস্তুত করণ কিম্বা কোন ঘর কি কুঠিহইতে কি গোবরের গাদিহইতে কোন দুর্গন্ধ জনক দ্রব্য রাস্তায় পড়িতে দেওন।

পঞ্চম।—কমিশনরেরা যে২ স্থান নিরূপণ করেন তাহা ছাড়া রাস্তার ধারের কোন স্থানে কোন দ্রব্য বিক্রয় করিবার জন্যে সাজাইয়া রাখণ।

ষষ্ঠ।—সাধারণের যাওয়া আসার কোন স্থানে মাতাল হওন কি আপনাকে রক্ষা করিতে অক্ষম হওন।

সপ্তম।—জানিয়া শুনিয়া নির্লজ্জরূপে অঙ্গ প্রকাশ করণ কিম্বা ঘৃণা জনক রূপে বিকৃত অঙ্গ কি রোগ দেখাওন, ও সাধারণের যাওয়াআসার স্থানে মলমূত্র ত্যাগ করণ, ও কোন পুষ্করিণী কি জলাশয় স্নান করিবার জন্যে নিরূপিত না হইলেও সেই পুষ্করিণীতে কি জলাশয়ে স্নান করণ কি গা ধোওন।

অষ্টম।—কূপ কি পুষ্কর কি আশঙ্কাজনক অন্য স্থান কি গৃহাদি বেড়া দিয়া ঘেরিয়া রাখিতে কিম্বা মেরামত করিতে ও উচিতমতে রক্ষা করিতে শৈথিল্য করণ।

নবম।—কমিশনরদের অনুমতি না লইয়া নগরের সীমার অন্তর্গত কোন স্থানে হস্তী রাখণ কি চালাওন।

দশম।—কোন ব্যক্তির জমার কোন গাছের ডাল কোন রাজপথের উপর ঝুলিয়া পড়িলে ও কোন

of trees growing on such lands and overhanging any public road, or to cut down jungle growing on such land after being required to do so in writing by any Commissioner

কমিশ্যনরঐ জমীর স্বামির কি প্রকার নামে লিখিয়া সেই ডাল কুড়িয়া দিতে কিম্বা ঐ জমীর কোন জঙ্গল কাটিয়া ফেলিতে আজ্ঞা করিলেও তাহা করিব না এমত কথা কহন কিম্বা তাহা করিতে ত্রুটি করণ।

*11th*—Stopping any public water course or drain so as to obstruct the free passage of water

একাদশ।—জল যাহাতে অবাধে চলিয়া যাইতে না পারে এমত কোন জলপ্রণালী কি নর্দ্দমা অবরুদ্ধ করণ।

*12th*—Refusal or neglect to put into a wholesome state any private tank privy drain or excavation after being required to do so in writing by any Commissioner

দ্বাদশ।—কোন কমিশ্যনর ব্যক্তি বিশেষের কোন পুষ্করিণী কি পাইখানা কি নর্দ্দমা কি গর্ত্ত স্বাস্থ্যজনকভাবে রাখিতে লিখিয়া আজ্ঞা করিলেও তাহা করিব না এই কথা কহন কিম্বা করিতে শৈথিল্য করণ।

*13th*—Erecting or keeping any privy or urinal within ten yards of any public road

ত্রয়োদশ।—কোন রাজপথহইতে দশ গজের মধ্যে কোন পাইখানা কি মূত্রত্যাগ করিবার স্থান নূতন বাঁধিয়া দেওন কি রাখন।

*14th*—Letting off fire works or firing guns or pistols on or near the public road

চতুর্দ্দশ —রাজপথে কি তাহার নিকটে আতসবাজী কি বন্দুক কি পিস্তল ছুড়ন।

*15th*—Quarrying kunkur or cutting timber or grass or damaging trees on public ground without the sanction of the Commissioners or defacing the blocks on which the names of any roads or streets are engraved or any boundary pillar

পঞ্চদশ।—কমিশ্যনরদের অনুমতি না লইয়া কাঁকরের খনি খুঁড়ন কিম্বা সরকারের জমীতে যে বাহাদুরী কাঠ কি ঘাস থাকে তাহা ছেদন করা কিম্বা গাছের হানি করা। কিম্বা কোন পথের কি রাস্তার নাম যে পাতরে খোদা থাকে তাহা কিম্বা কোন সীমানার থাম বিকৃত করণ।

*16th*—Burying or burning dead bodies within precincts of the town, except in places regularly provided for the same, and neglect to inter them properly or reduce them completely to ashes in such places

ষোড়শ।—শবদাহ করিবার কি পুতিবার যেং স্থান নিয়মিতরূপে নিরূপিত থাকে, সেইং স্থান ছাড়া নগরের সীমার অন্তর্গত অন্য স্থানে শব দাহ করণ কি পুতিয়া দেওন ও উপযুক্তমতে কবর দিতে কিম্বা দাহ করিয়া সম্পূর্ণরূপে ভস্ম করিয়া ফেলিতে শৈথিল্য করণ।

*17th*—Selling or exposing for sale as fit for human food any putrid or diseased animal substance

সপ্তদশ।—পচা কি রুগ্ন জন্তুর মাংসাদি মনুষ্যের আহারের উপযুক্ত বলিয়া বিক্রয় করণ কিম্বা বিক্রয় করিবার জন্যে দেখাইয়া রাখন।

*18th*—Allowing pigs to be at large or keeping them otherwise than confined in styes

অষ্টাদশ।—শূকরদিগকে বেড়াইতে দেওন, কিম্বা খোয়াড়িতে বদ্ধ না রাখিয়া অন্য প্রকারে থাকিতে দেওন।

*19th*—Any person who commits within the town of Sahebgunge any nuisance as defined in the foregoing rule shall be punishable by a fine not exceeding Rs 50 and in case of continuing a nuisance after due notice in writing by any one of the Commissioners by a fine not exceeding Rs 5 for every day during which the nuisance is continued

ঊনবিংশ। ইহার পূর্ব্বে ধারায় অনিষ্ট জনক বলিয়া যে কার্য্যের কথা আছে কোন ব্যক্তি সাহেবগঞ্জ নগরের মধ্যে ঐ অনিষ্ট জনক কার্য্য করিলে, তাহার ৫০৲ টাকার অনধিক অর্থদণ্ড হইবে এবং কমিশ্যনরদের মধ্যে কোন এক জন লিখিয়া সেই অনিষ্ট জনক কার্য্যের নোটিস দিলে পর ঐ কার্য্য হইতেই থাকিলে, যত দিন হইতে থাকে তাহার দিন প্রতি ৫৲ টাকার অনধিক অর্থ দণ্ড হইতে পারিবে।

*20th*—No penalty should be adjudged under Act XXVI of 1850, till after a summary public enquiry to be held before a meeting of the

বিংশ।—সভাগত কমিশ্যনরদের সম্মুখে সরাসরী মতে অনুসন্ধান লওয়া না গেলে, ১৮৫০ সালের ২৬ আইনমতে কোন দণ্ডের আজ্ঞা হইতে পারিবে না।

Commissioners such enquiry shall be instituted on the report of a servant of the Commissioners appointed or instructed for the purpose, or on complaint by any private individual having cause to complain of any nuisance or by the local police A written notice stating the subject matter of the complaint and the day on which it will be heard shall be served on the person complained against or affixed to his residence If the person complained against does not appear the Commissioners shall decide the case upon such information as they may be able to procure Any one Commissioner may receive or institute a complaint and cause the written notices provided for above to be served by one of the municipal servants

21*st* —The proceeds of the fines realized under the preceding rules are to be applied to the same purpose as the other funds at the disposal of the municipality

22*nd* —The rules in force under Act XXXVI of 1850 may be amended or rescinded and new rules may be proposed by the Commissioners at any of their meetings and such amendments or drafts of new rules if agreed to by the majority shall be submitted to the Government for approval

R L MANGLES,
*Offg Secy to the Govt of Bengal*

কমিশনরদের কোন কার্য্যকারক রিপোর্ট করিতে নিযুক্ত কি শিক্ষিত হইলে তাঁহার রিপোর্টমতে, কিম্বা সাধারণ কোন ব্যক্তির অনিষ্টজনক কোন কার্য্যের বিষয়ে নালিশ করিবার কারণ থাকিলে তাঁহারই কিম্বা স্থানীয় পোলীসের নালিশমতে ঐ অনুসন্ধান লওয়া যাইবে। যে বিষয়ের নালিশ হইল ও যে দিনে তাহা শুনা যাইবে, ইহার এক খানি নোটিস লিখিত হইয়া যাহার নামে নালিশ হইল তাঁহাকে দেওয়া যাইবে কিম্বা তাঁহার বাসস্থানে লাগাইয়া দেওয়া যাইবে। যাহার নামে নালিশ হইল তিনি উপস্থিত না হইলে, কমিশনরেরা যে সন্ধান পাইতে পারেন তদনুসারে ঐ মোকদ্দমা নিষ্পত্তি করিবেন। কমিশনরদের মধ্যে কোন এক ব্যক্তি নালিশ গ্রাহ্য কি উপস্থিত করিতে পারিবেন এবং পূর্ব্বোক্ত স্থানে যে নোটিস লিখিয়া দিবার বিধান হইল তাহা দেখাইয়া মুনিসিপাল চাকরদের মধ্যে কোন এক ব্যক্তির দ্বারা দেওয়াইতে পারিবেন।

একবিংশ।—মুনিসিপালিটীর জিম্মায় যে টাকা থাকে তাহা যেং কার্য্যে খরচ হইতে পারিবে এই বিধিমতে যে অর্থদণ্ডের টাকা আদায় হয় তাহাও সেইরূপে খরচ হইতে পারিবে।

দ্বাবিংশ।—১৮৫০ সালের ৩৬ আইনমতে যেং বিধি প্রবল থাকে কমিশনরেরা কোন সময়ে সভাগত হইয়া তন্মধ্যে কোন বিধি সংশোধন কিম্বা রহিত করিতে ও নূতন বিধি প্রস্তাব করিতে পারিবেন। সেই সংশোধিত বিধিতে কিম্বা নূতন বিধির পাণ্ডুলিপিতে অধিকাংশ ব্যক্তির সম্মতি হইলে তাহা অনুমোদিত হইবার জন্যে গবর্ণমেণ্টে অর্পণ করা যাইবে।

আর এল মাঙ্গেলস
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটরী।

